**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা বেআইনী দখলকারী হিসাবে লিখিত আছে। কাজেই বে-আইনী দখলকারী যারা তাদের মধ্যে ভূমিহীন কিংবা জোতদার সেটা বলতে পারছি না। যখন ভূমি বন্দোবস্ত দেওয়া হবে তখন সেটা বলতে পারা যাবে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নটা পরিস্কার হচ্ছে না। আমি বলছিলাম যে, যে সমস্ত খাস জমি আছে সেটা কি ভূমিহীনদের দখলে আছে না কি জোত জমির অতিরিক্ত জমি হিসাবে দখলকারীদের দখলে আছে। এই হচ্ছে আমার প্রশ্ন।

**শ্রী এস. এম. সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আইন অনুসারে এইটুকুই লেখা থাকে যে এটা বে-আইনী দখল আছে। এটা ভূমিহীনদের দখলে আছে কি না কিংবা জোত-দারদের দখলে আছে সেটা বন্দোবস্ত দেওয়ার সময় দেখা যাবে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নটা পরিস্কার হচ্ছে না। আমি বলছি যে, যে সমস্ত খাস জমি আছে সেইগুলি কি ভূমিহীনদের কাছে আছে না কি জোতদারদের কাছে আছে সেটা আমি জানতে চাই। এটা কি ভূমিহীনদের মধ্যে বণ্টন করে দেওয়া হবে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব বোধ হয় আমি আগেই দিয়েছি। এটা কার দখলে আছে? এটা প্রথমতঃ বে-আইনী দখলকারীদের আওতায় থাকে আইনতঃ। জোতদারের দখলে আছে কিনা ভূমিহীনের দখলে আছে সেই প্রশ্ন আসবে বন্দোবস্ত দেওয়ার সময়ে।

**শ্রীকালীপদ বানার্জী** :— এই তহশীলে যারা খাস জমি বে-আইনীভাবে দখল করে আছে তাদের কাছ থেকে কোন দরখাস্ত পেয়েছেন কি না ভূমি বন্দোবস্ত দেওয়ার জন্য?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, বে-আইনী দখলকারী হিসাবে যারা আছে তাদের মধ্যে অনেক এর কাছ থেকে দরখাস্ত পাওয়া গিয়াছে। এখন বে-আইনী দখলকারী হিসাবে সেই প্রশ্নটা বিবেচনা করে দেখা হচ্ছে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় স্পীকার স্যার, বে-আইনী দখলকারী হিসাবে ভূমি-হীনদের মধ্যে যেসব জমি আছে, আমার বক্তব্য হল যে সরকার সেইসব ভূমিহীনদের ভূমি দেবার ব্যবস্থা অনতিবিলম্বে করবেন। একটা পার্টিকুলার তহশীল সম্পর্কে বলা হয়েছে। সরকার কথা দিয়েছিলেন রজত জয়ন্তী বর্ষে সব ভূমিহীনকে ভূমি দেবেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভূমিহীনদের ভূমি দেওয়ার প্রশ্ন সরকারের বিবেচনাধীন আছে। এটা সরকারের ঘোষিত নীতি। যেখানে এক কানি জোত যাদের আছে আরো এক কানি যদি থাকে তাহলে সেটাও বিবেচনা করে দেখা হবে।

**শ্রীতাপস দে** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ফটিকরায় তহশীলে মোট কতজন ভূমিহীন ভূমি পাওয়ার জন্য দরখাস্ত করেছেন?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নটা বোধ হয় সেপারেট হলে ভাল হত। তবে বলা যেতে পারে ফটিকরায় তহশীলে মোট জমি ৫,৪৭৫.৪৮ একর উক্ত জমির মধ্যে ১৩৩৫.২৩ একর খাস জমি, এই খাস জমির মধ্যে ১,০১৪.০০ একর অ-উপজাতিরা বে-আইনী দখলে আছে।

**শ্রীতাপস দে :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় আমার প্রশ্নের জবাবে বলেছেন কতজন ভূমিহীন আছে সেটা বলা সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলতে চাই যে দরখাস্ত করার কথা বলা হয়েছে সেটা কি ভূমিহীনেরা করেছেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটা পরীক্ষা করে দেখা হবে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :**— মাননীয় মন্ত্রী মহাশয়, আমি প্রশ্ন করেছিলাম যে ফটিকরায় তহশীলের কথা। সেখানে ভূমিহীনদের দখলে ১০১৪ একর জমি আছে। আমি জিজ্ঞাসা করছি যে কতদিনের মধ্যে সেই জমি তাদের মধ্যে বণ্টন করে দেওয়া হবে। আমরা শুনেছিলাম যে রজত জয়ন্তী বর্ষ উপলক্ষে ভূমিহীনদের ভূমি বণ্টন করা হবে। আমরা একটা পার্টিকুলার সময় চাচ্ছি স্যার, কতদিনের মধ্যে এই জমি বণ্টন করে দেওয়া হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি এ্যাসুরেন্স চাচ্ছি স্যার।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব বোধ হয় আমি আগেই দিয়েছিলাম। সেইটুকুই বলতে পারি। তবে সেটা বলা যেতে পারে যে বড় বড় জোতদারের দখলে থাকলে সেটার বোধ হয় প্রশ্ন উঠবে না। আর যদি এক কানি কিংবা দেড় কানি করে থাকে তাহলে সেটা বিবেচনা করে দেখতে হতে পারে।

**শ্রীবিনোদ বিহারী দাস :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বলেছেন বড় বড় জোতদার এই বড় বড় জোতদার বলাতে উনি কাদের বুঝাতে চেয়েছেন। সেটা আমি জানতে চাই মাননীয় অধ্যক্ষ মহোদয়।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— শিলিংয়ের বাইরে যারা থাকবে তারাই বড় জোতদার।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— সেটেলমেন্টের পরে কি এই বড় জোতদারদের দেখা গেল। মাননীয় স্পীকার স্যার, আমরা জানতে চাই এই বড় জোতদারদের হাতে কত জমি আছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, তখনকার সময়ে কিছু অসুবিধাও ছিল। মহারাজার সময়ে যেভাবে বন্দোবস্ত দেওয়া হয়েছিল, সীমানা নির্দ্ধারণ করে তাতে বন্দোবস্ত দেওয়া হয়েছে। এই নির্দ্ধারণের রেকর্ডপত্র হয়ে গিয়েছে। এখন সেই আইনকে বদলানো উচিত কিনা সেটা এবং বদলালে এটা কি ভাবে করতে হবে এই প্রশ্নটা সরকার বিবেচনা করে দেখছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— এই যে শিলিংয়ের ব্যাপারে বললেন, এটা আমরা জানতে পারব না যে কতটুকু জমি তাদের হাতে আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটুকু বলা যেতে পারে এই তহশীলে কোন কোন ক্ষেত্রে ভূমিহীনদের জমি দেওয়া হয়েছে। আর যারা বসে আছে তারা ভূমিহীন কি না সেটা দেখে তাদের ভূমির ব্যবস্থা করা হবে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমরা সমস্ত ফিগারস্ অ্যাণ্ড ফ্যাক্ট নিয়ে নিচ্ছি এবং নূতন যে আইন হয়েছে সেই আইন অনুযায়ী আমরা জানতে চেয়েছি কোথায় কত জমি আছে এবং কিভাবে পাওয়া যেতে পারে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন দেখা যায় যে একজনের কাছে সিলিং এর উপরে জমি আছে এবং সেই জমিটাতো গভার্ণমেন্টের কাছে চলে আসবে সেইভাবে এই তহশীলে কোন জমি এসেছে কি না জানতে চেয়েছিলাম।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা পরীক্ষা না করে বলা যায় না। সেইজন্য প্রত্যেক কাছারীতে জানিয়ে দেওয়া হয়েছে এইভাবে সিলিং বাহিরে কার কার জমি রয়েছে এবং সেই রেকর্ডটা না আসা পর্যন্ত আমরা কিছু বলতে পারবো না।

**শ্রী কালীপদ ব্যানার্জী :**— মাননীয় অধ্যক্ষ, মহোদয়, সেটেলমেন্ট শেষ হয় নি এখন? এই ফটিক রায় অফিসের সেটেলমেন্ট অপারেশন শেষ হয়েছে?

**শ্রী সুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটেলমেন্ট অপারেশনের পরও যে সিলিং লিমিট আমাদের এইবারের সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট যেটা এসেছে সেইটা যে সিলিং লিমিট ধরা হয়েছে সেই সিলিং অনুযায়ী আমাদেরকে এখন থেকে কাজ করতে হবে পুরণো সিলিং অনুযায়ী এইটা চলছে না।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :**— মাননীয় মন্ত্রীমশায় বলেছেন যে ওখানে ১০০০ একর জমি বেআইনি দখলদারের অধীনে আছে এবং এখানে এই ব্যাপারে জিজ্ঞাসা আছে যে যে সমস্ত দখলদারদের হাতে এই জমি রয়েছে সেই জমিগুলি ওদেরকে কত দিনের মধ্যে বন্দোবস্ত দেওয়া হবে এবং এই পরিপ্রেক্ষিতে গত সেটেলমেন্টের পর আজ পর্যান্ত কত টাকা রাজস্ব আদায় বন্ধ রয়েছে?

**শ্রী সুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব আমি আগেই দিয়েছি মূল প্রশ্নের উত্তরে জবাব দিয়েছি। দ্বিতীয় প্রশ্ন ভূমিহীনকে দেওয়া হয়েছে কিংবা দেওয়া হচ্ছে, এই সম্পর্কে আমি আগেই বলছি যে আমাদের যে সিলিং লিমিট আছে এই ব্যাপারে অফিসে ইনষ্ট্রাকশন দেওয়া হয়েছে যে ২৮ তারিখের মধ্যে তাদেরকে বলা হয়েছে সমস্ত ফ্যাক্টস নিয়ে আসার জন্য এবং তারপর আমরা বলতে পারবো কোনটা সিলিং এর ভিতরে পড়েছে এবং কোনটা বাইরে পরেছে এবং তারপর নির্ধারন করা যাবে ভূমিহীনকে কত জমি ওখান থেকে দেওয়া যাবে।

**শ্রী সুবল চন্দ্র বিশ্বাস :**— মাননীয় স্পীকার স্যার, ফটিক রায় তহশীলের অধিবাসী সেই হিসাবে বলছি এইখানে বেআইনি খাস জমি দখলদার যারা আছে তারা দীর্ঘদিন পর্যান্ত সরকারের কাছে আবেদন নিবেদন করেছে বন্দোবস্ত দেওয়ার জন্য অথচ সরকার এখনও সেই রকমভাবে তাদেরকে বন্দোবস্ত দেয় নাই সেই সম্পর্কে আমি অ্যাস্যুরেন্স চেয়েছি কত দিনের মধ্যে সেইগুলি করা হবে?

**শ্রী সুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই অ্যাস্যুরেন্স দেওয়া সম্ভব নয়। কারণ এইটা একটা প্রসেসে আছে।

**শ্রী বিনয় ভূষণ ব্যানার্জী :**— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বেআইনিভাবে যারা জায়গা দখল করে আছে তারা কি কোন সুযোগ পাবে?

**শ্রী সুখময় সেনগুপ্ত :**— মাননীয় স্পীকার স্যার, বেআইনি দখলদারদের একটা ক্লাসিফিকেশন আছে। জুতেও বেআইনি দখলদার থাকতে পারে এবং জুতদারদের অধীনেও হয়তো ভূমিহীন কিছু লোক সেখানে গিয়ে বসতে পারে। কাজেই সেই ক্ষেত্রে বিবেচনা করতে হবে। জুতদার তাদের মধ্যে কার কতটা ল্যাণ্ড আছে এবং তার উপর এ্যাকস্ট্রা ল্যাণ্ড পেতে পারে কি না সেইটা দেখতে হবে। আর যদি এ্যাকস্ট্রা ল্যাণ্ড থাকে সেইটা যারা ভূমিহীন আছে তাদেরকে দেওয়া হবে।

**শ্রী রাধিকা রঞ্জন গুপ্ত :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী যে তথ্য দিয়েছেন তাতে আমি এইটুকু বুঝেছি যে ল্যাণ্ড রিফর্ম অ্যাক্ট চালু হওয়ার পর আগে যে সিলিং ছিল ২৫ ষ্ট্যাণ্ডার্ড একর সেই সিলিং এর উপর কিছু খাসের জমি জুতদারদের দখলে আছে এইটা একটা। আর এইটা যদি ঠিকই হয়ে থাকে তাহলে সেই অতিরিক্ত জমি ১৫ ধারা মতে সেই খাসের জমি সরকার নিয়ে আসার কোন বন্দোবস্ত না করার কোস কারণ কি এবং যদি না হয়ে থাকে তাহলে তার জন্য যে সমস্ত কর্মচারী দায়ী তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে কি না ?

**মিঃ স্পীকার :—** একটা প্রশ্ন করুন।

**শ্রী সুখময় সেনগুপ্ত :—** মাননীয় স্পীকার স্যার, উনি এক সংগে এতগুলি প্রশ্নের অবতারণা করেছেন তা আমার মনে রাখা কঠিন। কাজেই উনি যদি একটা একটা করে প্রশ্ন করেন তাহলে উত্তর দেওয়া যাবে।

**শ্রী রাধিকা রঞ্জন গুপ্ত :—** অতিরিক্ত জমি যাদের দখলে আছে সেই জমি সরকার না নেওয়ার কারণ কি ?

**শ্রী সুখময় সেনগুপ্ত ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমি আগেই বলেছি যে ২৮ ফেবরুয়ারী পর্য্যন্ত কতটা জমি এই রকম আছে সেইটা আনার জন্য আমরা একটা সার্কুলার দিয়েছি। কাজেই ২৮ ফেবরুয়ারীর পর বলতে পারবো কোন জমিটা আমাদের কাছে আসবে বা না আসবে।

**শ্রী রাধিকা রঞ্জন গুপ্ত :—** মাননীয় স্পীকার স্যার, এই প্রসঙ্গ এইখানে আসে না। কারণ আমরা যে সিলিং লিমিটটা কিছুদিন আগে করেছি এই ২৫ ষ্ট্যাণ্ডার্ড একর সেই জুত জমির অতিরিক্ত কিছু জমি সরকারের হাতে আসবে এইটা সরকার না নেওয়ার কারণ কি ?

**শ্রী সুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা বোধ হয় মাননীয় অধ্যক্ষ মহাশয়ের বিবেচনাধীন। কারণ এই প্রশ্নের সঙ্গে এইটা জড়িত কি না ?

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহাশয় যে বলেছেন এই মূল প্রশ্নের সঙ্গে এইটা জড়িত কি না। মাননীয় সদস্য যে পার্টিকুলারটা প্রশ্ন করেছেন আমার মনে হয় দিস ইজ সাডলি এ সেপারেট কোয়েশ্চান।

**শ্রী রাধিকা রঞ্জন গুপ্ত :—** মাননীয় স্পীকার স্যার, এইটা কি করে হয় স্যার ?

**মিঃ স্পীকার :—** একটু বসুন আমার মনে হচ্ছে দিস ইজ এ সেপারেট কোয়েশ্চান। এই প্রশ্নের সংগে সেইটা কানেকটেড নয়।

**শ্রীরাধিকা রঞ্জন গুপ্ত ঃ—** মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্নটা খুবই সহজ এবং সরল যে আমাদের যে ল্যাণ্ড রিফর্ম অ্যাক্ট ১৯৬০ সনে যেটা চালু হয়েছে ত্রিপুরায় সেই আইন মত আমাদের জমির উর্ধসীমা ছিল মানে সিলিং লিমিটটা ছিল ২৫ ষ্ট্যাণ্ডার্ড একর। গত বছর আমরা আরেকটা অ্যামেণ্ডমেন্ট করেছি এবং আমরা সেই সীমাকে কমিয়ে এনেছি। পুর্বতম আইন অনুযায়ী ২৫ ষ্ট্যাণ্ডার্ড একরের বেশী জমি কেউ রাখতে পারবে না এবং মূল প্রশ্নটা ছিল যে এই এলাকাতে খাসের জমি কতটা আছে। তার উত্তরে উনি বলেছেন যে তেরশত না কত

একর। কাজেই বর্ত্তমান আইনের ফলে আর একটু অতিরিক্ত জমি এবং সেই সম্বন্ধে আজকের প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে আগের আইন অনুযায়ী এবং সেখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে সিলিং এর অতিরিক্ত কিছু খাসের জমি জুতদারদের দখলে আছে। কাজেই সেখানে আইনের প্রভিশনটা সরকারের উপর বর্ত্তাবে। কাজেই সেইটা না বর্ত্তানোর কারণ কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার জবাব বোধহয় ঠিক বুঝতে পারেন নি উনি। কারণ জুতদার যারা আছে পার্টিকুলারলি আমি বলেছি যে এক কাণিও জুতদার আর ৩০ কাণিও জুতদার। কাজেই এককাণি যে জুতদার তার প্রশ্নটা এক সংগে বিবেচনা করা যাবে কিনা সেইটা সরকার দেখছেন। দুই নং প্রশ্ন হচ্ছে কতটা জমি সরকারের হাতে এসেছে এবং সেইটার যদি হিসাব দিতে হয় তাহলে বলতে হবে সেইটা সেপারেট প্রশ্ন হয়ে আসতে হবে সেইজন্য আমি একটা মাননীয় অধ্যক্ষ মহোদয়ের বিবেচনায় ছেড়ে দিয়েছিলাম।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন যে ২৮শে ফেবরুয়ারী সেইটা কোন বছরের কথা ? এত দিনের মধ্যে উনার কাছে এই তথ্য আসা উচিত ছিল।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** ১৯৭৫ সনের ২৮শে ফেবরুয়ারী।

**শ্রীতাপস দে :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে বলেছেন যে ২৮শে ফেবরুয়ারী মধ্যে আসার কথা এইটা কবে সার্কুলারটা দেওয়া হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মেমোরেণ্ডামের পরেই আমরা সার্কুলার দিয়েছি।

**শ্রীতাপস দে :—** আমি একজেকট ডেট চাইছি স্যার, '৫০, ৭৩ না, এখন যেটি আসবে সেটি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা ৭৫-এ পাশ করেছি কাজেই '৭২-এর কথা আসে না।

**মিঃ স্পীকার :—** শ্রীচন্দ্র শেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** কোয়েশ্চান নম্বর ৩০।

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় কোয়েশ্চান নম্বর ৩০।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বিলোনীয়া বাইখোরা ও সাবরুমএ শিক্ষিত বেকার ছেলের কর্মসংস্থান (চাকুরীর বিকল্প হিসাবে) এর জন্য যে দোকান ঘর নির্মাণ করা হয়েছে তা কতজন বেকার যুবকের নিকট বিলি করা হয়েছে ? | এখনও বিলি হয় নাই। |
| ২) ঐ দোকান ঘরগুলি বিলির জন্য কি কি নিয়ম পালন করা হয় ? | সরকার অনুমোদিত একটা কমিটি বেকার যুবকদের নিকট হইতে নির্ধারিত ফর্মে দরখাস্ত করলে বিচার বিবেচনা করে বিলির ব্যবস্থা করা হয়। |

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় মন্ত্রী মশাই বেকার যুবকদের নিকট হইতে দোকান ঘর পাওয়ার জন্য সরকারের কাছে কোন আবেদন আছে কিনা ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিলোনীয়ার বেকার যুবকদের নিকট হইতে দরখাস্ত আহ্বান করা হয়েছিল কিন্তু তাতে তেমন সাড়া পাওয়া যাই নাই সেজন্য আবার পত্রিকাগুলিতে বহুল প্রচারের জন্য দরখাস্ত আহ্বান করা হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় মন্ত্রী মশাই বিজ্ঞাপন দেওয়ায় পর ক'টি পিটিশান পরেছিল ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :**— মাননীয় অধ্যক্ষ মহোদয় বিজ্ঞাপন পরে নাই সেজন্যই আবার পত্রিকাতে বিজ্ঞাপন দেওয়ার ব্যবস্থা করা হয়।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— কিন্তু তাতে একটা পিটিশানও পরে নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— যদি বেকার যুবকদের দোকান ঘর করার জন্যই ঘর হয়ে থাকে কিন্তু সেই ঘরগুলিতে তাদের এট্রাক্ট করে না বলেই দরখাস্ত পরছে না এই কথা সত্যি কিনা ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :**— এখনও বলা যায় না দরখাস্ত পাব বলে আশা করছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— কিন্তু এমন জায়গাতে সেই ঘরগুলি তৈরী হয়েছে যে সেই জায়গাগুলিতে এট্রাকটেড হয় না।

**মিঃ স্পীকার :**— বিজ্ঞাপন দেওয়া হয়েছে বলেছেন মাননীয় মন্ত্রী মহাশয়।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— কোন দরখাস্ত পরবে না। এমন জায়গাতে ঘর বানান হয়েছে দোকান ঘর করার জন্য তা কোন বেকার যুবককে এট্রাক্ট করে না সেই কথা মাননীয় মন্ত্রী মশাই বিবেচনা করে দেখবেন কিনা ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, খাসের জায়গা আছে এবং সেখানেই ঘরগুলি তৈরী করা হয়েছে। এখন আমরা বলতে পারছি না যে যে সব জায়গাতে ঘরগুলি হয়েছে সে সব জায়গা ব্যবসায়ের উপযোগী নয়—সেজন্যই আবার আমরা দরখাস্ত আহ্বান করছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— দরখাস্ত না পরার কারন কি সেটা কি মাননীয় মন্ত্রী মশাই খোঁজ নেবেন ? প্রায় এক বছর হয়ে গেল কেন কোন যুবককে এট্রাকট করে নাই সেটা জানাবেন কি ?

**মিঃ স্পীকার :**—প্রশ্নের উত্তর দিন মাননীয় মন্ত্রী মহাশয়।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস :**— মাননীয় অধ্যক্ষ মহোদয় আগে যে দরখাস্ত চাওয়া হয়েছিল তাতে পাওয়া যায় নাই সেজন্য আবার দরখাস্ত আহ্বান করা হয়েছে।

**শ্রীতাপস দে :**— মাননীয় মন্ত্রী মশাই যেখানে ঘরগুলি করা হয়েছে সেই জায়গা কে সিলেকশান করেছিল ?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটা ম্যানপাওয়ার ডাইরেক্টার ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের সঙ্গে আলোচনা করে সিলেকশান করা হয়।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— ম্যানপাওয়ারের ডাইরেক্টার সাইট সিলেকশান করেছে, একজন অফিসারের সম্বন্ধে এই ভাবে বলা ঠিক নয়। ম্যানপাওয়ারের ডাইরেক্টার এই সাইট্ সিলেকশান করে নাই সাইট সিলেকশান এস, ডি, ও, করেছে এটা জানেন না আপনি।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে দোকানঘরগুলি তৈরী করতে কত টাকা করে খরচ হয়েছে এবং ক'টা দোকান ঘর তৈরী করা হয়েছে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কত টাকা খরচ হয়েছে সেটা আপাততঃ এখন আমার কাছে নাই তবে প্রতিটি দোকান করতে ৪,৫০০ টাকা খরচ হয়েছে।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় মন্ত্রী মশাই ক'টা দোকান হয়েছে?

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় সর্বমোট ১২টা দোকান হয়েছে। বিলোনীয়ায় ৫টা, বাইকোরাতে ৪টা সাব্রুমে ২টা।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় মন্ত্রী মশাই বলেছেনযে খাসের জায়গা ছাড়া দোকান ঘর তোলা যায় না কিন্তু সেই খাসের জায়গা অনুসন্ধান করার জন্য মার্কেট প্লেসে না করে ডেজার্টেড এরিয়াতে নেওয়া হল কেন আমি জানতে চাই।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, খাসের জায়গা অনুসন্ধান করেই স্থান নির্বাচন করা হয়।

**শ্রীমধুসূদন দাস** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে স্থানীয় বেকারদের সাথে আলোচনা করে দোকান ঘরগুলির স্থান নির্বাচন করা হয়েছিল কি না?

**মিঃ স্পীকার** :— এই প্রসঙ্গে এই প্রশ্ন আসতে পারে না মাননীয় সদস্য।

**শ্রীমধুসূদন দাস** :— তাহলে দোকান ঘর করা হল কেন স্যার, এই ভাবে সরকারী টাকা অপচয় করা হল কেন?

**শ্রীবিনোদ বিহারী দাস** :— চাকুরীর বিকল্প হিসাবে বেকারদের জন্য কতগুলি দোকান ঘর সেখানে তৈরী হয়েছিল এবং সেখানে বার বার পত্রিকায় দেওয়া সত্বেও কোন রকম রেসপনস্ পাওয়া যায় নি অথবা সরকার এর কাছে কোন দরখাস্ত পরছে না এবং সেই ঘরগুলি—আমার প্রশ্ন হচ্ছে মাননীয় মন্ত্রী মশাই জানাবেন যেহেতু দোকান ঘর করা হয়েছিল সেখানে বেকারদের স্থায়ী ভাবে দোকান করার জন্য কিন্তু সেখানে কেউ আসছে না যে ঘর তৈরী করা হয়েছে সরকারী প্রচুর টাকা অপচয় করে—এখন সেগুলিকে দোকান ঘর না বলে শুধু ঘর তৈরী করার জন্যই ঘর তৈরী করা হয়েছে এইটুকু স্বীকার করতে রাজী আছেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় এর যা দেওয়ার দিয়েছেন। প্রশ্নটা হল প্রথম নটিফিকেশান দেওয়ার পর বেকারেরা তাতে আশানুরূপ সাড়া দেয় নি, আর সেজন্য আবার বিজ্ঞপ্তি বের করতে হয়েছে। তবে এর মধ্যে অনেকগুলি কারণ থাকতে পারে, যেগুলির কথা এখানে মাননীয় সদস্যরাও উল্লেখ করেছেন, ৬টা বিশেষ কারণ আছে, যেমন ধরুন বেকারদের মধ্যে দোকানপাট করার টেন্‌ডেন্‌সী কম থাকতে পারে। কাজেই বিজ্ঞপ্তি যখন আবার বের হয়েছে, তখন আমাদের দেখতে হবে যে তাদের কাছ থেকে কতটা রেসপনস পাওয়া যাবে।

**Mr. Speaker** :—Now question hour is over. ( There are 13 Unstarred Questions for to-day. The Ministers may lay on the Table of the House the reply to the Unstarred Questions and also to Starred Questions which were not answered orally.

I have received a calling attention notice from the following members.

1) Shri Anil Sarkar, 2) Shri Samar Choudhury and 3) Shri Amarendra Sarma on the subject—

গত ৪ঠা মার্চ সদর মহকুমার নৃপেন্দ্রনগর কলোনী সংলগ্ন ভলটিংবাজারে অগ্নিসংযোগ, লুটপাট ও দাঙ্গা সম্পর্কে।

I have given my consent to the motion. Now, I would request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement to-day, if he is not in a position to make statement to-day, he will kindly give me a date when the Calling Attention Notice will be shown on the order paper for a statement.

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকেই এই কলিং এটেনশান নোটিশের উত্তর দিচ্ছি। সিধাই থানার অন্তর্গত ভলটিং বাজারে শান্তি বিঘ্নিত হওয়া সম্পর্কে ফোন যোগে প্রায় পোনে সাতটায় এক খবরের সূত্রে ( খয়েরপুর হইতে ফোন যোগে ) ডি, এস, পি, সেন্ট্রাল, কোতোয়ালীর ও, সি, ও একজন দারগা ও আটজন কনষ্টেবল ভলটিং অভিমুখে রওয়ানা হন। ডি, এস, পি. পার্টি সহ রাত্রি ৭-৫৫ মি: ভলটিং বাজারে উপস্থিত হন। এই স্থলে উল্লেখ করা যায় যে আগরতলা হইতে অগ্নি নির্বাপক গাড়ীও তথায় অগ্নি নির্বাপন কাজে গিয়াছিল। ডি, এস, পি তথায় উপস্থিত হইয়া স্থানীয় মাতব্বর, স্থানীয় লোকদের সঙ্গে আলাপ আলোচনা করেন এবং ঘটনার বিবরণ সংগ্রহ করেন। উক্ত স্থান কোতোয়ালী হইতে ১৫ কি: মি: দূরে অবস্থিত। প্রকাশ থাকে যে ডি, এস, পি, ও পার্টি তথায় গিয়া বাজার ভস্মিভূত অবস্থায় দেখেন।

ঘটনার বিবরণে প্রকাশ যে দিন সাতেক পূর্বে ভগবান ঠাকুর পাড়ায় রেশন সপের লাইনে দাড়ানো উপলক্ষে করিয়া ভগবান ঠাকুর পাড়ার শ্রীবুধরায় দেববর্ম্মার সহিত নৃপেন্দ্রনগরের শ্রীগোপাল ঋষিদাসের ঝগড়া হয় এবং তথায় শ্রীদেববর্ম্মা ঋষিদাসকে প্রহার করে। উক্ত ব্যাপার সম্পর্কে শ্রীগোপাল ঋষিদাস ঐস্থানের গাঁওসভার সদস্য শ্রীঅশ্বিনী দাসের নিকট অভিযোগ করে। এদিকে শ্রীদাস উক্ত বিষয়ের মীমাংসার জন্য গাঁও প্রধান শ্রীবগলা দেববর্ম্মার নিকট লিখিত অভিযোগ করে। শ্রীদেববর্ম্মা (প্রধান) উক্ত ঝগড়ার মীমাংসা করা যায় কিনা দেখিবেন বলিয়া জানান—কিন্তু কোন মীমাংসা করেন নাই।

৪ঠা মার্চ অপরাহ্নে শ্রীবুধরায় দেববর্মা ও অন্যান্যরা মোট ৪।৫ জন ভলটিং বাজার হইতে বাড়ী ফিরিবার সময় সর্ব্বশ্রী গোপাল ঋষিদাস ও নেপাল ঋষিদাস ( নেপাল গোপালের ভাই) তাহাদিগকে পথে দেখে ও তাহাদিগকে বলপূর্ব্বক উক্ত বাজারে নিয়ে আনার চেষ্টা করে কিন্তু সক্ষম হয় নাই। ইত্যবসরে নৃপেন্দ্রনগর কলোনীর শ্রীঅনিল সরকারও আসিয়া তথায় উপস্থিত

জোড়াজোড়ি করায় দুই দলে মারামারি আরম্ভ হয়। ফলে সর্ব্বশ্রী অনিল সরকার ও গোপাল ঋষিদাস ছুরিকাহত হয়। তথাপি তাহারা শ্রীবুধরায় দেববর্মার সঙ্গী শ্রীবাণ্টু দেববর্মাকে আটকাইয়া রাখে।

এই খবর পাইয়া আধ ঘন্টার মধ্যে প্রায় ৫০।৬০ জন আদিবাসী যুবক তীর ধনুক লইয়া শ্রীবাণ্টু দেববর্মাকে মুক্ত করার জন্য তথায় উপস্থিত হয়। তাহারা বাজারের দিকে তীর ধনুক ছোড়ে ফলে ১২ বৎসর বয়স্ক সাধন দেব নামক এক বালক সামান্য আঘাত প্রাপ্ত হয়। এই আদিবাসী যুবকদিগকে দেখিয়া বাজারের লোকজন ভয়ে দোকানপাট অরক্ষিত অবস্থায় রাখিয়া পলাইয়া যায়। ঐ আদিবাসী যুবকগণ ১৬টি দোকানে আগুন লাগাইয়া দেয়, কেবল একটি মাত্র দোকান (যার মালিক যৌথভাবে বাঙ্গালী ও আদিবাসী) তাহারা আগুন লাগান নাই। ক্ষতির পরিমাণ আনুমানিক ২০,০০০ টাকা। এই ঘটনার সময় এক ৭০ বৎসর বয়স্ক বৃদ্ধ (নৃপেন্দ্রনগর কলোনীর) ভয়ে পলাইবার সময় মাটিতে পড়িয়া যায় ফলে অজ্ঞান হইয়া যায়, হাসপাতালে নেওয়ার সময় পথে মারা যায়। বৃদ্ধকে অগ্নি নির্বাপক গাড়ীতে হাসপাতালে নেওয়া হয়। হাসপাতালে যাওয়ার পর তাহাকে মৃত বলিয়া ঘোষণা করা হয়। ময়না তদন্তের রিপোর্ট এখনও পাওয়া যায় নাই। তবে প্রাথমিক রিপোর্টে প্রকাশ শ্রীদাস হৃদযন্ত্রের ক্রিয়া বন্ধ হওয়ায় মারা যায়। আগরতলার অগ্নি নির্ব্বাপক কেন্দ্রেও ভলটিং বাজারে আগুন লাগার খবর পাইয়া তথায় উপস্থিত হয়। জানা যায় অগ্নি নির্বাপক গাড়ী যাওয়ার পূর্ব্বেই বাজার প্রায় ভস্মিভূত হইয়া গিয়াছিল।

এই ঘটনায় অর্থাৎ বাজারে অগ্নি সংযোগ দাঙ্গা হাঙ্গামার পরিপ্রেক্ষিতে মৃত রমেশ চন্দ্র দাসের পুত্র শ্রীকালীপদ দাসের (রাধাকৃষ্ণনগর—কোতোয়ালী থানা) অভিযোগমূলে সিধাই থানায় ভারতীয় দণ্ডবিধির ১৪৮।১৪৯।৩০৭।৪৩৬নং ধারামূলে ৩(৬)৭৫নং মোকদ্দমা দায়ের করা হয়, মোকদ্দমা ৫.৩.৭৫ই তাং রেজেষ্ট্রি হয়। সিধাই থানা উক্ত স্থান প্রায় ২১ কিঃ মি: এবং সদর কোতয়ালী হইতে ১৫ কি: মি.।

আসামীরা পলাতক। সর্ব্ব প্রকার চেষ্টায়ও গ্রেপ্তার করা সম্ভব হয় নাই। তাহাদিগকে গ্রেপ্তার করার জন্য সর্ব্ব প্রকার চেষ্টা চলিতেছে।

আহত ব্যক্তিদের মধ্যে শ্রীগোপাল ঋষিদাস ও শ্রীঅনিল সরকার ৫তাং রাত্রে হাসপাতালে ভর্তি হয়, তথা হইতে ৬।৩।৭৫ইং তারিখে সুস্থ হইলে ছাড়িয়া দেওয়া হয়। শ্রীনেপাল ঋষিদাস ও সাধন দেবকে ঐ দিনই প্রাথমিক চিকিৎসার পর ছাড়িয়া দেওয়া হয়। শ্রীনেপাল ঋষিদাস ঘুষি ইত্যাদি দ্বারা সামান্য জখম প্রাপ্ত হইয়াছিল।

**শ্রীপাখী ত্রিপুরা:**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, নৃপেন্দ্রনগর কলোনী সংলগ্ন ভলটাং বাজারে অগ্নিসংযোগ লুঠপাট ও দাঙ্গা সম্পর্কে মন্ত্রী মশাই যে বিবৃতি দিলেন তার এক জায়গাতে বলেছেন যে আধ ঘন্টার মধ্যে ৫০।৬০ জন যুবক বাজারে এসে তীর ধনুক দিয়ে আক্রমন করেছে। আমি নিজে সেখানে গিয়েছিলাম এবং জিজ্ঞাসাবাদে জানতে পেরেছি যে তারা নাকি ৫ মিনিটের মধ্যে তীর ধনুক নিয়ে এসে গিয়েছিল। এর থেকে কি বলবেন যে তারা ঘটনার শুরু থেকে এই তীর ধনুক নিয়ে আক্রমন করেছিল?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ করে যে ব্যাপারটার তদন্ত চলছে যেখানে সেখানে আগে এইরকম একটা ঘটনার ব্যাপার নিয়ে বিশেষ আলোচনা করা হাউসের সামনে ঠিক হবে কিনা বুঝতে পারছি না। আর ক্ল্যারিফিকেশান হিসাবে যদি এই প্রশ্ন এসে থাকে তাহলে এই কথা বলা যায় না, যেটা ফ্যাক্টস্ এসেছে সেটাই আমি বিবৃতিতে উল্লেখ করেছি।

**শ্রীসমর চৌধুরী** :—নৃপেন্দ্রনগর কলোনার এই ঘটনাকে কেন্দ্র করে আশে পাশে কিছু সংখ্যক উপজাতি এবং অ-উপজাতির মধ্যে উত্তেজনা সৃষ্টির চেষ্টা করছে কিছু সংখ্যক লোক সেটা মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কিনা ?

**মিঃ স্পীকার** :—দি ম্যাটার ইজ সাব-জুডিস্।

**শ্রীঅনিল সরকার** :—স্যার দাঙ্গা সম্পর্কে আমাদের কলিং এটেনশান ছিল। সেটা থেকেই প্রশ্নটা উঠেছে। সেটা যাতে আরও ফারদার ক্রিয়ার আপ না করে সেই সম্পর্কে গভর্ণমেণ্ট কতটুকু সচেতন আছেন সেটাই আমরা জানতে চাইছি।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—বিবৃতি যেটা দেওয়া হয়েছে, ঘটনার সূত্রপাত থেকে মনে হচ্ছে কোন দাঙ্গা থেকে এই সিচুয়েশানের সূত্রপাত হয় নি। কিন্তু সরকার নজর রাখছেন যাতে কোন দাঙ্গা হাঙ্গামার দিকে এটা না যায়। সেজন্য ঐ এলাকায় একটা কমিটি হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :—আমি এই ব্যাপারে বলতে চাই যে এটা এখন আর নৃপেন্দ্রনগর কলোনীর মধ্যে সীমাবদ্ধ নাই। উপজাতি এবং অ-উপজাতির মধ্যে, নৃপেন্দ্রনগর কলোনীকে কেন্দ্র করে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামায় সূত্রপাত করতে চাইছে। সেইদিক থেকে সরকার সজাগ আছেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কে কোন্ দিক থেকে এটা নিয়েছে সেই সম্পর্কে সরকার সচেতন আছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker** :—I have received a Calling Attention Notice to-day from the Hon'ble Member Shri Kalipada Banerjee on the subject—"সাবরুম মহকুমার শ্রীনগর তহশীলাধীন রাজনগরে সরকারী সাহায্যে সদ্য নির্মিত বাঁধটি কাটিয়া ফেলায় ঐ অঞ্চলে বরোধান চাষের ক্ষতি সম্পর্কে।"

**Mr. Speaker** :—I have given consent to the Motion of Shri Banerjee. I would now request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement to-day, if he is not in a position to make statement to-day, he will kindly give me a date when the Calling Attention Notice will be shown in the Order paper for a statement.

**Shri Sukhamoy Sengupta** (Chief Minister) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এর উত্তর ১২ তারিখে দেব।

**Mr. Speaker** :—Hon'ble Chief Minister will make a statement on the 12th March, 1975.

**শ্রীসুধন্য দেববর্মা** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার একটা অ্যাডজোর্ণমেণ্ট মোশন আছে।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, টাইম ইজ অভার।

**শ্রীঅনিল সরকার** :—টাইম অভার নয়। জিরো আওয়ারেই এটা হয়। আমাদের অ্যাড-জোর্ণমেণ্ট মোশনটার ফেট কি হল সেটা আমরা জানতে চাই।

**মিঃ স্পীকার** :—সেটা তো জানিয়েই দেওয়া হয়েছে।

**শ্রীঅনিল সরকার** :—সেটা আমরা পাই নি।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—মাননীয় স্পীকার, স্যার, আমার এই অ্যাডজোর্ণমেণ্ট মোশনটা আমি মুভ করছি।

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার অ্যাজ আই হ্যাভ অলরেডি ডিস এলাউড ইট, ইউ ক্যান নট স্পীক এনিথিং অন ইট।

(Mr. Speaker expunged all the speeches made by the Opposition Members including Shri Bulu Kuki and Independent Member and Shri J. L. Das, C. P. I. Member. All the Members excepting the those who belonged to Ruling Party staged on walk-out for 5 minutes only.)

## LAYING OF RULES.

**Mr. Speaker** :—Now, the business before the House is laying of the Tripura Land Revenue and Land Reforms (Sixth Amendment) Rules, 1974. I request the Cheif Minister to lay on the table of the House a copy of the Tripura Land Revenue and Land Reforms (Sixth Amendment) Rules, 1974.

**Shri S. M. Sengupta** (Chief Minister) —Mr. Speaker, Sir, I beg to lay on the Table of the House a copy of the "Tripura Land Revenue & Land Reforms (Sixth Amendment) Rules, 1974 as required under Section 198 of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960 (43 of 1960).

**Mr. Speaker** :—Members are requested to collect the copies of the Rules from the 'Notice Office'.

## DISCUSSION ON MOTION OF THANKS

**Mr. Speaker** :—Next business of the House is discussion on the Motion of Thanks to the Governor's Address moved by Shri Sunil Ch. Dutta and seconded by Shri Jaduprasanna Bhattacharjee on 7-3-75 :—

> That an address be presented to the Governor in the following terms :—
>
> 'That the members of the Tripura Legislative Assembly Assembled in this Session are deeply grateful to the Governor for his address which he has been pleased to deliver to this House on the 7th March, 75.'

Before starting the discussion I would request the leaders of the Parties to give me the list of their members willing to participate in the discussion. The time allotted to the respective parties are as follows —

| | | | |
|---|---|---|---|
| 1. | Ruling Party | — | 6-30 hrs. |
| 2. | C. P. I. (M) | — | 3 20 hrs. |
| 3. | C. P. I. | - | 10 mts. |
| 4. | Shri Bulu Kuki | — | 10 mts. |

I would also inform the Hon'ble members that I have received amendments to the motion of thanks and a list of amendments to the motion of thanks has already been circulated to the members. All the amendments as shown in the list are taken as moved.

Now, I call on Shri Sunil Ch. Dutta to initiate discussion on the Motion of thanks.

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়. আমাদের বিধানসভার বাজেট অধিবেশনের উদ্বোধনী দিনে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য তাকে আমি ধন্যবাদ জানাই। মাননীয় রাজ্যপাল যথ সম্ভব ত্রিপুরার জনজীবনের মোটামুটি একটা চিত্র দেওয়ার চেষ্টা করেছেন অল্প কথায়। চলতি আর্থিক বৎসরের এবং আগামী বৎসরে তার সরকার চলতি আর্থিক বৎসরে কিছু কাজ করেছেন এবং আগামী আর্থিক বৎসরে কি কি করবেন তার মোটামুটি একটা আভাষ দিয়েছেন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের প্রারম্ভে ছুইটি দুঃখজনক ঘটনার কথা উল্লেখ করেছেন। একটা হল কেন্দ্রীয় রেল মন্ত্রী এল, এন, মিশ্রের মর্মান্তিক হত্যা—একটা রাজনৈতিক হত্যা. যে হত্যার জন্য সমগ্র ভারতবর্ষ নিন্দায় মুখর হয়ে উঠেছে। রাজনৈতিক হত্যা যুগে যুগে, নিন্দনীয়. যুগে যুগে এটা নিন্দিত হয়েছে। বর্ত্তমান সময়ে যে হত্যা সংগঠিত হয়েছে তার জন্য দুঃখ প্রকাশ করি এবং আমরা নিন্দা জ্ঞাপন করি। আরেকটা দুঃখজনক ঘটনার কথা বলেছেন আমাদের সদস্য নিশিকান্ত সরকার আমাদের মধ্যে নেই। তিনি অকাল মৃত্যু বরণ করেছেন। নিশিকান্ত সরকার গত তিনটি নির্ব্বাচনে জয়ী হয়েছিলেন। বিধান সভার সদস্য হিসাবে তিনি তাঁর দায়িত্ব, কর্ত্তব্য সুষ্ঠুভাবে পালন করেছেন। তিনি জনসাধারণের সর্ব্বস্তরের লোকের সংগে চলেছেন। বিভিন্ন সময়, বিভিন্ন স্থানে তাঁর সংগে আমি গেছি আমি দেখেছি আদিবাসীর সংগে তাঁর যোগাযোগ ছিল। আদিবাসী সম্প্রদায়ের সংগে তিনি মেলা মেশা করতেন। কেউ তাঁকে দাদা বলে সম্বোধন করতেন, তাঁর সংগে তাদের ভাই বোন সম্পর্ক ছিল। বিধান সভার আলোচনায় তিনি প্রায় সবসময় অংশ গ্রহণ করতেন। তিনি বিরোধী সদস্যদেরও প্রিয় ছিলেন। আমি বহু সময় শুনেছি মাননীয় সদস্যরা তাঁকে অনুরোধ করেছেন আপনি বলুন। বয়ঃ কনিষ্ঠ যারা আছেন, তাঁরা বলতেন নিশিদা আপনি বলুন। এই সদস্যের অকাল মৃত্যুতে এই সভার অপূরণীয় ক্ষতি হয়েছে, তাঁর আত্মার সদ্গতি কামনা করি এবং আমার শ্রদ্ধাঞ্জলী তাঁর স্মৃতির প্রতি নিবেদন করি।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে মূল সমস্যা সম্পর্কে—বড় বড় সমস্যা সম্পর্কে আলোচনা করেছেন। আমাদের দেশ বর্তমানে বিভিন্ন সমস্যায় জর্জরিত। আমাদের যোগোযোগ ব্যবস্থার অপ্রতুলতা এবং তার সমাধান কি করে করা যায়, তাঁর বিভিন্ন দিক তিনি তাঁর ভাষণে রেখেছেন। আমাদের ত্রিপুরার যোগাযোগ একমাত্র ব্যবস্থা হল ধর্মনগর পর্য্যন্ত রেল লাইন, তাছাড়া মটর পরিবহন বা বিমানের যোগাযোগ অপর্য্যাপ্ত। এই যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতা থেকে জনজীবনে বিপর্য্যয় এসেছে এবং দ্রব্যমূল্য অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্য অত্যধিক হয়েছে, এই যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতার জন্য। সেই যোগাযোগ ব্যবস্থার উন্নতিকল্পে সরকার কি করবেন আগামী আর্থিক বৎসরে তার মুটামুটি একটা চিত্র মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে রেখেছেন—যে ধর্মনগর পর্য্যন্ত যতটুকু রেল লাইন আছে, সেটা অত্যন্ত অপর্য্যাপ্ত তার জন্য সরকার বাংলাদেশের সংগে চুক্তি করে আগরতলা পয্যন্ত রেল লাইন সম্প্রসারণের এবং বিলোনীয়ার সংগে বাঙলাদেশের ভিতর দিয়ে রেল সংযোগ স্থাপনের যে চেষ্টা, বলিষ্ঠ পদক্ষেপ সরকার নিয়েছেন, আশা করা যায় যদি আগামী আর্থিক বৎসরে যোগাযোগ ব্যবস্থা সম্পন্ন করতে পারেন, তাহলে ত্রিপুরার জনজীবনে যে দুঃখ দুর্দ্দশা অনেকটা লাঘব হবে।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আমাদের উপজাতি পুনর্ব্বাসন সমস্যা এবং উপজাতির জমি হস্তান্তর এবং জমি ফেরত পাওয়ার যে বিধি ব্যবস্থা সরকার করেছেন, তার কথা উল্লেখ করেছেন এবং আইন করে বিশেষ কতকগুলি অঞ্চল উপজাতিদের জন্য রিজার্ভ করে দেওয়ার জন্য যে আইনের উল্লেখ করেছেন, আশা করি সেই আইন প্রণয়ন করার পর তার সুষ্ঠু প্রয়োগে উপজাতিদের যে অসুবিধার সৃষ্টি হয়েছে জমি হস্তান্তরের ব্যাপারে সেটা অনেকাংশে দুরীভূত হবে।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বিচার বিভাগকে পৃথক করার কথা বলেছেন। তার যেটুকু কাজ হয়েছে, তার সাফল্য ইতিমধ্যে পরিলক্ষিত হয়। দীর্ঘদিনের পেণ্ডিং মামলা যেগুলি ছিল সেইগুলি ইতিমধ্যে অনেকগুলি নিষ্পন্ন হয়েছে। অভিজ্ঞতা থেকে আমরা দেখেছি যে এক একটা মামলা দীর্ঘদিন প্রায় পাঁচ সাত বছর পর্য্যন্ত বিচারাধীন থাকে তাতে যারা প্রতিকারের আশায় কোর্টে যায়, তাদের সেই আশা বানচাল হয়ে যায়। এটা সত্যি কথা জাষ্টিস ডিলেইড জাষ্টিস ডিনাইড। নানাবিধ দুঃখকষ্ট পেয়ে, নানাবিধ ঘটনার মধ্য দিয়ে লোক আদালতের আশ্রয় নেয়, সেখানে যদি একটা মামলার জন্য বৎসরের পর বৎসর কোর্টে হাজিরা দিতে হয় এবং তারা যদি সুষ্ঠু বিচার না পায়, তাহলে বিচারের অর্থ থাকে না। কাজেই সরকার বিচার বিভাগ পৃথক করে যে কাজ আরম্ভ করেছেন সেটা সুসম্পন্ন হওয়ার উপর এর সাফল্য নির্ভর করে। সম্পূর্ণভাবে বিচার বিভাগকে পৃথক করে তাকে শক্তিশালী করতে হবে। কারণ আজকে যে সীমিত সংখ্যক মেজিষ্ট্রেট'এর সংখ্যা নিয়ে কাজ আরম্ভ করা হয়েছে, সেই সীমিত সংখ্যক মেজিষ্ট্রেট দিয়ে এই কাজ সম্পন্ন হওয়া সম্ভব নয়। কাজেই আইন মন্ত্রীর নিকট আমি অনুরোধ রাখব অতি সত্বর যাতে উপযুক্ত সংখ্যক বিচারক নিয়োগ করে এই কাজ—জনসাধারণের কাজ—সময়মত বিচার পাওয়ার যে সামান্যতম দাবী, সেই দাবী যাতে পূরণ হয় তার জন্য অনুরোধ রাখব।

জুমিয়া পুনর্বাসন প্রসংগে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে এক একটা কলোনীতে অন্ততঃ ৫০টি পরিবারকে পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা করার কথা তাঁর সরকার চিন্তা করছেন। এটা একটা উত্তম প্রস্তাব। কারণ ইতস্ততঃ বিক্ষিপ্ত ভাবে পাঁচ, সাত ঘর করে জুমিয়া পুনর্বাসন দিয়ে নানাভাবে সরকার ক্ষতিগ্রস্ত হয়েছে, এবং পুনর্বাসনও সাফল্যমণ্ডিত হয় নি। এখন যে পরিকল্পনা, তাতে অন্তত ৫০ টি পরিবার'এর শুধু একটা গ্রাম করে সেখানে স্কুল ইত্যাদির সুযোগ সুবিধা দেওয়ার—এই যে পরিকল্পনা, সেটা রূপায়ণের উপর আমাদের জুমিয়া পুনর্বাসন 'এর সাফল্য নির্ভর করে। আমি আশা করব শুধু বন বিভাগের দ্বারা চেষ্টা না করে, অন্যান্য রাজস্ব বিভাগের মাধ্যমে যে সব পুনর্বসতি কেন্দ্র খোলা হয়, সেগুলিতে ঐ অন্যূন ৫০ টি পরিবার যদি বসান যায়, তাহলে সেখানে স্কুল, হাসপাতাল ইত্যাদি স্থাপন করে তাদের সুষ্ঠু পুনর্বসতির ব্যবস্থা করা যেতে পারে।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ভূমিহীনদের ভূমি এবং গৃহহীনদের মাঝে বাসভূমি বন্টনের কথা বলেছেন। সেখানে দেখা যায় যে ৪২৬৫০ টি ভূমিহীন শ্রমিক পরিবারের মধ্যে ২৩,৯৮৩টি পরিবারকে বাসভূমি বন্টন করেছেন এবং তপশিলী জাতি এবং তপশিলী উপজাতি এবং উদ্বাস্তু ব্যতিরেকে ৪৫,২১৫টি ভূমিহীন কৃষি শ্রমিক পরিবারের মধ্যে, যাদের কোন নিজস্ব কৃষি জমি নেই, ১৬৪৯৫টি পরিবারকে জমি দেওয়া হয়েছে। আমি এই সম্পর্কে আমার অনুরোধ রাখব বাকী যে পরিবার যারা ভূমিহীন এবং গৃহহীন, তাদের চলতি বৎসরের মধ্যে তাদের ভূমি বন্টনের ব্যবস্থা যাতে ত্বরান্বিত করা যায়, তার চেষ্টা যাতে এই সরকার করেন।

খাদ্য উৎপাদন ব্যাপারে মাননীয় রাজ্যপাল আশা প্রকাশ করেছেন যে অতি অল্প সময়ের মধ্যে ত্রিপুরা খাদ্যে স্বয়ম্ভর হবে, এটা অত্যন্ত আনন্দের সংবাদ। আমি লক্ষ্য করেছি ত্রিপুরার সরকার'এর কৃষি বিভাগের প্রচেষ্টায় উচ্চ ফলনশীল ধানের যে চাষ' বহুলাংশে বৃদ্ধি পেয়েছে। ত্রিপুরাতে ১২ মাস মাঠের বিভিন্ন অংশে ধানের ফসল দেখা যায়, এটা সরকারের কৃষি বিভাগের কৃতিত্ব এই বিষয়ে সরকার প্রসংশার দাবী করতে পারেন। ত্রিপুরার মাঠেতে কোন কোন জায়গায় বোরো, আউস এই ফসল ১২ মাস দেখা যায়। তবে এই উন্নতধরণের চাষ'এর প্রচেষ্টা ব্যাহত হবে যদি না আমরা কৃষকদের জল সেচের ব্যবস্থা নিয়মিত রাখতে পারি। এই প্রসংগে বলতে হয়, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বিদ্যুৎ সম্পর্কে বলেছেন যে আসাম থেকে ৮ মেগাওয়াট বিদ্যুৎ পাব এবং গোমতী বিদ্যুৎ প্রকল্প এই বছরই শেষ হওয়ার কথা। যদি শেষ হয়, তাহলে আরও ৮ মেগাওয়াট বিদ্যুৎ পাব। আসামের সংগে যে চুক্তি সেই চুক্তি অনুযায়ী প্রতি বৎসর আমরা ৮ মেগাওয়াট বিদ্যুতের দাবী করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, চুক্তি অনুযায়ী আমরা এই বিদ্যুৎ ত্রিপুরাতে গ্রহণ করতে পারি নি। কিন্তু ত্রিপুরাতে আমাদের সমস্যা হচ্ছে বিদ্যুৎ সরবরাহের লাইন দেওয়ার। এখন সেই লাইন টানতে পারছি না। কারণ চুক্তি অনুযায়ী আমরা বিদ্যুৎ পাচ্ছি না। আমরা শুনেছি আসামের বিদ্যুৎ উৎপাদন নাকি ব্যাহত হয়েছে। আসামের সঙ্গে আমাদের যে চুক্তি ছিল সেই চুক্তি অনুযায়ী আসাম গভর্ণমেন্টকে আমাদের প্রচুর টাকা দিতে হয়েছে। আমরা যদি বিদ্যুৎ কৃষি ক্ষেত্রে কিংবা শিল্প ক্ষেত্রে ব্যবহৃত করতে পারি তাহলে প্রচুর উৎপাদন করতে

পারতাম। এই কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে রেখেছেন। কিন্তু কৃষি ক্ষেত্রে বিদ্যুৎ দেওয়া সম্ভব হয় নি। আর শিল্প ক্ষেত্রে তো সম্ভব পর হয়ে উঠেই নি। উচ্চ ফলনশীল ধান সেই ধানে বিদ্যুৎ ব্যবহার করতে না পারায় উৎপাদন কমে গেছে। কাজেই সেই দিক দিয়ে বিদ্যুৎ ব্যবহারের প্রয়োজন আছে একথাও মাননীয় রাজ্যপাল উঁনার ভাষণে রেখেছেন। আমি আশা করি সরকার এই দিকে দৃষ্টি রাখবেন।

বেকার সমস্যা একটি বিরাট সমস্যা। এই সমস্যার দিকে মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন। আমরা জানি যে সরকারী চাকুরী দিয়ে বেকার সমস্যা মেটানো সম্ভব নয়। তার জন্য বিভিন্ন প্রস্তাবের কথা বলা হয়েছে। শিল্প কারখানা স্থাপনের কথা বলা হয়েছে। এছাড়াও বিভিন্ন সুযোগ সুবিধার কথা বলা হয়েছে। স্কুটার বন্টনের কথা, টংঘর বিলি বন্টনের কথাও বলা হয়েছে। চাল কলের কথা বলা হয়েছে, বলা হয়েছে দোকান ঘরের কথাও। এই দিকে সরকারকে নজর দেওয়ার জন্য অনুরোধ রাখছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ত্রিপুরাতে কি কি করা হবে, গত বছর আমরা কতটুকু সাফল্য আমরা অর্জন করেছি তার একটা মোটা-মোটি আভাষ তিনি তাঁর ভাষণে রেখেছেন।

মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমি য প্রস্তাবটি এনেছি সেই প্রস্তাবকে সমর্থন করার জন্য হাউসের সমস্ত সদস্যদের কাছে অনুরোধ রেখে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**—মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্র লাল দাস।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের পারিপ্রেক্ষিতে আমি কয়েকটা এ্যামেণ্ডমেন্ট রাখছি। মাননীয় রাজ্যপালের ভাষণে ত্রিপুরার অনেক সমস্যার সম্পর্কে উল্লেখ আছে। কিন্তু সেই সমস্যার সমাধানের কোন কংক্রীট বা সুষ্ঠু কোন সরকারী ইচ্ছা, প্রচেষ্টা বা আশার সম্পর্কে কোন ইঙ্গীত নেই। ফলে ভাষণটা হয়েছে গতানুগতিক। ভাষণের প্রারম্ভেই মাননীয় রাজ্য-পাল বলেছেন যে দেশের মধ্যে একটা অশুভ শক্তি সক্রিয় হতে দেখা যাচ্ছে। আমরা জানি দেশের মধ্যে বহু সক্রিয় শক্তি আছে। এন্টিনেশান শক্তিও আছে। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে মাত্র একটা লাইনের মধ্যে যাকে অশুভ বলা হয়েছে যাকে আমরা দেশদ্রোহী মনে করি সেই শক্তি সম্পর্কে মাত্র একটা লাইনের মধ্যে তিনি শেষ করেছেন। এতে জন-সাধারণের মধ্যে একটা বিভ্রান্তি দেখা দিতে পারে। সেই শক্তিটা কে সেটা তিনি বলেন নি। যেমন অন্ধকার ঘরে কালো বিড়াল। সেই কালো বিড়ালটাকে যদি লাইটের মাধ্যমে জন-সাধরণের গোচরে আনা না হয় তাহলে জনসাধরণের মধ্যে বিভ্রান্তি দেখা দিবেই। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা জানি যে আর, এস, এস, এর মত দল, আনন্দমার্গীর মত দল যারা বিদেশী শক্তির তাবেদার, জনসঙ্ঘের মত দল যারা সেই সাম্রাজ্যবাদী দলের নেতা শ্রীজয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে পার্লামেন্টারী ব্যবস্থাকে খতম করার চেষ্টা করছেন। কখন ? যখন ভারত মহাসাগরের দিয়াগো গারসিয়ায় মার্কিন নৌঘাটি স্থাপনের চেষ্টা চলেছে। কখন ? যখন পাকিস্থানকে অস্ত্র দেওয়া চেষ্টা করছে। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণে এই অশুভ শক্তি কাকে কাকে বলা হয়েছে সেই সম্পর্কে একটা সুষ্ঠু ইঙ্গীত থাকা উচিত ছিল।

তাহলে জনসাধারণের মধ্যে একটা বিভ্রান্তির ভাব দেখা দিবে। দেশে যখন একটা অশান্তির সৃষ্টি হয়েছে এই সময় তাদের বিভ্রান্ত হওয়ার সুযোগ আছে বেশী। তাই মাননীয় রাজ্যপালের ভাষণে যে অশুভ শক্তির কথা বলা হয়েছে সেটার একটা সুস্পষ্ট ইঙ্গীত থাকার দরকার ছিল। আজকে দেশের মধ্যে একটা ফ্যাসীবাদী শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে। একটা ডিকটেটরশীপ শাসন প্রচেষ্টার চেষ্টা চলছে। যার পেঁছনে রয়েছে এমেরিকার মত সাম্রাজ্যবাদী লোলুপ দৃষ্টি। আমি বিধান সভার মাধ্যমে ভারতের প্রতিরক্ষা মন্ত্রী শ্রী ওয়াই, বি, চ্যবনকে ধন্যবাদ জানাই পাকিস্তানকে অস্ত্র দেওয়ার প্রতিবাদে তাঁর এমেরিকা সফর বাতিল করার জন্য। কাজেই এই সব বিষয় বস্তুর প্রতি রাজ্যপালের ভাষণের একটা সুপষ্ট নির্দেশ থাকা উচিত ছিল।

মূল্যস্তর সম্পর্কে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন কয়েক মাস আগেও এই মূল্যবৃদ্ধি চলছিল। বর্ত্তমানে একটা নিম্ন গতি দেখা গিয়েছে। মানুষ আজকে একটা সংকটের মধ্যে পড়েছে, দেশজোড়ে প্রচণ্ড একটা সংকটের সৃষ্টি হয়েছে সেইজন্য মানুষ আজকে ক্ষুদ্ধ বিক্ষুব্ধ। সেই বিষয়গুলি সম্পর্কে কোন সুনির্দিষ্ট প্রস্তাব দেওয়ার উচিত ছিল সরকারের যে সেই সম্পর্কে সরকারের কি পরিকল্পনা আছে। কাপড়, কেরোসিন, শস্যের তৈল এবং অন্যান্য প্রয়োজনীয় ঔষধ পত্র এই সমস্ত বিশেষ করে গ্রামে এবং শহরে সরবরাহ করার কি পরিকল্পনা আছে ত্রিপুরা সরকারের সেই সম্পর্কে কোন পরিকল্পনা উপস্থিত করেন নাই। আজকে এই সমস্ত জিনিষের দামের কোন স্থিতিশীলতা নেই। আজকে উর্ধগতি নিম্নগতি কোন গতিই স্থিতিশীল নয়। আজকে প্রতিটি জিনিসের মূল্যবৃদ্ধি ঘটছে। কাজেই মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন সেই ভাষণে এই ব্যাপারে একটা এড়ানো দৃষ্টিভংগী দিয়ে দেখেছেন। আজকে এই সম্পর্কে একটা সুস্পষ্ট প্রস্তাব এখানে উপস্থিত করা উচিত ছিল। বিশেষ করে যেখানে আজকে অশুভ শক্তিগুলি জনসাধারণকে বিভ্রান্তি-কর পথে পরিচালিত করার চেষ্টা করছে। কাজেই এই বিষয়টাকে গতানুগতিকের মধ্যে ছেড়ে দেওয়া হয়েছে বলে আমি মনে করি। কারণ আজকে আমাদের দেশ অত্যন্ত অর্থনৈতিক সংকটের মধ্যে দাঁড়িয়ে আছে। ত্রিপুরা রাজ্য আমাদের একটা ছোট রাজ্য এখানেও আমাদের অনেক সমস্যা আছে। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে উপজাতি সম্পর্কে যে ১৯৭৪ সালের ভূমি সংস্কার সংশোধনী বিল সংশোধনী ধারা অনুযায়ী উপজাতিদের জমি ফেরত দেওয়ার দাবী ন্যায় সংগত। ভাল কথা। কিন্তু মাননীয় স্পীকার স্যার, ১৯৭৪ সাল আর আজকে ১৯৭৫ সাল এর মধ্যে কম ক্রান্তি জমি তাদেরকে ফেরত দেওয়া হয়েছে? ১৯৬৪ সাল থেকে যে সমস্ত জমি হস্তান্তরিত হয়েছে সেই সমস্ত জমি পুনরুদ্ধারের জন্য বিভিন্ন সংস্থা এবং বিভিন্ন রাজনৈতিক দল চেষ্টা করে আসছে কিন্তু কি হয়েছে? যেখানে মাননীয় রাজ্যপাল তার ভাষণে স্বীকার করেছেন যে তাদের এই দাবী ন্যায় সঙ্গত। মাননীয় স্পীকার স্যার, সরকারের দাবী যদি ডিম্ব প্রসবের মত হয় যেমন ডিম প্রসব হলেই তার দায়িত্ব শেষ, সরকার যদি মনে করেন যে কাক পাখীর মত ডিম প্রসবেই তার দায়িত্ব শেষ, আইন করেই তার দায়িত্ব শেষ হয়ে যায় তাহলে বড়ই দুঃখের ব্যাপার। ১৯৬৪ সালে সরকার ভূমি সংস্কার আইন করেন তারপর ১৯৭৪-১৯৭৫ সালে আবার, শুধু আইনের পর আইন। কিন্তু কয়

কতটি জমি ভূমিহীনরা পায়, কত জমি উপজাতিরা পায়, কত জমি জোতদার জমিদারের কাছ থেকে বের করে আনা হয়? তার ব্যবস্থা যদি সরকার না করেন তাহলে শুধু আইন পাশ করে দিলেই সমস্যার সমাধান হয় না। এবং মাননীয় রাজ্যপাল উনার ভাষণে বলেছেন যে অন্ধ্রের মত একটা উন্নয়ন কর্পোরেশন ত্রিপুরার গঠন করার বিষয় এই ত্রিপুরা সরকার চিন্তা করছেন। মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরা এবং অন্ধ্রের সমস্যার মধ্যে পার্থক্য আছে। কারণ ত্রিপুরায় উপজাতী সমস্যা সম্পর্কে আমি কোন রাজনৈতিক দলের বক্তব্য এখানে রাখছি না, ভারত সরকারের নিযুক্ত পুণর্গঠন কমিশন এইখানে সংবিধানের ষষ্ঠ তপশীলের অনুকরণে স্বায়ত্ব শাসিত ডিষ্ট্রিক্ট কাউন্সিলের কথা সুপারিশ করেছেন। ভারত সরকারের নিযুক্ত রাজ্য পুণর্গঠন কমিশন যাকে হনুমন্তিয়া কমিশন বলা হয় এবং আমাদের পার্টি এবং অন্যান্য রাজনৈতিক দল, এবং উপজাতি সংগঠন দীর্ঘদিন যাবত এই অবস্থার জন্য আন্দোলন করছে। কাজেই এইখানে উপজাতীর যে সমস্যা সেই সমস্যা হচ্ছে মাইনরিটি সমস্যা, সেই সমস্যা হচ্ছে তার জমি হস্তান্তরিত সমস্যা, সেই সমস্যা হচ্ছে তার বাঁচার সমস্যা, এই সমস্যাগুলিকে অন্তত: পক্ষে একটা গ্যারান্টি দিয়ে যদি না রক্ষা করা হয় তাহলে উপজাতী জনসাধারণের মনের মধ্যে একটা অস্বস্তি, ভারতবর্ষের নাগরিক হিসাবে তার যে অধিকার আছে সেই অধিকার সম্পর্কে সরকার যদি সহানুভূতিশীল না হন তাহলে তাদের মধ্যে সেই সম্পর্কে একটা আস্থার কি ভাবে সৃষ্টি হতে পারে? এবং এই অবস্থা যদি সরকার অনবরত চালিয়ে যেতে চান তাহলে ঘটনাবলী নানা রকমভাবে জটিল রূপ ধারণ করবে। কারণ মানুষের মনের মধ্যে আজকে আস্থার অভাব, উপজাতীদের মধ্যে আস্থার অভাব, ভূমিহীনদের মধ্যে আস্থার অভাব, বেকারদের মধ্যে আস্থার অভাব এই আস্থার অভাব যদি থাকে তাহলে কি করে আপনারা অশুভ শক্তিগুলির বিরুদ্ধে লড়বেন? কাজেই মাননীয় স্পীকার স্যার, আমি বলছি এই উপজাতি সমস্যা সম্পর্কে এই যে ষষ্ঠ তপশীলের দাবী বা বাঁচার দাবী, উপজাতীদের কক্‌বরক ভাষা গ্রহণ করার যে দাবী এই সমস্ত দাবী যদি অনবরত উপেক্ষা করে যদি সরকার চলেন তাহলে সেইটা আমাদের দেশের পক্ষে ক্ষতিকারক হবে, দেশের শুভ অগ্রগতির পক্ষে একটা ক্ষতিকারক অবস্থার সৃষ্টি করবে। এই সম্পর্কে আমি আমার অ্যামেণ্ডমেণ্টটা উপস্থিত করেছিলাম—ত্রিপুরার শিল্পায়ন সম্পর্কে। মাননীয় রাজ্যপালের ভাষণে ত্রিপুরায় পাটকল, কাগজকল ইত্যাদি হবে এবং কবে সেইগুলি কার্য্যকর করা যাবে তার কোন নিশ্চয়তা দেওয়া হয়নি। কাজেই মাননীয় স্পীকার স্যার, তার ভাষণের হরফ যতই সুন্দর হোক না কেন তার মধ্যে যদি কোন কণ্ডিশন না থাকে, তার বহিরঙ্গ যতই সুন্দর হোক না কেন তার অন্তর যদি সুন্দর না থাকে তাহলে এই ধরণের বক্তব্য আজকের মানুষকে, ত্রিপুরাবাসীকে কোন সুস্থ মনোভাব ধারণের পক্ষে কোন সাহায্য করবে না। বেকারদের না, ভূমিহীনদের না, কাহাদেরও না। চিনির কল শান্তির বাজার বসিয়েছেন। প্রথমে চিনির কলের কাছে আঁখ পৌঁছে দেওয়ার জন্য যে মূল্য নির্দ্ধারিত হয়েছিল সেই মূল্য ছিল কম সেই জন্য মানুষ আঁখের যোগান দিতে চায় নাই। এখন গুড়ের দাম কমেছে তাই মানুষ এখন বিক্রী করতে চাচ্ছে। আমি খবর নিয়ে জেনেছি কোন ম্যানাজারের মায়ের অসুখ না কি কলটা বন্ধ করে তারা চলে গেছে। কাজেই শিল্পের যদি এই অবস্থা হয় তাহলে শুধু বক্তব্য

দিয়ে কি হবে, তার বহিরঙ্গ দিয়ে কি হবে তার অন্তর বস্তুতো সুন্দর হতে হবে। বাংলাদেশের সাথে রেল সম্প্রসারণের কথা মাননীয় রাজ্যপাল বলেছেন ভাল কথা। কিন্তু আভ্যন্তরীণ রেল যোগাযোগের ব্যবস্থার কি হলো? আভ্যন্তরীণ যোগাযোগের কথা কি আমরা বাতিল করে দিলাম? সেই সম্পর্কে কোন বক্তব্য নাই। ত্রিপুরায় যদি রেল যোগাযোগ না থাকে তাহলে মানুষ কি সাব্রুম থেকে ৭ টাকা আর ধর্মনগর থেকে ১০ টাকা দিয়ে যাতায়াত করবে না কি? টি, আর, টি, সির কথা বলে কোন লাভ নেই। দক্ষিণাঞ্চলে টি, আর, টি, সি, হবে কি হবে না কে জানে! একটা মানুষকে আসতে হলে, বিলোনীয়া বা সাব্রুম থেকে আসতে হলে দাঁড়িয়ে আসতে হয়। এই হলো অবস্থা। কাজেই আভ্যন্তরীণ যোগাযোগ সম্পর্কে আমাদের ত্রিপুরা সরকারকে প্রচণ্ডভবে চেষ্টা করতে হবে। রেল যোগাযোগের ব্যাপারে আভ্যন্তরীণ যোগাযোগকে সম্প্রসারণ করতে হলে লাভ লোকসানের দিকে তাকালে হবে না। আভ্যন্তরীণ যোগাযোগ করতেই হবে। মিউনিসিপ্যালিটির কথা বলেছেন কিন্তু আগরতলা মিউনিসি-প্যালিটির কথা বলেছেন কিন্তু আগরতলা মিউনিসিপ্যালিটিতে নির্বাচন হচ্ছে না এবং ত্রিপুরার অন্যান্য জায়গায় মিউনিসিপ্যালিটি হচ্ছে না এর জন্য সুনির্দিষ্ট ব্যবস্থা কি করা হবে না হবে সেই বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কিছু নেই। বেকার সমস্যা সমাধানের কোন পরিকল্পনা নেই। মাননীয় স্পীকার স্যার, আমাদের এই বিধান সভার আয়ু আজকে প্রায় তিন বছর পার হয়ে গেল কিন্তু বেকার সমস্যা সম্পর্কে আজকে ত্রিপুরা সরকার কি বলবেন? কাজেই এই সমস্ত ব্যাপারে যদি কোন সুনির্দিষ্ট পরিকল্পনা সরকারের না থাকে তাহলে মানুষের মনে কি ভাবে আশ্বাস সৃষ্টি হতে পারে? কৃষি সম্পর্কে বলা হয়েছে সেচের কথা। কিন্তু কত সেচ হয়েছে এবং কত পার্সেন্ট জমি আমরা সেচের আওতায় নিতে পারি এই সব কিছু নেই। শুধু সরকার এই করছে সেই করছে এই দিয়ে তো কোন কিছুর প্রতিকার হবে না। স্বাস্থ্য সম্পর্কে বলা হয়েছে। আগরতলায় হাসপাতাল আছে এবং অন্যান্য জায়গায়ও কিছু কিছু হাসপাতাল আছে কিন্তু মাননীয় স্পীকার স্যার, আমি মাননীয় মন্ত্রীদেরকে অনুরোধ করবো যে আপনারা নোটিশ না দিয়ে হাসপাতালে গিয়ে দেখুন কি অবস্থা। কোথাও ভাতের পরিবর্তে দু'মুঠো চিড়ে দেওয়া হয়। আমি বিলোনীয়া হাসপাতালে দেখেছি দুধ যা দেওয়া হয় তাকে দুধ না বলাই ভাল। কেন হবে এই রকম? এইটা সম্পর্কে কোন ব্যবস্থা করা যায় না? শুধু বক্তব্য দিয়ে গা বাঁচিয়ে চললে হবে না, শুধু বক্তব্য রেখে দিলেই চলবে না। কাজেই মানুষ কি দৃষ্টিতে দেখছে ঘটনাগুলিকে আমাদের সমস্ত কাজকর্মকে মানুষ কি দৃষ্টিতে দেখছে আমাদের একটা আইন পাশ হওয়ার দীর্ঘদিন পরেও যে আইন কার্য্যকরী হওয়ার কোন ব্যবস্থার সৃষ্টি হচ্ছে না সেই সমস্ত যদি অনবরত চলতে থাকে—মাননীয় স্পীকার স্যার তবে এই জাতীয় পার্লামেন্টারী সিষ্টেম সম্পর্কে যে অবিশ্বাস মানুষের মধ্যে সৃষ্টি হচ্ছে এবং যে অবিশ্বাসকে —মাননীয় রাজ্যপালের ভাষণজনিত যে অশুভশক্তি—আমরা অবশ্য কয়েকবার চেষ্টা করেছি জয়প্রকাশ নারায়ণের নেতৃত্ব পর্যালোচনা করতে। যে অশুভশক্তিকে নিয়ে ভারতবর্ষে প্রতি-বিপ্লবী মত গড়ার চেষ্টা করছে মার্কিন সাম্রাজ্যবাদ ভারতমহাসাগরে বসে পাকিস্তানকে অস্ত্র সাহায্য করে দেশের মধ্যে প্রতিক্রিয়া,—চীন দেশকে আক্রমণ করে ভারতবর্ষের স্বাধীনতা ভারতবর্ষের সার্ব্বভৌমত্বকে নষ্ট করে দেওয়ার চেষ্টা করছে এবং সেই সময় ভারত সরকার, ত্রিপুরা

সরকার এই সমস্ত সরকারের প্রতি যাতে অনবরত মানুষের মনের মধ্যে আস্থার অভাব সৃষ্টি করতে থাকে তবে সেই অবস্থায় সমস্ত অশুভশক্তিকে নষ্ট করার চেষ্টা করা এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :**— অনিল সরকার।

**শ্রীঅনিল সরকার :**— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণে ত্রিপুরার জনগণের যে সার্বিক সংকট তার কোন ছবি এবং সেটা সমাধানের জন্য কোন রকম নির্দেশ এবং নীতির প্রতিফলন এর মধ্যে নাই এবং রাজ্যের আইন শৃঙ্খলার যে ভয়ানক অবনতি ঘটেছে সেই সম্পর্কেও তাঁর ভাষণের মধ্যে কোন রকম উল্লেখ আমরা লক্ষ্য করছি না। এবং ত্রিপুরার তপশীল উপজাতিরা আক্রান্ত তার মধ্যে তপশীল জাতিরা যে অনগ্রসর মানুষ তারা এখানে নির্যাতিত তাদের উপর আক্রমণ বেড়ে চলেছে—কি অর্থনৈতিক কি সামাজিক কি শিক্ষার ক্ষেত্রে—তাদের সম্পর্কে যে সঠিক নীতি তারও কোন প্রতিফলন এই ভাবণে নেই। একটা ভাষা ভাষা কতগুলি কথা আছে। এবারের রাজ্যপালের ভাষণ দেখে মনে হল যে এটা সংসদীয় নীতির মধ্যে একটা এপেণ্ডিক্সের মধ্যে চলে গিয়েছে। তিনি তাঁর পদ থেকে আনুষ্ঠানিক সাইড থেকে একটা—পেরাডাইস থেকে বলতে পারি তিনি একটা লিফ্‌লেটের মত ছেড়ে দিয়েছেন। ত্রিপুরার গরীব মানুষের ত্রিপুরার সাধারণ মানুষের কাছে স্বর্গ থেকে ছুড়ে দেওয়া লিফ্‌লেট এছাড়া এর কোন মূল্য আমার চোখে পরেনি। এক জায়গায় তিনি বলেছেন যে মূল্যবৃদ্ধি কমেছে মূল্যস্তর রক্ষা করার জন্য চেষ্টা হয়েছে এবং সেটা শুধু লিখার জন্য শুধু বলার জন্য—এবং এই তিন বছরের মধ্যে যদি লক্ষ্য করা যায়, তিন বছর বলছি এই জন্য যে সেনগুপ্ত মন্ত্রী সভার যে কাল এর মধ্যে, এর পিছনে আর যাচ্ছি না—আমরা দেখছি যে জনজীবনের সংকট প্রচণ্ড মাত্রায় বেড়েছে। ত্রিপুরার জনজীবনের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র রেখা নীচে থাকে এবং তাদের জীবন পশুর জীবনের চাইতে অনেক নিচে। আজকে ৫ টাকার সরিষার তেল যখন ১১ টাকায় বিক্রী হয় তখন তার জীবনে যে দুঃসহ অবস্থা আসে তার ছেলের পড়াশুনার জন্য কাগজ কিনে দিতে পারে না তার স্ত্রীর জন্য যখন পরনের কাপড় কিনে দিতে পারে না, আর এর পাশাপাশি যখন দেখি যে সমস্ত জিনিষের ব্ল্যাক মার্কেটিং চলছে কালো বাজারী চলছে এবং ফুলে ফেঁপে একদল শোষক একদল মজুতদার একদল কালোবাজারী বড় হয়ে যাচ্ছে এবং শাসক গোষ্ঠী তাদের পিছনে লাইন আপ হচ্ছে বিভিন্ন ঘটনার মধ্য দিয়ে এবং তাদের স্বার্থে যখন দেখছি যে রাজ্যের সমস্ত রকম আইন শৃঙ্খলা একটার পর একটা অবনতি ঘটছে তখন উপহাসের মত মনে হয়। তখন রাজ্যপাল বলেছেন যে আইন শৃঙ্খলা গত বছর ভালই ছিল। গত বছর অবশ্য আমাদের এই মুখ্যমন্ত্রী দমদমে গিয়ে একবার বলেছিলেন যে ত্রিপুরার চাউলের কে. জি. ৭৫ পয়সা। এই বছর আমরা কি দেখছি যে অন্যান্য বছরের চাইতে এইবারতো খাদ্যশস্য ত্রিপুরায় ভালই হয়েছে। কারণ এই বছরে অন্ততপক্ষে ড্রট অর্থাৎ খরা নাই।

**Deputy. Speaker :—** The House stands adjourned till 2-00 P. M. to-day. The members present speaking will have the floor.

( আফটার রিসেস )

( ডেপুটি স্পীকার ইন দি চেয়ার )

**শ্রীঅনিল সরকার :—** রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে মূল্যবৃদ্ধি এবং অত্যাবশ্যকীয় দ্রব্যের অভাব সত্বেও তারা যথা সম্ভব সরবরাহ রাখতে পেরেছে, খাদ্য ভাণ্ডার মজুত ব্যবস্থাকে অক্ষুন্ন রাখতে পেরেছে, এই বক্তব্যের মধ্যে পরিষ্কার ত্রিপুরার জনজীবনের যে চেহারা তার জীবনে যে ক্রাইসিস সেটাকে তিনি নেগলেক্ট করেছেন। কারণ গত এক বছরের মধ্যে ত্রিপুরার সংকটের একটা চেহারা বলা চলে, কয়টা অনাহার মৃত্যুর ঘটনা ঘটেছে। বিশেষত উপজাতি জুমিয়া এলাকায় অতিবৃষ্টির ফলে তাদের জুম নষ্ট হয়ে গেছে, ইদুরে তাদের জুম নষ্ট করেছে এবং আমরা লক্ষ্য করেছি বিভিন্ন উদ্বাস্তু কলোনীর নিস্বঃ মানুষের কাছ থেকে অনাহার মৃত্যুর খবর এসেছে এবং গত এক বছরে অনাহার মৃত্যুর ঘটনা যেটা সরকারের পক্ষে লজ্জার অথচ সেই সরকার কোন অবস্থায় বলতে পারেন না যে খাদ্যাবস্থা ভাল আছে। তাঁর ভাষণে সেই দিক নাই। আমি উল্লেখ করতে চাই যে বিভিন্ন এলাকায় যেসব অনাহার মৃত্যুর ঘটনা ঘটেছে, বিশেষত উপজাতি এলকাগুলিতে, দশদা, কাঞ্চনপুর লংত্রাই পাহাড়ে এবং কৈলাসহর থেকে ভিক্ষা করতে এসেছে। ৯ই অকটোবর সুধন্য ত্রিপুরা তার তিন বছরের শিশু কন্যাকে ৯০ টাকায় বিক্রি করেছে। এস, ডি, ও, এর কাছে সাহায্য চেয়েছিল, সাহায্য পায় নি। মির্জায় আমরা দেখেছি নিশিকান্ত পাল অনাহারে থাকার পর ২৪শে অকটোবর মারা যায়, নিবারণ সরকার, চন্দ্রপুর কলোনী, অ গ্র সূত্রধর ২৬শে অকটোবর মারা গেছে। সাব্রুমের ভাইছুমার সমঞ্জয় ত্রিপুরার স্ত্রী ১৬ই অকটোবর অনাহারে মারা গেছে। মান্দা টিলায় মারা গেছে ১লা অকটোবর, সোনামুড়ায় জয়নাল বিবির অনাহার মৃত্যুর খবর নিয়ে বিধানসভায় তোলপাড় হয়েছে। সেখানে আমরা দেখেছি বিধানসভার সদস্যকে দায়ী করে মিথ্যা মামলা করা হয়েছিল যে অনাহার মৃত্যুর জন্য সে মরেনি, হাসপাতালে তার মৃত্যু হয়েছে। তিনি বলেছেন আমরা শুনেছি যে সেই সমস্ত অভিযোগ সোনামুড়ার এস, ডি, ও, উদ্দেশ্যমূলকভাবে ষড়যন্ত্র করে তাদের টাকা পয়সা দিয়ে প্রলোভন দেখিয়ে এই মিথ্যা মামলা রজু করেছিলেন এবং আজকে বুঝতে পারছি সেটা টিকছে না এবং গত ৪ঠা আগষ্ট অনুকুল দেববর্মার মৃত্যু হয়েছে। ৬ই আগষ্ট সেই আঠারমুড়ায় পার্বত্য এলাকায় কৃষাণ কুমার দেববর্মা, বেলতী দেববর্মা, তিনঘরিয়া তাদের অনাহার মৃত্যু হয়েছে। ২৫শে পৌষ বিজয় কুমার বোয়ালবাড়ীর শ্রীমতী সিংগী লক্ষ্মী ত্রিপুরা, ব্রজেন্দ্র ত্রিপুরা এবং শ্রীমতী রিংত্রী ত্রিপুরার মৃত্যু হয়েছে। ধর্মনগর থেকেও আমরা মৃত্যুর খবর পেয়েছি। ১৬ই জুন পুষ্পরাণী পাল, পানিসাগর, সে মারা গেছে। ১৪ই জুন সোনাই বিবি, পানিসাগর, ১০ই জুন হেমলতা নাগ, ডলুবাড়ী, ৬ই জুন ধর্মনগরের বীর বাহাদুর রিয়াং এবং তার পুত্র অমরজ রিয়াং সেও মারা গেছে এবং ১২ই জুন তিন বছরের মেয়ে রতি রুন মারা গেছে এবং ভূমিহীন বিপুল ঘোষের মা মারা গেছে ১০ই জুন। দিগেন্দ্র মালাকার, ধুবীর বন গাওসভা, সে মারা

গেছে অনাহারে। ২৭শে জুন মারা গেছে অনন্তময়ী দেবনাথ, সদরের তারানগরের ঘটনা, অর্চনা দে, দেবেন্দ্র দেবের স্ত্রী, কুমারঘাটে সে মারা গেছে। সাধু তাঁতী সিঙ্গিছড়া, নরেশ সওয়ার সিঙ্গিছড়া এবং মৃত্যুর জন্য পরে সেই সাধু তাঁতীকে ১০ টাকা সাহায্য করা হয়েছে এবং নরেশ সাওয়ারকে ৪০ টাকা সাহায্য করা হয়েছে। কিছুদিন আগেও আমরা দেখেছি চড়িলামে এই ধরণের ঘটনা ঘটেছে। মা ভিক্ষা করতে গিয়েছে। বাচ্চা ছেলের কান্না বোন সহ্য করতে পারছে না, তাকে আগুণে ছুড়ে ফেলে দিয়ে খুন করেছে। এই ঘটনাগুলি আমি উল্লেখ করছি এই জন্য যে এই ঘটনাগুলির মধ্যে দিয়ে ত্রিপুরা রাজ্যের সংকটের প্রতিফলন হচ্ছে। ক্ষুধিত বুভুক্ষু মানুষ, তার বাঁচার কোন রাস্তা নাই। অথচ রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে জনজীবনের চেহারা নাই। তিনি বলেছেন যে তিন হাজারকে ত্রিপুরায় চাকরী দেওয়া হয়েছে। আমরা জানি ত্রিপুরায় বেকারের সংখ্যা ৪০,০০০। আমরা জানি এর মধ্যে সোনামুড়ার হারাধন ভৌমিক যে অনেকদিন চাকুরীর জন্য ঘুরে সে চাকরী পায়নি, শেষ পর্য্যন্ত সে আত্মহত্যা করেছে। আমরা জানি সে দীর্ঘকাল বি, এ, পাশ করার পর সে চাকরি পায়নি। আমরা জানি ৪০,০০০ বেকার যুবক আছে। কিন্তু তাদের মধ্যে মাত্র ৩,০০০কে চাকরী দেওয়া হয়েছে কিভাবে তা। সঠিক তথ্য নাই এবং আমরা জানি চাকরী পাওয়ার ক্ষেত্রে অনেক দুর্নীতি আছে এবং এই ব্যাপারে মন্ত্রী এবং আমলারা হাজার হাজার টাকা লুঠ করেন। এবং আজকে ত্রিপুরায় যে সংকট দেখা যাচ্ছে, আজকে সেখানে বাঁচার মত কোন অবস্থা নই। সমস্ত ত্রিপুরা রাজ্যের মানুষের মনে সন্দেহ দেখা দিয়েছে আগামী দিন আমরা বাঁচব কি বাঁচব না। আগরতলা শহরে আজকে চালের কেজি তিন টাকা এবং আগামী দুই চার মাসের মধ্যে সেই চালের কেজি পাঁচ টাকায় উঠে যাবে। অথচ আমরা জানি ত্রিপুরায় অনেক জোতদার আছে, তাদের কাছ থেকে যদি জোর করে লেভি আদায় করা যায় তাহলে সরকার যে ৩৫,০০০ মেট্রিক টন খাদ্য শস্য মজুত করবেন ঘোষণা করেছে তার চাইতে বেশী অর্থাৎ ৩৬,০০০ টন খাদ্য শস্য আদায় করতে পারতেন। আমরা দেখেছি লেভির নাম করে গরীব চাষী, মাঝারী চাষী যাদের নাকি খোরাকী পর্য্যন্ত হয় না তাদের নানারকম ভয় দেখিয়ে ওদের ধান জোর করে কেড়ে নেওয়া হল। আজকে গ্রামাঞ্চলের মানুষ যাদের ৬মাস বা তিন মাস বা এক বছরের খোরাকী হত তাদের কাছ থেকে সমস্ত ধান জোর করে ভয় দেখিয়ে সমস্ত ধান নিয়ে গেছে। তাদের ঘরের ধান বিক্রী করে দিয়েছে এবং আজকে তাদের ঘরে অন্নাভাব এবং বাজার থেকে তিন টাকা কেজি করে কিনতে হচ্ছে। অথচ ওদের জন্য রেশন নাই। ওদের কাছ থেকে যখন লেভি আদায় করি তখন এক টাকা ছাব্বিশ পয়সা করে আর ওদের কাছে যখন দেওয়া হয় ১.৫০ পয়সার উপর রেশনে সেই খাদ্য শস্যের দাম নেওয়া হয়। একটা সরকার, মুনাফাবাজ সরকার। কাজেই এই সরকারকে আমরা লক্ষ্য করছি ত্রিপুর রাজ্যে কিভাবে সন্ত্রাস সৃষ্টি করছে, ত্রিপুরা রাজ্যে কিভাবে খাদ্য শস্য সৃষ্টি করছে এবং কৃত্রিম অভাব সৃষ্টি করার জন্য এই রাজ্যের খাদ্য শস্যের যারা মজুতদার, যারা বড় বড় জোতদার এবং যারা শাসক গোষ্ঠির তল্পি বাহক, রাজনৈতিক উদ্দেশ্যকে চরিতার্থ করার জন্য একাধারে জোতদার, যাদের সংখ্যা ১৩৩১৯ পরিবার, যাদের কাছ থেকে বাধ্যতামূলকভাবে লেভি আদায় করা যায়, তাদের থেকে লেভি আদায় না করে এবং এইভাবে খাদ্য শস্যের কৃত্রিম অভাব সৃষ্টি করে এবং সমস্ত ভুখা মানুষকে উচ্চ মূল্যের শিকার করে তাদের নিঃস করায় একটা

ষড়যন্ত্র করা হয়েছে। এই সংকট আমরা দেখছি শিক্ষা ক্ষেত্রে, এই সংকট আমরা লক্ষ্য করছি চাকুরীর ক্ষেত্রে, এই সংকট আমরা লক্ষ্য করছি সমস্ত ক্ষেত্রে। অর্থাৎ এই রাজ্যের যারা গরীব মানুষ, জুমিয়া, ভূমিহীন, ক্ষেত মজুর, এখানে যারা সরকারী কর্মচারী—কেরাণী তাদের জন্য পার্মানেন্ট একটা সংকট সৃষ্টি করা হয়েছে এবং রাজ্যপালের ভাষণের মধ্যে সেই সংকটের কোন প্রতিফলন নেই। তার কারণ যে দলের জন্য তিনি নীতি নির্দ্ধারক বক্তৃতা দিয়েছেন সেই দল হল এই রাজ্যের যারা কালবাজারী, যারা মজুতদার, যারা চোরাকারবারী, তাদের প্রতিনিধি এবং তাদের গত তিন বছরের যে পাপ তাঁরা করেছেন এবং এই জনজীবনের মধ্যে যে সংকট সৃষ্টি করেছেন, তাদের হয়ে সেই সাফাই গাইবার জন্যই তিনি এখানে এই আনুষ্ঠানিক ভাষণ রেখেছেন এবং এই সমস্ত সৃষ্টিকারীদের রক্ষা করার জন্য তিনি এই বক্তৃতা রেখেছেন।

তিনি আইন শৃঙ্খলার কথা বলেছেন। আইন শৃঙ্খলা একটার পর একটা নষ্ট হয়ে গেছে। আমরা এই তিন বছর লক্ষ্য করছি এই আইন কাদের পক্ষে। এই রাজ্যে যারা মারডাকার এই রাজ্যে যারা রেইড করে, এই রাজ্যের সাধারণ মানুষ যাদের জন্য শান্তিপূর্ণ ভাবে রাস্তায় চলাফেরা করতে পারে না, যাদের জন্য তারা শান্তিতে কালাতিপাত করতে পারে না, তাদের রক্ষা করার জন্য এই আইন এখানে ব্যবহার করা হচ্ছে। এখানে যখন আইন শৃঙ্খলার কথা বলা হচ্ছে, তার তিন দিন আগে বিলোনীয়া জিলায় জুলাইবাড়ীতে যে গুলিবর্ষণ হয়ে গেল, ধনঞ্জয় ত্রিপুরা, তাকে খুন করা হল—১২৫ গজ দূরে—তহশীল অফিস থেকে মাত্র ১২৫ গজ দূরে, প্রাথমিক প্রটেকশানএর সেখানে ১৪৪ ধারা জারী থাকতে পারত, অন্ততঃ পক্ষে সি. আর, পি, রাখতে পারতেন, কিন্তু কিছুই না অর্থাৎ টারগেট করে তাকে মেরে ফেলতে হবে। কারণ সেই ধনঞ্জয় ত্রিপুরা হল জুলাইবাড়ী এলাকার একজন কৃষক কর্মী। সেই এলাকায় যারা জোতদার, বিলোনীয়ার যেসব মহাজনের নামে বেনামী জমি আছে, তাদের বিরুদ্ধে সেখানকার কৃষকরা লড়াই করেছে, কারণ সেই মহাজনরা বেনামী জমি দখল করে সেখানে চাষাবাদ করছে, এমনকি একজন মাহাজন ৮০ টাকা দাদন দিয়ে তার থেকে ৮০০ টাকা নিয়েছে, এইসব মহাজনদের বিরুদ্ধে এই ধনঞ্জয় ত্রিপুরা সেখানকার কৃষকদের নিয়ে লড়াই করেছে কাজেই ঐ বিলোনীয়া এলাকা থেকে তাকে টারগেট করে হত্যা করা হয়েছে এবং সেখানে যে শ্রীদাম সূত্রধর একজন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কর্মী, তাঁদের লক্ষ্য হচ্ছে তাদেরকে টারগেট করে মেরে ফেলতে হবে, তা না হলে এ এলাকার যে সুদখোর মহাজন, তাদের যে রাজনীতি, তার বিপদজনক অবস্থার সৃষ্টি করা হবে, শাসক গোষ্ঠীর বিরুদ্ধে নীচের তলার মানুষগুলি ক্ষেপে উঠবে, কাজেই ঐ এলাকায় যাতে ভবিষ্যতে রাজনৈতিক বাধার সৃষ্টি হতে না পারে, সেইজন্য সেই ধনঞ্জয় ত্রিপুরাকে টারগেট করে মেরে ফেলা হয়েছে। তার যে ১৬ বছরের স্ত্রী, ৬ মাস মাত্র বিবাহ হয়েছে, সে আজকে পাথর প্রতিমা হয়ে গেছে, এত নিষ্ঠুর এবং এত বর্বর সরকার, তাকে খুন করা হয়েছে? এই বিধান সভাতে তার মৃত্যুতে এডজোর্ণমেন্ট মোশান এনেছিলাম, কিন্তু আমি লক্ষ্য করেছি এই বিধান সভাতে যাঁরা এসেছেন, তাঁদের এক মিনিট সময় হয়নি তার প্রতি শোক জ্ঞাপন করার জন্য। আমরা লক্ষ্য করছি আজকে, যে আইন তৈরী হয় এই বিধান সভা তার ক্ষেত্র ভূমি, এখানে এই ঘাতক

জল্লাদদের জন্য সাব্রুমের শাকবাড়ী—সেখানকার মাহাজন মতিলাল দাশ, সেখানে দাদন খাটায় মাহাজনী ব্যবসা করে। (রেড লাইট)।

( মাননীয় স্পীকার, স্যার, আমার দশ মিনিটে বক্তৃতা শেষ করা সম্ভব নয়। যে সময় আমরা পাব, সেটাই আমরা ভাগ করে নেব। আমাদের প্রাপ্য সময়ের বেশী আমরা নেবনা। আমাদের অন্যান্য বক্তারা কম বলবেন।

সেই শাকবাড়ীতে কি ঘটেছিল? সেখানে দেখতে পাচ্ছি কালাছড়ি বাজারে সেই মতিলাল দাস পুলিশের লোক রাম সিং এবং হোমগার্ড বাবুলাল সরকার, তারা স্কোয়াড নিয়ে গেছে সেই এলাকায় অত্যাচার করার জন্য, মাহাজনী ব্যবসায়ীকে রক্ষা করার জন্য। পঞ্চরাম ত্রিপুরা যখন তার পাঁচ মাসের শিশু কন্যাকে স্তন্যপান করাচ্ছেন লেপের নীচে, তখন সেই পাঁচ মাসের শিশু কন্যাকে সরিয়ে দিয়ে সেই মতিলাল দাস এবং রাম সিং তার উপর পাশবিক অত্যাচার চালায়। রাম সিং একজন পুলিশের লোক, আইন রক্ষক, সে একজন মহিলাকে ধর্ষণ করে। স্থানীয় গাঁও প্রধান পুষ্প রায় রোয়াজা প্রতিবাদ করায় তাকে মারধর করল তিনি। আজকে এই পুলিশ কার জন্য ব্যবহৃত হল? এই প্রতিবাদ করার জন্য পুলিশ ছবিরাম ত্রিপুরা কে কোমড়ে এবং নাভিতে লাথি মারে। মাহলও ত্রিপুরাকে চুলে ধরে টান দেয়, সাঁতচাঁদ ত্রিপুরার স্ত্রী সেবারাম ত্রিপুরার উপর পাশবিক অত্যাচার করতেও ছাড়েনি। সোনাধন বাড়ার কৃষ্ণ ত্রিপুরা তার এক শিশু, যজ্ঞেশ্বর ত্রিপুরা, পুষ্পরায় ত্রিপুরা চিত্তরঞ্জন এবং সুবলকৃষ্ণকে বন্দী করা হয় এবং তার বিরুদ্ধে সমস্ত গ্রাম যখন গর্জে উঠে, তাদেরকে আটকানো হয়, এদের মধ্যে যারা আহত হল, তারা হাসপাতালে স্থান পেল না, আর এদিকে পুলিশ গুণ্ডা এবং মহাজনকে পুলিশ রক্ষা করল অথচ রাজ্যপাল বলেছেন আইন শৃংখলা ভালই ছিল। আরও আমরা লক্ষ্য করেছি বি ডি ও কিভাবে সেখানে রক্ষা করছেন। সেখানে ছোট ছোট জমির মালিক—আলগা রায় রিয়ান, হৃকজয় রিয়ান, তাদের থেকে জোর করে ধান কেটে নেওয়া হয়েছে—কংগ্রেস মস্তানদের নিয়ে গিয়ে সেখানে জোর করে তাদের থেকে ধান ছিনিয়ে নেওয়া হল, সেখানে পুলিশ পর্যান্ত নিয়ে গেল। ৬ কানি জমির নীচে যাদের জমি, তাদের কোন লেভি দিতে হয় না, অথচ বি. ডি. ও সাহেব পুলিশ দিয়ে তাদের ধান জোর করে নিয়ে নিলেন। গরীব কৃষকের ধান জোর করে ছিনিয়ে নেওয়া, এর নাম হচ্ছে আইন শৃংখলা। গত ১০ বছর যাবত তারা সেই জমিতে চাষা-বাদ করছিল। আমরা আইন শৃংখলা খুব দেখেছি। প্রায়ই একটা না একটা ঘটনা ঘটছে নরহত্যার। ঐ গিলাতলিতে নিবারণ পালের স্ত্রীকে ধর্ষণ করল গুণ্ডারা, তারপর তাকে খুন করে গেল।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেদিন এম. এল. এ. হোষ্টেলের কাছে একটি ১৪ বছরের বালিকাকে ৪ ঘন্টা ধরে বলাৎকার করা হল? পুলিশ এখন সেই কেসটিকে বলাৎকার হিসাবে অস্বীকার করে যাতে বলাৎকারীরা মাফ পেয়ে যায়? এই বিজনীয়াতে এক গৃহ পরিচারিকাকে সম্মানহানীর চেষ্টা করা হয়েছে। মেলাঘরের জনৈকা নার্স এর শ্লীলতাহানীর চেষ্টা করা হয়। এই রকম একটির পর একটি ঘটনা ঘটে যাচ্ছে তারপরেও রাজ্যপাল বলেছেন যে এই রাজ্যের আইন ও শৃঙ্খলা স্বাভাবিক আছে। এই রাজ্যের একজন এম. পি. তিনি জনসভা করতে পারছেন না। বিভিন্ন জায়গায় তাঁর জনসভা ভাঙ্গবার চেষ্টা করা হয়। এই রকম কয়েকটা

ঘটছে। এই বিধান সভার সদস্য শ্রীঅভিরাম বাবু ত্রিপুরী তাঁর পার্টি এলাকায় জনসভা করতে পারছেন না। কাজেই সেখানে ব্যক্তিস্বাধীনতা ক্ষুন্ন হচ্ছে সেখানে আইন শৃঙ্খলা আছে এ কথা কিভাবে বলা যায়। মাননীয় রাজ্যপাল বলেছেন যে গত বছরে আইন শৃঙ্খলা ভালোই ছিল। আমরা দেখছি যাদের মিসা আইনে ধরা হচ্ছে তাদের বাড়ীতে গিয়ে খানাপিনা করা হচ্ছে, পিকনিক করা হচ্ছে, কারা করছেন? জেলাশাসকরা এই সব করছেন। এই সব খবর আমাদের কাছে আসে আমরা খবর পাই। কাজেই আইন শৃঙ্খলা ওদের জন্য। আমরা দেখছি উপজাতি-দের চাকুরীর হার বাড়ানো হয়েছে। ১৩ পারসেন্ট করা হয়েছে। আগে ছিল ৭ পারসেন্ট। কিন্তু যদি আমরা জিজ্ঞাসা করি যে কত জন উপজাতির চাকুরী হল? তাহলে তারা বলতে পারবেন না। আমরা জানি উপজাতিদের মধ্যে গ্রেজুয়েট আছে, পোষ্ট মেট্রিক আছে। তারা বেকার বসে আছে। চাকুরীর কথা জিজ্ঞাসা করা হলেই বলা হয়ে থাকে যে উপযুক্ত প্রার্থী পাওয়া যায় নি। এই ব্যাপারে যে রিপোর্ট বের হওয়ার কথা সেটা বাইরে আসে না। বিধান সভায় বার বার বলেও কোন আলোচনা করা যায় না। ওদের জন্য কতটুকু করা হল, ওদের কতটুকু চাকুরী দেওয়া হল কিংবা কার্য্যক্ষেত্রে কতটুকু হয়েছে সেই তথ্য আমরা পাই না। তাদের যে দীর্ঘ ২৭ বছর ধরে বঞ্চনা করা হয়েছে সেই বঞ্চনার প্রতিবাদে তারা আজ মুখর হয়ে উঠেছে। সেই বঞ্চনার প্রতিবাদের তারা আজ সোচ্চার হয়ে উঠেছে। তারই প্রতিফলন আমরা দেখতে পাই ২০,০০০ হাজারেরও উপরে উপজাতি এবং অ-উপজাতিদের ঐক্যবদ্ধ দাবী। তারা আজ সোচ্চার হয়ে উঠেছে। আজকে কতজন ভূমিহীন, সাধারণ কৃষক এবং ক্ষেত মজুরদের পুণর্বাসন দেওয়া হয়েছে। তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে রাখেন নি।

উপজাতিদের ষ্টাইপেণ্ডের ব্যাপারে আমরা বার বার এই বিধানসভায় সোচ্চার দাবী জানিয়েছি যে তাদের যে ষ্টাইপেণ্ড দেওয়া হয় সেই ষ্টাইপেণ্ড দিয়ে তাদের হয় না। তাদের ষ্টাইপেণ্ড বাড়ানো হক। আমরা দেখেছি আজকে ষ্টাইপেণ্ড বাড়ানো হয়েছে। কিন্তু তার মধ্যে একটা ক্যাকরা বাধিয়ে রাখা হয়েছে। মাত্র একজনকেই ষ্টাইপেণ্ড দেওয়া হবে। যার পরিবারে যত বেশী পড়ুয়া আছে তার তত বেশী টাকার প্রয়োজন আছে। একজন পরিবারে যদি ৪ জন পড়ুয়া থাকে এবং তার যদি ৫ কানি জায়গা থাকে তাহলে কি তার পক্ষে সম্ভব বাকী ৩ জনকে পড়ানো। কিন্তু সুখময় সরকার এই ব্যবস্থা নিয়েছেন। তাদের ট্রাইবেল কোন হোষ্টেলও নেই। আমরা দেখেছিলাম গান্ধী স্কুলে একটা তপশিলী জাতি ও উপজাতির একটা হোষ্টেল ছিল। এখন সেই হোষ্টেলটিও উঠে গেছে।

**মিঃ ডেপুটি স্পীকার** :— অনারেবল মেম্বার ইউর টাইম ইজ ওভার?

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি তো বলেছি যে আমাদের যে সময় এ্যালট করা আছে সেই সময়ের মধ্যেই আমরা শেষ করব। আর তাছাড়া আমার বক্তব্যও প্রায় শেষ হয়ে এসেছে। কাজেই উপজাতিদের যে দীর্ঘ ২৭ বছর ধরে বঞ্চনা করা হয়েছে সেই বঞ্চনার প্রতিবাদের আজ মুখর হয়ে উঠেছে। তাদের য অভিজ্ঞতা, তাদের যে ব্যথা তা দূর করার কোন চেষ্টাই করা হচ্ছে না। তাদের দমানোর যে চেষ্টা সরকার করছেন সেটা সাধারণ মানুষ স্বীকার করে নেবে না। এই বিষয়ে সরকারও রেহাই পাবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপরে আমি যে এ্যামেন্টমেন্টগুলি এনেছি, তাতে

ত্রিপুরার জনজীবনের প্রতিফলনের সংকটের কোন উল্লেখ নেই। এই ব্যাপারে অত্যন্ত উদাসীন। যারা জল্লাদ, যারা খুনী, যারা গুণ্ডা, যারা অত্যাচারী, যারা নারী ধর্ষণকারী তাদের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমি আমার এ্যামেণ্ডমেণ্টগুলি হাউসের সামনে পেশ করে মাননীয় রাজ্যপালের ভাষণের প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার :— আই উড কল নাও, অনারেবল মেম্বার শ্রীহংসধ্বজ দেওয়ান।

শ্রীহংসধ্বজ দেওয়ান :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৭ই মার্চ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন আমি সেই ভাষণকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানানোর কারণ হচ্ছে যে তিনি তাঁর ভাষণের মধ্যে ত্রিপুরার সর্বাঙ্গীন, সুষ্ঠু, সুন্দর এবং উন্নতির যে আভাষ দিয়েছেন তাতে ত্রিপুরার ভবিষ্যত চিত্র সুন্দর ভাবে ফুটে উঠেছে। এই আর্থিক সংকটের দিনে, দ্রব্যমূল্য বৃদ্ধির দিনেও আমাদের ত্রিপুরায় যে পরিস্থিতি সুষ্ঠু ভাবে চলছিল সেটা আমরা দেখতে পাই। আগামী দিনের ত্রিপুরার যে ভবিষ্যৎ চিত্র ফুটে উঠেছে সেটা বিশেষ ভাবে উপজাতিদের দুঃখ কষ্ট রয়েছে সেই কষ্টের, দুঃখের মোচন হওয়ার যে ইন্সীতু এবং ভূমি সংরক্ষণের জন্য ওয় এ্যামেণ্ডমেন্টের কথা বলছেন সেটা ত্রিপুরার ঐতিহাসিক ভূমিকা বলে অভিহিত করা যায়। সেই উপজাতিদের উন্নতির জন্য তিনি তাঁর ভাষণে বিভিন্ন ইঙ্গিত রেখেছেন। উপজাতি ছাত্রছাত্রীদের লেখাপড়ার ব্যাপারে, স্বাস্থ্যের ব্যাপারে ত্রিপুরার উন্নতির বিভিন্ন দিক পরিলক্ষিত হয়।
এবং ত্রিপুরার শিল্পক্ষেত্রে, তারপর কৃষি সব ব্যাপারেই আমরা লক্ষ্য করেছি এইখানে সুস্পষ্টভাবে পরিষ্কারভাবে বলেছেন ত্রিপুরার উন্নিত হবে তাতে আমাদের কোনরূপ সন্দেহ নাই। আমি আশা করব আমাদের মাননীয় সরকার এইগুলিকে বাস্তবে রূপ দেবেন এবং উন্নতি অবশ্যম্ভাবী। ওখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ত্রিপুরার আইন শৃঙ্খলা সম্বন্ধে উনি উল্লেখ করেছেন। সেইটা আমরা জানি বিগত কয়েক বৎসর ত্রিপুরা সুন্দরভাবে চলছে এবং আগামী দিনে যাতে আইন শৃঙ্খলার অবনতি না হয় সেই দিক দিয়ে আমাদের সরকার সচেতন। এবং খাদ্যের ব্যাপারে ত্রিপুরা যে স্বয়ং সম্পূর্ণ হতে চলেছে সেই ব্যাপারে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে সুন্দরভাবে উল্লেখ করেছেন। এইটা আমরা পরিষ্কারভাবে দেখতে পাই এই যে ১৬ লক্ষ ত্রিপুরাবাসীর যে খাদ্যের দরকার ত্রিপুরা সরকার সেইটা পূরণ করতে পারবে সেই বিষয়ে সন্দেহ নাই। আর উপজাতীদের যে ভাষা কক্-বরক্ ভাষা সেইটা ত্রিপুরা সরকার মেনে নিয়েছেন এবং সাতটা স্কুলে উপজাতী ভাষায় শিক্ষা চালু করেছেন এবং তাতে যে উপজাতী ছাত্র ছাত্রীদের সুবিধা হবে সেইটা তিনি পরিষ্কারভাবে উল্লেখ করেছেন। চিকিৎসার ব্যাপারে এইখানে খুব দুখের কথা আমাদের ত্রিপুরাতে কেন্‌চার হাসপাতাল নাই। এইটা অত্যন্ত ভয়াভয় রোগ। এখানে কেন্‌চার হাসপাতাল স্থাপনের কথা উনি উল্লেখ করেছেন তারজন্য আমি এই রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানাই। তাছাড়া এই যে বেকারদের চাকুরীর ব্যবস্থা ত্রিপুরা সরকার করছেন এবং ভবিষ্যতে করবেন এটটাও সুখের কথা। কাজেই বিশেষভাবে আমি আদিবাসীদের সমস্যা অর্থনৈতিক যে সমস্যা সেই অর্থনৈতিক সমস্যার ব্যাপারে কর্পোরেশনের কথা উনি উল্লেখ করেছেন সেইটাকে আমি স্বাগত জানাই। আমি আশা করি এই ব্যবস্থার ফলে আদিবাসীদের অর্থনৈতিক যে সমস্যা তাদের দৈনন্দিন জীবনের যে সমস্যা সেইটার সমাধান হবে। সেইজন্য আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানাচ্ছি এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটী স্পীকার :— শ্রীভদ্রমণি দেববর্ম্মা।

**শ্রীভদ্রমণি দেববর্মা :—** মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালনি ভাষননি উপর ধন্যবাদসূচক প্রস্তাব আনি সংশোধনী প্রস্তাব অঙখা—সীমান্ত এলাকায় গরু পাচার ও অন্যান্য বেআইনী পাচার রোধে কোন নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ সম্পর্কে।

যে তিনি ত্রিপুরা রাজ্যানি বিভিন্ন এলাকা বা বর্ডার এলাকা, এই যে সীমান্ত এলাকা অ বিভিন্ন রকমে প্রতি বছর তিনি যে মুছুকনি অবস্থা বা বিভিন্ন তিনি ডাকাতি চুরি ইত্যাদি সমস্যা যে অঙ থাঙমানি সে সম্পর্কে আজকে সরকার কতটুকু তদন্ত তিনি সেই ব্যবস্থা খালাইকা? আজকে আনি যে অভিজ্ঞতায় তিনি নুকমানি, প্রায় কুড়ি বছর যাবত নুকমানি সেই সম্পর্কে তিনি অর বিধান সভা-অ বক্তব্য নারিক-না নাই-অ। এই যে বর্তমান সময় তিনি নুকমানি-মুছুক ছিককনি বিভিন্ন এলাকা যে সমস্যা আজকে। বর্ডার এলাকা ছিকক খাই-অ হিনুই থাঙকা কিন্তু তা প্রকাশ্যভাবে ডাকাতি খাই-অই, ছিলাই থনুই আজকে তিনি মানুই খুনুই তালাঙ থাঙকা অবস্থায় আজকে তিনি কৃষক-রগনি সর্বনাশ খাই কালাঙমানি—সরকার আর তিনি আবনি অবগত দে তঙ? অথচ লেভি আদায় পাইনা কুরু ফান আজকে সরকার তিনি পুলিশ তালাঙ থাঙগুই বরগ তিনি জবরদস্তি খে তুবুথা। কিন্তু সেই আজকে তিনি কৃষক-রগ মুছুক ওয়াক তিনি কুমাই থাঙকাই—ঐ এলাকা বরগনি সাহায্যানি বাগুই রাঙ দা থাঙ? ঐ রাঙ তিনি খরচে অঙ-গ সেই সব পুলিশ, সি. আর, পি. নি বাগুই। সরকার আবনি তিনি কোন বিচার দে তঙ। যে বর্তমান সময় যে সব ঘটনা অঙ থাঙমানি আপনিছঙ-থানি তিনি আঙ হিসাব রুআনু। গত ১৫ই ডিসেম্বর তারিখ সিধাই কাতলামারা, সিধাই থানা, কাতলামারা বি.এস. এফ. আন্দায় বাংলাদেশ থাংকাই ইণ্ডিয়া বিচঙ-গ ২০ ফার্লঙ বিছিঙ-গ ফাই-অই ঈশানপুর গ্রামনি ৩৯টা মুছুক তালাঙ থাঙকা। সেই মুছুক-রগনি মালিক তিনি ১। রমেশ পাল, ২। চন্দ্রকুমার দাস, ৩। অমরচাঁদ, ৪। বসন্ত দেবনাথ, তারপর ৫। সুবল পাল। এই যে ৩৯টা মুছুক তিনি তালাঙ থাঙমানি ফলে বর তিনি সাধারণ কৃষক, বরগনি কয় হাজার রাঙ থাঙকা। সরকার, আজ তিনি ৩/৪ মাস অঙ থাঙকা, সরকার আজ পর্যন্ত সে সম্পর্কে কিছু খালাইয়া কুরুই এরপর তিনি ১৭ জানুয়ারী অ রাঙ পাড়া-অ যোগেন্দ্র দেববর্মানি নগ ডাকাত খালাই-অই প্রায় ৯টা মুছুক তালাঙ থাঙকা। বন-ব তানুই খাই কালাঙ থাঙকা। বন তিনি সি, বি, হাসপাতাল ভর্তি খালাইকা। সরকার আবনি-ব কোন ব্যবস্থা খালাইয়া। এরপর তিনি ১৭/৮ জানুয়ারী কৃষ্ণ দেববর্মানি ৯টা, ভদ্রমণি দেববর্মানি ৫টা, চন্দ্রমণি দেববর্মানি ১০টা মহিষ তিনি তালাঙ থাঙকা। সাধারণত: সিমনা এলাকা-অ এই অবস্থা। আজকে তিনি ২১/২২ দিন মোহনপুর বামরাই দেববর্মানি ৩টা, চেচুরিয়া পাড়া-অ রেনু দেববর্মানি ৩টা, সুরেন্দ্র দেব বর্মানি ৩টা, এরপর কৃষ্ণ দেব বর্মানি তিনি ২টা মহিষ ছিকক খগুই তালাঙখা। এ ছাড়া বিভিন্ন সময় কত যে মুছুক মিছিপ তিনি এলাকানি তালাঙ-জাগ-খা আবনি কোন হিসাব কুরুই। অর শুধু সিমনা মোহনপুর এলাকানি কিছু উপমা রিজাক-খা। এছাড়া, খোয়াই, সদর দক্ষিণ, সাবরুম, বিলনীয়া এলাকা থাইকা যে মুছুক মিছিপ-মুছুক বাংলাদেশ পাচার অঙখা আবনি কোন সামা-সংখ্যা কুরুই সেই সম্পর্কে মন্ত্রীরগনি কোন মনে প্রাণে, দৃষ্টি বা আকর্ষণ তিনি ত-দে তঙ? শুধু যে মন্ত্রীরগ আজকে তিনি

চৌপগাগী তালাঙগুই গ্রাম এলাকা থাঙ্গ দলবল সৃষ্টি খাইনানি বাগুই, কিন্তু এলাকা-অ তিনি তিনি থাঙকাই সাধারণ বরক-রগ-ন, সাধারণ বাঙ্গালী উপজাতী কৃষক-রগ-ন তিনি প্রশ্ন দা খাইকা য বরক-নি এলাকা তাম খাইকা? কিন্তু সেখানে তিনি বরগনি দলবল সৃষ্টি খাইনানি বাগুই বরগনি চেষ্টা। কিন্তু কোন অভিযোগ খুনানানি, তিনি খাইনাই খাইয়া আবনি কোন কুরুই। সেই মন্ত্রীরগ আজকে সেই কৃষক রগ কুরুই ছিনকাকে, কোন আফসার ই হাউস-অ বারা তিনি উপস্থিত তঙনাই বরগন অবস্থা তাম অঙনাই বরগ কাহাম খে চি-অ। রাজ্যানি সমস্ত বড় বড় অফিসার, বরক কতর, তাই জন সাধারণ কি কৃষক রগনি উপর নির্ভর মা খাই-অ অথচ বরগনি বাগুই কোন খালাইয়া কুরুই। বর্ডার তিনি মাল তালাও থাঙ্গ, মাই বস্তা বস্তা থাঙ্গ,

জিয়া বস্তা বস্তা থাঙ্গ, থক থাঙ্গ মস থাঙ্গ, সেখানে তিনি সি, আয়, পি, তথ্যা। বা‚াস, তালাং থাঙকা বাংলাদেশ। আর সাধারণ বরক,কোন ব্যবসায়ী ৫ কেজি, ২ কেজি, তালাঙ থাংকা হিনকেন গাড়িনি অথ্ম রুঅই তালাঙ থাঙ্গ, এরপর ঘুষ নানানি ব্যবস্থা খালাই-অ। তিনি হাজার হাজার বাঙলা দেশনি বরক কাই-অ। তিনি বরগ-ন আটক খাই-অ, ৫ মিনিট পরে ছিনকে রাঙ-দা না, তাম খে বরগ-ন ইয়াকার-অই রহর-কা। কিন্তু বর্ডার এলাকা-অ সাধারণ কৃষক-রগ-নি কিছুর কুরুই। সাধারণ বরক বাজার তিনি তক তাখুক, পুন তুবুখে বি, এস, এফ, সি, আর, পি, ন রাঙ মা রিনাই। রিয়াখে বরগ-ন ক্যাম্প-অ তালাঙনা ব্যবস্থা খাই নাই, তাই তক তাখুম জোর জবরধ্বস্তি খে চেঙ্গুই তালাঙনাই। সাধারণ গরীব কৃষকনি উপর পুলিশনি আতাই কার্য্য কলাপ। সাধারণ মজুরী খাই চানাই বরগনি বাগুই পুলিশ, বেকার তিনি চাকরী দাবী খাইকা-খে তিনি আবনি বাগুই পুলিশ, আর বলঙ বিছিঙান কৃষক-বর্গ কৃষি-দাদন নাইখে তিনি আর পুলিশ, তাই কৃষক-বর্গনি কোন রক্ষা কুরুই। তিনি দিন রাত্রি ২৪ ঘন্টা নাইতুগুই বল পজাছা তুবুগে আবনি বাগুই-খে পুলিশ। আর যায়া তিনি থানা-অ এজাহার রিখা খে মুছুক কমাখা, তদন্ত:নি বাগুই বরগ-ন রাঙ মা রিনাই, গাড়ী রিজার্ভ খে মা তুবুনাই, এর পরে গে কাতামখে মাই মা চারি নাই। মুছুক-তো কমাখা-ন, এর উপর উল্টা রাঙ খরচ মা খাই কাই সাধারণ কৃষক-নি অবস্থা তাম অঙনা কালাই আব ভানা কত-ইয়া। বছর কয়টা মুছুক কুমা সরকার আবন ছা-অই মায়া। গাঁও সভা বগনি মারফতে আবনি কোন হিসাব নারিখ-নানি সরকারনি কোন ব্যবস্থা কুরুই। কিন্তু আজকে তিনি বড় বড় বক্তৃতা রুআনু, রাজ্যপালনি ভাষন যেখানে আজকে আতাই খাইকা ইরাই খাইকা. সবুজ বিপ্লব তুবুগা ইত্যাদি বড় বড় কক হাজাক-গা। কিন্তু সাধারণ কৃষকনি, বর্ডার এলাকানি কৃষকবগনি নিরপত্তানি বাগুই বরগনি উন্নতিনি বাগুই, বরগনি মুছুক মিছিপ থকজাক মানি বন্ধ খাইনানি কোন রকম ব্যবস্থা এখানে কোন উল্লেখ কুরুই। আজ সাধারণ ভাবে যে অভিজ্ঞতা নুকমানি, যে অবস্থা চলি তঙমানি, সে সম্পর্কে আনি বক্তব্য নারিগুই, সেই রাজ্যপালনি ভাষননি উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব চককাই মানি আবন সম্পূর্ণভাবে বিরোধীতা খাই-অই আনি তিনি-নি বক্তব্য অর ন শেষ খাইকা।

বঙ্গানুবাদ

শ্রীতড়িৎমনি দেববর্ম্মা :—মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সুচক প্রস্তাব এসেছে, তার উপর আমার সংশোধনী প্রস্তাবটি হলো "সীমান্ত এলাকায় গরু পাচার ও অন্যান্ন বে-আইনী পাচার রোধে কোন নির্দ্দিষ্ট ব্যবস্থা গ্রহণ সম্পর্কে।"

আজকে ত্রিপুরা রাজ্যের বিভিন্ন এলাকা, এই যে সীমান্ত এলাকাগুলিতে প্রতি বছর যে গরু চুরির ঘটনা কিংবা বিভিন্ন রকম চুরি ডাকাতি ইত্যাদি ঘটনা জনিত যে সমস্যার সৃষ্টি হয়েছেসে সম্পর্কে সরকার কোন তদন্ত করেছেন কিনা এবং এই সমস্যা সমাধানে কোন ব্যবস্থা নিয়েছেন কিনা? আজকে আমার যে অভিজ্ঞতা এবং গত ১০ বছর যাবত সাবদেশে আসছি সেই সম্পর্কে আজ এই বিধান সভায় আমার বক্তব্য রাখতে চাই। এই যে, বর্ত্তমান সময়ে বিভিন্ন এলাকায় গরু চুরির যে সমস্যা, তাতে দেখা যায় বর্ডার এলাকাগুলিতে শুধু চুরি নয়, প্রকাশ্য ভাবে ডাকাতি করে খুন করে, বন্দুক তাক করে ভয় দেখিয়ে জিনিষ পত্র নিয়ে যাচ্ছে। এই ভাবে আজ কৃষকদের সর্বনাশ করে দিয়ে যাচ্ছে সেই সম্পর্কে সরকার কিছু মাত্র অবগত আছেন কি? অথচ লেভির সময় সরকার পুলিশ নিয়ে গিয়ে তারা জোর জবরদস্তি করে ধান আদায় করে নিয়ে এসেছে। কিন্তু আজকে যখন কৃষকদের গবাদি পশু হারিয়ে যায় সরকার থেকে তাদের সাহায্যের জন্য কোন টাকা পয়সা ঐ এলাকাগুলিতে পাঠানো হয় কি? তা না হয়ে, ঐ টাকা খরচ হচ্ছে পুলিশ, সি,আর,পি, পোষনের জন্য। সরকার এই সম্পর্কে কোন বিচার বিবেচনা করে রেখেছেন কি? ইদানিং যেসব ঘটনা ঘটে গেছে, সেই সম্পর্কে আজ আমি আপনাদের কাছে একটা হিসাব দিচ্ছি। গত ১৫ই ডিসেম্বর তারিখে সিধাই কাতলামারাতে, সিধাই থানা এবং কাতলা-মারার বি, এস, এফ, এর আণ্ডারে বাংলাদেশ থেকে ইণ্ডিয়ার ২/৩ ফার্লং ভিতরে এসে ঈশানপুর

গ্রামের ৩৯টা গরু নিয়ে গেছে। সেই গরুগুলির মালিক হচ্ছে—১। রমেশ পাল, ২। চন্দ্রকুমার দাস, ৩। অমরচাঁদ, ৪। বসন্ত দেব নাথ, এবং ৫। সুবল পাল। এই যে ৩৯টা গরু হারানোর ফলে সেই সব সাধারণ কৃষকদের কয় হাজার টাকা ক্ষতি হলো? আজ ৩|৪ মাস হয়ে গেলো সরকার এ সম্পর্কে অদ্যাবধি কোন কিছু করেন নি। এরপর গত ১৭ই জানুয়ারী তারিখে রাজা বাড়ীতে যোগেন্দ্র দেববর্মার বাড়ীতে ডাকাতি করে প্রায় ৯টা গরু নিয়ে গেছে। তাকেও জখম করে বেঁধে রেখে যায়। তাকে পরে জি, বি, হাসপাতালে ভর্ত্তি করা হয়। সরকার সেটারও তদন্তের ব্যবস্থা করেন নি। এরপর ১৭|১৮ তারিখ জানুয়ারীতে কৃষ্ণ দেববর্মার ৯টা, ভদ্রমনি দেববর্মার ৫টা এবং চন্দ্রমনি দেববর্মার ১০টা মহিষ নিয়ে যায়। সিমনা এলাকার এই হলো অবস্থা। আজ ২১|২২ দিন হয়, মোহনপুরের বামরাই দেববর্মার ৩টা, চেঁচুরিয়া পাড়ায় রেনু দেববর্মার ৩টা, সুরেন্দ্র দেববর্মার ৩টা এবং কৃষ্ণ দেববর্মার ২টা মহিষ চুরি করে নিয়ে গেছে। এছাড়া আরো কত যে গরু মহিষ বিভিন্ন এলাকা থেকে চুরি হয় তার কোন হিসাব নেই। এখানে শুধুমাত্র সিমনা মোহনপুর এলাকার কিছু হিসাব দিলাম। এছাড়া, খোয়াই, সদর দক্ষিণ সাবরুম, বিলোনীয়া ইত্যাদি এলাকা থেকে কত যে গরু, মহিষ বাংলা দেশে পাচার হচ্ছে তার কোন সীমা সংখ্যা নেই। সেই সম্পর্কে মন্ত্রীদের কোন আন্তরিক দৃষ্টি আছে কি? আজকে মন্ত্রীরা শুধু জীপগাড়ী হাঁকিয়ে গ্রাম এলাকাতে যান নিজেদের দলবল ভারী করা উদ্দেশ্যে। কিন্তু এলাকায় গিয়ে তারা সাধারণ মানুষদের, সাধারণ বাঙ্গালী উপজাতি কৃষকদের জিজ্ঞেস করেন কি যে তোমাদের এলাকায় কি কি করা হয়েছে, কি কি করা দরকার? কিন্তু তাদের চেষ্টা শুধু দলবল ভারী করা। মানুষের কোন অভাব অভিযোগ শোনা, কিংবা কোন কিছু করার কোন চেষ্টা তাদের নেই। কিন্তু একটা কথা মনে রাখা দরকার যে, সেই কৃষকদের বাদ দিলে আজকে এই মন্ত্রী মণ্ডলী এবং আজকের এই হাউসে উপস্থিত অফিসারদের কি অবস্থা হবে সেকথা তারা ভালভাবেই জানেন। রাজ্যে সমস্ত বড় বড় অফিসার, বড় লোক যারা, এবং রাজ্যের জনসাধারণ এই কৃষকদের উপরই নির্ভর করতে হয়। অথচ তাদের জন্য কিছু করা হয় না। বর্ডারে আজ মাল নিয়ে যাওয়া হয় পাচার করার জন্য, যেমন বস্তা বস্তা ধান, বস্তা বস্তা জিরা যায়, তৈল, মরিচ, ইত্যাদি যায়। বর্ডার পাহারা দেওয়ার জন্য সি, আর পি, নিয়োগ করা আছে, কিন্তু নির্বিধায় সেই সব মাল বাংলা দেশে চলে যাচ্ছে। অথচ সাধারণ মানুষ কিংবা ব্যবসায়ী ৫ কেজি, ২ কেজি মাল নিয়ে গেলেই গাড়ী থেকে নামিয়ে নিয়ে যায়, তারপর ঘুষ নেওয়ার চেষ্টা করে। আজ হাজার হাজার মানুষ বাংলা দেশ থেকে চলে আসছে। তাদেরকে আটক করে ঠিকই, কিন্তু পাঁচ মিনিট পরেই, টাকা নিয়ে কিনা জানি না, তাদের ছেড়ে দেয়। বর্ডার এলাকার সাধারণ কৃষকদের আজ কিছুই নেই। সাধারণ মানুষ যদি হাঁস, মুরগী, পাঠা বাজারে নিয়ে আসে, তবে সি. আর, পি, বি, এস, এফকে টাকা দিতে হবে। না দিলে তাদের ক্যাম্পে নিয়ে যাবার ভয় দেখায়, নয়তো হাঁস, মুরগীগুলি জোর জবরধস্তি করে নিয়ে যাবে। সাধারণ গরীব কৃষকদের উপর এই হলো পুলিশের কার্যা কলাপ। সাধারণ যারা দিন মজুরী করে খায় তাদের জন্য পুলিশ, বেকাররা চাকুরীর জন্য দাবী করলে তাদের দমন করার জন্য পুলিশ, আর পাহাড় জঙ্গলের কৃষকরা কৃষি দাদনের জন্য এলে সেখানে পুলিশ। তাই কৃষকদের বাঁচার পথ নেই। আজকে দিন রাত্রি ২৪ ঘন্টা খুজে এক বোঝা লাকড়ী বিক্রীর জন্য যদি কেউ নিয়ে আসে, তাহলে সেখানে পুলিশ যাবে। আর যদি কেউ গরু হারানোর জন্য থানায় গিয়ে এজাহার দেয়, সেটার তদন্তের জন্য তাদেরকে টাকা দিতে হবে, গাড়ী রিজার্ভ করে

তাদের নিয়ে আসতে হবে, এরপরে ভাল খানাদানার ব্যবস্থা করতে হবে। গরুতো হারিয়েছে এর উপর যদি এইভাবে তদন্তের নামে টাকা খরচ করতে হয় তাহলে সাধারণ কৃষকের কি রকম অবস্থা দাঁড়াবে তা বলার নয়। বছরে কয়টা গরু হারানো যায় সরকারের কাছে তার কোন হিসাব নেই। গাঁও সভাগুলির মাধ্যমে তার সঠিক হিসাব রাখারও সরকারের কোন ব্যবস্থা নেই। কিন্তু আজ বড় বড় বক্তৃতা দেওয়া হয়। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, এই করেছি, সেই করেছি, সবুজ বিপ্লব এনেছি ইত্যাদি বড় বড় কথা বলা হয়েছে। কিন্তু সাধারণ কৃষকদের জন্য বর্ডার এলাকার কৃষকদের নিরাপত্তার জন্য, তাদের উন্নতির জন্য, তাদের গরু মহিষ হারানো বন্ধ করার জন্য কোন ব্যবস্থা এখানে উল্লেখ নেই। আজ সাধারণ ভাবে আমার যে অভিজ্ঞতা, যে অবস্থা চলছে সে সম্পর্কে আমার বক্তব্য রেখে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব সেটাকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—শ্রীসুবল চন্দ্র বিশ্বাস**

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্যপালের যে ভাষণ, সম্পর্কে বলতে গিয়ে আমরা দেখছি যে এটা হচ্ছে ত্রিপুরা আজ পূর্ণাঙ্গ ষ্টেট হওয়ার রাজ্যপালের পরবর্তী বাজেট ভাষণ। তবে এই ভাষণ সম্পর্কে যে ধন্যবাদ প্রস্তাব এনেছেন আমাদের মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয়, সেই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমি এইটুকু বলতে চাই ত্রিপুরা রাজ্যের বিভিন্ন সমস্যা সেই সমস্যার মধ্যে রাজ্যপাল আজ আলোকপাত করেছেন। এটা সত্যি কথা মাননীয় রাজ্যপাল ত্রিপুরার সমস্যাগুলি সম্পর্কে ওয়াকিবহাল। এর সমস্যাগুলি তিনি তুলে ধরতে পেরেছেন এই জন্য আমি তাঁর ভাষণকে অভিনন্দন জানাই। অভিনন্দন এই জন্য যে ত্রিপুরারযে অর্থনৈতিক পরিস্থিতি সেটা আমরা সবাই জানি। ত্রিপুরার রাজস্ব সীমিত এবং ত্রিপুরা রাজ্যে এমন কোন শিল্প প্রতিষ্ঠান গড়ে উঠে নাই বা বানিজ্যিক এমন কোন সুযোগ-সুবিধা এখানে নাই যাতে ত্রিপুরার অর্থনৈতিক একটা কাঠামো বা অর্থনৈতিক পরিবেশ গড়ে উঠতে পারে, সেই ব্যবস্থা নাই কাজেই ত্রিপুরা রাজ্যকে—সত্যি কথা বলা হয় কেন্দ্রের সাহায্যের উপর নির্ভর করতে হয় এটা সত্যি কথা। এবংআমরাও একমত যে রাজ্যপাল বলেছেন, বিশেষ করে আমাদের উনি বলেছেন যে সরকার সন্তোষ্ট নয়, আমাদের এখানে পরিকল্পনা খাতে ১২ কোটী টাকা দিয়েছেন তাতে তিনি সন্তোষ্ট নন। এটা সত্যি কথা ত্রিপুরা রাজ্যের যে চাহিদা অর্থাত উন্নতির পথে যেতে হলে যে ত্যাগ দরকার যতটুকু গতিতে তার চলার কথা—সেই গতিতে চলতে গেলে যেটা প্রয়োজন সেই প্রয়োজনের তুলনায় কেন্দ্রের অনুদান সেটা অতি সামান্য। তবুও প্রশ্ন থেকে যায় যে অনুদান আমরা পাই সেই অনুদানটা রাজ্যপালের সংগে আমি একমত যে সেন্ট্রাল গভর্ণমেণ্ট আমাদের আরও টাকা দেওয়ার দরকার ছিল। কিন্তু এখানেই আমার দ্বিমত তাদের সেন্ট্রাল গভর্ণমেন্ট যে টাকা দিচ্ছে সেটা অত্যাধিক কম। এটা সত্যি কথা, টাকার যে ডিষ্ট্রীবিউশান—সেই টাকার পরিকল্পনা মাফিক যে খরচ সেই খরচ আমার সরকার যে করতে পারছেন সেই সম্পর্কে আমি নিসন্দেহ। যতটুকু সম্ভব আমরা দেখছি যে এখানে উল্লেখ করা আছে। সামান্য একটা উদাহরণ আমাকে দিতে হবে যে পূর্ত বিভাগে বহু টাকা খরচ হচ্ছে। জানিনা এটা একচুয়েলী এই পরিকল্পনার টাকা কি না। এবং প্রচুর ব্রীজ রাস্তা করা হচ্ছে। সেটা বিশেষ করে আমাদের গভর্ণমেন্টের যে পলিসি যে নীতি সেই সম্পর্কে

দেশ নেতৃ শ্রীমতি ইন্দিরা গান্ধী যে কথা বলেছিলেন গ্রামের মানুষের দিকে দেখতে হবে, গ্রামের মানুষের কথা ভাবতে হবে। গ্রামের অর্থনৈতিক যে কাঠামো সেটাকে সুষ্ঠুভাবে পর্যালোচিত করতে হবে তাকে অ সর করে তুলতে হবে। আমাদের দেশনেতৃ শ্রীমতি ইন্দিরা গান্ধীর যে আহ্বান সেই আহ্বানটাকে কাজে লাগাতে গিয়ে কতটুকু ফলপ্রসূ আমরা হতে পেরেছি সেটা সমিক্ষার প্রয়োজন। বিশেষ করে রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে যে ত্রিপুরার সেই অশিক্ষিত মানুষের তপশীলীদের, উপজাতিদের, অর্থনৈতিক কাঠামোকে সুষ্ঠুভাবে গড়ে তুলতে হবে। সুন্দর করে তুলতে হবে তবেই ত্রিপুরার সুষ্ঠু জনজীবন প্রতিষ্ঠিত হবে। এটা যদি করতে হয় তাহলে আমরা দেখছি যে টকো খরচ হচ্ছে সেই টাকা কি সত্যি সত্যি রাজ্যপালের কথা মত বাজেট ভাষণের যে বক্তব্য সেই বক্তব্য অনুযায়ী খরচ হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি উল্লেখ করতে পারি ১৯৭২ সালের রাজ্যপালের বাজেট ভাষণটা আমার কাছে আছে, ১৯৭৩ সালের বাজেট ভাষণ আমার কাছে আছে. ১৯৭৪ সালের বাজেট ভাষণটা আমার কাছে আছে এবং আজকে ১৯৭৫ সালের ভাষণের উপর আমি আমার বক্তব্য রাখছি। ভাষণের মধ্যে আমরা দেখছি ১৯৭২ সালের যে ভাষণ তাতেও বলা হয়েছিল যে আমরা ত্রিপুরা রাজ্যের একটা সুষ্ঠু এবং সুন্দর একটা চিত্র তথা মানুষের মধ্যে সেই অর্থনৈতিক সমস্যার ব্যাপারে সামাজিক সমস্যা বা শিক্ষাগত সমস্যা আছে, তপশিলীদের যে সমস্যা আছে সেই সমস্যাগুলিকে একে একে আমরা কাটিয়ে উঠব এবং আমরা উন্নতির স্তরে যাব। ১৯৭৩ সালেও সেই কথা বলা আছে। ১৯৭৪ সালেও কথাটা বলা আছে আর ১৯৭৫ সালেও রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি—উনি বলেছেন আমাদের এখানে পূর্ত বিভাগ থেকে অনেক কিছু করা হবে ভূমি সংস্কারের ব্যাপারে, জুমিয়াদের ব্যাপারে আমরা সেটেলমেন্ট দেব। তপশিলীদের ঢালাও ভাবে ১০ পার্সেন্ট তাদের জন্য চাকরীর ব্যবস্থা সৃষ্টি হচ্ছে। আমার একটা জিজ্ঞাস্য মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই সরকারের এই মন্ত্রী সভার যে বক্তব্য—যে সরকারের বক্তব্য মাননীয় রাজ্যপালের মাধ্যমে আমাদের হাউসে পরিবেশিত হল সেই সরকারের কাছে আমার জিজ্ঞাস্য তাই যদি হয়ে থাকে, এই যে করব করব করে এই ২ বছর ৩ বছর ৪বছর চলে গেল সেই কথাটা কি? আমরা সাধারণ মানুষ, ত্রিপুরার সাধারন মানুষ এই সরকারের কাছে আমরা কংক্রীট জিনিষ চাইছি। আজ ২ বছর পর আমাদের এত মাইল রাস্তা আমরা করব এই জন্য জুমিয়াদের আমরা সেটেলমেন্ট দেব। এত জনের চাকরী আমরা দেবই। দুই বছরের মধ্যে এত ইণ্ডাস্ট্রি করব, আমরা কনক্রীট চাই, কিন্তু রাজ্যপালের এই ভাষণের মধ্যে আমরা দেখছি অমুক হচ্ছে, হবে ইত্যাদি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গল্প বলতে চাই। এক ভদ্রলোকের বাড়ীতে তার বেয়াই মহাশয় এসেছেন। ভদ্রলোক বাজার করে এসেছেন। খাওয়ার সময় হলে তিনি গিন্নিকে ডেকে বলছেন, গিন্নী রান্না বসানো হয়েছে? গিন্নী বললেন রান্না হয়েছে, তোমরা বসে যাও। প্রথমে তাদের মোটা চাউলের ভাত এবং বেগুন ভাজা দেওয়া হল তারপর সেই ভদ্রলোক বলছেন গিন্নী আর কি আছে? গিন্নী তখন ডাল এনে দিল। সেই ডাল কিন্তু খেসারী বা মুগ ডাল নয়, ফেন—ভাতের মাঝ যেটা সেটা একটু তেলে ঢেলে দিয়ে ডাল করা হয়েছে, সেই ডাল এনে বেয়াই মহাশয়কে দিল। ভদ্রলোক আবার বলছে আর কি আছে, গিন্নী আবার সেই ডাল এনে একটু দিল। তখন ভদ্রলোক বলছেন, একি

গিন্নী বাজার থেকে যে মাগুর মাছ আনলাম, তার কি হল ? গিন্নী তখন বলল বাচ্চা, কাচ্চারা কান্নাকাটি করছিল, তাই রান্না করতে পারিনি—আবার সে এনে ডাল দিল, আবার ভদ্রলোক বলল যে একি কৈ মাছ আনলাম গিন্নী তার কি হল ? তখন গিন্নী বলছে যে পুকুরে মাছ নিয়ে গিয়েছিলাম, মাছ পুকুরে চলে গেছে। বেয়াই মশায় কিন্তু অবস্থাটা বেশ বুঝতে পারছে যে কৈ মাগুর খুব খাচ্ছি। কিছুক্ষণ পর বেয়াই মশায় পাতে জল ঢেলে উঠবার উপক্রম করতে তিনি বলে উঠলেন, একি করলেন বেয়াই মশায়, দই ছিল যে। আমাদের অবস্থাও হল তাই। যা খাওয়া আমরা খাচ্ছি, ত্রিপুরার মানুষকে কৈ মাছ দেব, তাদের মাগুর মাছ দেব, দই দেব, এই সমস্ত বলে আমরা ডাল দিচ্ছি। আমরা রাস্তার কথা বলছি, কিন্তু কয়টি রাস্তা গ্রামে হচ্ছে ? বেকারদের চাকুরীর কথা বলছি—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি সেই সম্পর্কে একটা ষ্টেটিষ্টিক দিতে চাই—১৯৭৩ সালে রাজ্যপালের ভাষণে ছিল ২২৭৪ জন বেকারকে চাকুরী দেওয়া হয়েছে, ১৯৭৪ সালের ভাষণে বলা হয়েছে ৫৩৩০ জনকে, ট্রেনিং দেওয়া হয়েছে ৫৩, ৪০, ৬৭ এবং ৭০ জনকে এবং হাফ এ মিলিয়ন জব দেওয়া হয়েছে ১২১২ জনকে এবং ১৯৭৫ সালে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে চাকুরী হয়েছে ৩০৬০ জনের। মোট ১২৮৬৯ জনের চাকুরীর কথা বলা হয়েছে। রাজ্যপাল তাঁর ভাষণে এই চার বছরে ১২৮৬৯ জনকে চাকুরী দেওয়া হয়েছে বলে আমরা নির্বাচিত হয়ে এই সভায় চার বছর ধরে শুনে আসছি। এর মধ্যে ১৯৭২ সালে গণ ইন্টারভিউ নেওয়া হয়েছিল ১৩১২২ জনের এবং তার মধ্যে চাকুরী দেওয়া হয়েছে ১২৮৬৯ জনের। কিন্তু গ্রামে গিয়ে দেখুন সেখানে চাকুরী নেই। কেন সেখানে চাকুরী দেওয়া হল না ? হাজার হাজার বেকার গরীব ছেলেরা, লেখাপড়া শিখেছে, অথচ বেকারত্বের তাড়নায় তারা বিক্ষোভ করে, আমাদের রাস্তাঘাটে অপমান করে, সেইসব চাকুরী কোথায় যায় ? তাহলে আমরা এটাই কি বলতে পারি যে মুষ্টিমেয় কয়েকজনের জন্য মাগুর মাছ, কৈ মাছ এবং দই রাখা হয়েছে ? গ্রামে নাইনটি পারসেণ্ট মানুষের জন্য কিছু হচ্ছে না ?

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল ভাষণের মধ্যে যথেষ্ট বক্তব্য রেখেছেন, যেগুলির আমি প্রশংসা করি, ত্রিপুরার সমস্যা সম্পর্কে আমি আগেও বলেছি, রাজ্যপাল সমস্যা সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল বলেই প্রতিটি ব্যাপারে খুঁটিনাটি তাঁর ভাষণে তুলে ধরেছেন। যোগাযোগ সম্পর্কে তিনি বলেছেন যে ত্রিপুরা রাজ্যে বর্তমানে যা আছে একটা মাত্র পথ আসাম—আগরতলা রোড যেটা লাইফ লাইন বলা হয়। আমরা দেখেছি সেই ড্রট পিরিয়ডে, সেই খরার সময় ত্রিপুরা রাজ্যের মানুষ যখন সেই রেশান-এর অভাবে এবং বিভিন্ন নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের অভাবে পড়েছে তখন মালপত্র একমাত্র আসাম—আগরতলা রোডে আনতে হয়েছে। একমাত্র সেই রেল লাইন ধর্মনগর পর্যন্ত, তখন দেখা গেছে যে সাপ্লাই আসতে আমাদের কত অসুবিধা হয়েছে। সেই সম্পর্কে রাজ্যপাল সম্পূর্ণ ওয়াকিবহাল। তার জন্যই আমি তাঁকে ধন্যবাদ জানাই। তিনি বলেছেন যে একটা মাত্র পথ হলে চলবেনা, সেই পথটা আরও সম্প্রসারণ করতে হবে। কলিকাতা থেকে বাংলাদেশের ভিতর দিয়ে আখাওড়া হয়ে আমাদের আগরতলা পর্যন্ত রাস্তা হতে হবে। সেকথা তিনি বলেছেন, তাই আমি তাঁকে ধন্যবাদ জানাই। শুধু বাসের রাস্তা হলে চলবেনা। আগরতলা থেকে সাবরুম যেতে হলে শুধু বাস দিয়ে হবেনা, কারণ ট্রাফিক একসিডেণ্ট প্রায়ই লেগে আছে, জনসাধারণের অসুবিধা হয়, এটা সম্পূর্ণ ওয়াকিবহাল হয়ে উনি বলেছেন

যে আগরতলা—সাবরুম পর্যন্ত সম্প্রসারণ করা হবে। এরপর তিনি বলেছেন যে প্রতিটি জেলাতে রেল লাইন দ্বারা যোগাযোগ স্থাপিত হয়, তাঁর সরকার সেই চেষ্টা করছেন, আমি এই ব্যাপারে রাজ্যপালের ভাষণটিকে অভিনন্দন জানাই। কিন্তু সঙ্গে সঙ্গে প্রশ্ন রাখতে চাই মন্ত্রী সভার কাছে, একথা এবারই শুধু বলা হয় নাই। দীর্ঘ কয়েক বছর আগে থেকেই একথা বলা হচ্ছে। সামান্য একটা জিনিষ যেটা নাকি আমরা দেখতে পাচ্ছি পত্র পত্রিকায় এবং বিভিন্ন সময় আমরা শুনেছি, রাজ্যপালের ভাষণেও আমরা দেখেছি রেল লাইন হবে। রেল লাইন হলে আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন হাজার হাজার বেকারদের মুখে হাসি ফোটাতে আমরা পারব, এটা সত্যি কথা। কাগজের কল আমাদের দরকার এবং এই সম্পর্কে কোন দ্বিমত থাকতে পারেনা। কিন্তু সেই কাগজের কল কুমারঘাট যেখানে ত্রিপুরা রাজ্যের ভবিষ্যত আশা ভরসা ত্রিপুরা রাজ্যের মানুষের মুখে যেখানে হাসি ফুটবে, সেখানে এখন পর্যন্ত কেন রেল লাইন আসে না। সামান্য ধর্মনগর থেকে কুমারঘাট পর্যন্ত রেল লাইন সেখানে আসেনা সেখানে কি করে আমরা বিশ্বাস করব যে সাবরুম পর্যন্ত এবং সমস্ত সাবডিভিশনে রেল লাইন দ্বারা যোগাযোগ হয়ে যাবে? যেখানে সুচনাই হচ্ছে না, সেখানে আমাদের এমন কি প্রতিশ্রুতি, এমন কি আশা পাচ্ছি, এমন কি ইংগীত পাচ্ছি যে সেখানে সমস্ত সাবডিভিশানে রেল লাইন যোগাযোগ হয়ে যাবে? এটা সত্যিই সন্দেহ লাগে। কুমারঘাট পর্যন্ত, যে কুমারঘাটে রেল লাইন হলে পরে পেপার মিল তরান্বিত হওয়ার সম্ভাবনা রয়েছে সেটা হলে পরে আমাদের জনসাধারণের পক্ষে রাস্তা ঘাটের যোগাযোগ ব্যবস্থা আরও সুগম হতে পারে। ধর্মনগর থেকে কুমারঘাট ৩৩ মাইলও হবে না, এই সামান্য পথটুকু করতে আজকে আমাদের হিমসিম খেতে হচ্ছে। আজকে সার্ভে হয়ে গেছে পাঁচ বছর, সাত বছর, এখনও এখানে কোন উল্লেখ নাই। পুরাকল পরিষদের কোন উল্লেখ নাই। অথচ আমরা কথা বলে চলেছি সাবরুম রেল লাইন হবে, প্রত্যেকটা সাবডিভিশনে রেল লাইন হবে। কিভাবে হবে সেটা আমার কাছে সত্যিই একটা ইল্যুসান বলে মনে হচ্ছে। তবুও 'আশায় বাঁধিনু ঘর' বলে রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি। উনি বলেছেন অবশ্য। আমরা যখন আলো পাচ্ছি না তখন উনি আমাদের একটা সান্ত্বনা দিয়েছেন। আমরা ছেলেমানুষ-এর মত কান্নাকাটি আরম্ভ করছি। ছেলেমানুষকে চকোলেট দেওয়ার মত তিনি আশা দিচ্ছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে আমরা দেখেছি যে রাজ্যপালের ভাষণে চিকিৎসা সম্পর্কে যে কথা বলেছেন, সত্যি এটা করবার ব্যাপারে যে ত্রিপুরা রাজ্য একটা ছোট রাজ্য, যেখানে এই রাজ্যে মাত্র ষোল লক্ষ লোকের বাস সেখানে ত্রিপুরার চিকিৎসার ব্যবস্থা, বা চিকিৎসার যে সাজ সরঞ্জাম, ইত্যাদির যে সাপলাই এখানে আছে অন্যান্য যে কোন রাজ্যের চাইতে আমরা গর্ব করতে পারি যে আমাদের এখানে যদিও পাহাড়ে কন্দরে এখনও অর্থাৎ যেখানে ট্রাইবেলরা বাস করে সেই সমস্ত জায়গাতে চিকিৎসার সুযোগের বিস্তার না ঘটলেও আমরা বলতে পারি যে প্রত্যেক জায়গায় আমাদের সরকার চেষ্টা করছেন চিকিৎসার সুযোগ পৌঁছে দেওয়ার জন্য। সঙ্গে সঙ্গে আমাদের আগরতলায় যে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে সেটা আমরা দেখেছি, মোটামুটিভাবে আমরা বলতে পারি অন্যান্য ষ্টেটের সংগে তুলনামুলকভাবে আমাদের এখানে ভাল। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে চিকিৎসা ব্যবস্থা এখানে হচ্ছে, এখানে একটা কথা হল সেই চিকিতসার সুযোগ শুধু আগরতলায় দেওয়া হচ্ছে কেন? কানসার

হাসপাতাল যেটা হচ্ছে সেটাও আগরতলায়, আতুর চিকিৎসা সেটাও আগরতলায় যক্ষার চিকিত্সাও আগরতলায়। মানে সমস্ত রকমের চিকিৎসা আগরতলায় হবে, মফঃস্বলে হবে না, কারণ ওরা তো যানবাহনের সুযোগ সুবিধা পাবে না। তারা গরীব মানুষ, পয়সা খরচ করে তারা এখানে আসতেও পারবে না, কাজেই তারা সেখানেই বসে বসে মার খেতে থাকুক। তবুও অন্তত পক্ষে সেই অসুবিধার মধ্যে আমাদের সান্তনা আছে যে ত্রিপুরা রাজ্যে চিকিৎসার একটা সু-ব্যবস্থা আছে, এইটুকুই আমাদের সান্তনা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি রাজ্যপালের ভাষণের উপর আর কিছু বলার আগে একটা কথাই শুধু বলব যে আমাদের বিরোধী দলের সদস্য বলেছেন যে মুনাফাখোর আর মজুতদার হচ্ছে শাসক দল। এখন কথা হচ্ছে শাসক দল সম্পর্কে যখনি কথা উঠে তখনি প্রশ্ন জাগে যে শাসক দলের কোন্ পলিসি, কোন্ নীতিতে মুনাফাখোরদের বাঁচানোর কথা বলা হয়েছে এটা আমার জানা নাই এবং এই কথাটা আমি তীব্র প্রতিবাদ জানাই যে মুষ্টিমেয় কেউ কেউ যদি সে মন্ত্রীই হোক বা এম, এল, এ, হোক, তারা যদি মুনাফা-খোরদের কাছ থেকে সুযোগ নিয়ে থাকে বা চাকরীর পরিবর্তে টাকা নিয়ে থাকে তাহলে তারা মুষ্টিমেয় হতে পারে। আমি কন্‌ক্রিট নাম চাই যে কোন্ লোকটা এইরকম করেছেন। তা না হলে একটা দলকে, কংগ্রেসের একটা ভাবমূর্তি নষ্ট করার জন্য যে ভাবে জঘন্যতম আক্রমণ করছে সেই আক্রমণের আমি তীব্র নিন্দা করি এবং কে করেছে সেই নাম না পেলে শুধু আকাশে ঢিল মারার কোন অর্থ হয় না। এটাকে আমি একটা দুরাভসন্ধি ছাড়া আর কিছুই মনে করি না। সুতরাং কংগ্রেস দল, তথা শাসক দল, সেই দলের নীতি এবং কর্ম পদ্ধতির মধ্যে লোকদের বাঁচানোর জন্য, তাদের চাহিদা মেটানোর জন্য সমস্ত সুযোগ সুবিধা আমাদের নীতির মধ্যে রয়ে গেছে। কি করে একটা দলকে সার্বিক ভাবে নিন্দা করে আমি এর কোন যুক্তি পাই না। তাই আমার বক্তব্য উনারা এই ভাবে না বলে যদি কোন ব্যক্তি বা যদি কোন লোক এই মুনাফাখোরদের সংগে হাত মিলিয়ে থাকে বা চাকরীতে টাকা নিয়ে থাকে বা কোন দুর্নীতির প্রশ্রয় দিয়ে থাকে তাহলে তাদের নাম বলতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এটা পরিস্কার যে কংগ্রেসের মধ্যে যদি এইরকম হয়ে থাকে তার স্থান কোথায় আছে সেটা আপনারা দেখতে পাচ্ছেন, আমরা দেখেছি যে যারা অন্যায় করে থাকে তার স্থান কংগ্রেসে হতেই পারে না। কাজে কাজেই এই যে বক্তব্য, এই বক্তব্যকে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**মিঃ ডেপুটী স্পীকার** :— শ্রীসুধন্ব দেববর্মা।

**শ্রীসুধন্ব দেববর্মা** :— অনারেবল ডেপুটি স্পীকার, স্যার, আমি দুইটি বিষয়ের উপর আমার সংশোধনী প্রস্তাব এনেছি। সেগুলি হল বে-আইনীভাবে উপজাতীদের জমি হস্তান্তর সম্পর্কে এবং ককবরককে রাজ্যভাষার মর্য্যাদা দান করা সম্পর্কে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণে তিনি বলেছেন এই কথা যে বে-আইনী ভাবে হস্তান্তরিত জমি প্রত্যর্পণ-এর জন্য উপজাতিদের যে দাবী সেটা ভূমি সংস্কার ও ভূমি রাজস্ব (দ্বিতীয় সংশোধনী) আইন অনুযায়ী ন্যায় সঙ্গত। এই কথা যখন বলা হয় তখন মনে হয় যে উপজাতিদের বে-আইনী ভাবে হস্তান্তরিত জমি প্রত্যর্পণ করা সম্পর্কে যেন ব্যঙ্গ করা হচ্ছে। দ্বিতীয় সংশোধনী

ভূমি সংস্কার বিলে কি বলা হয়েছে ? ১৯৬৯ সন থেকে যে জমি হস্তান্তরিত করা হয়েছে তা প্রত্যার্পণ করা, তাকে ফেরৎ দেওয়া। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই এই কথা যে ধেবর কমিশন যখন ১৯৬১ ইং সনে তার রিপোর্ট বের করে তখন সেখানে আমরা কি দেখি? ধেবর কমিশন কি মন্তব্য করেছিলেন ? মন্তব্য করেছিলেন যে ত্রিপুরা ও কেরালাতে উপজাতিদের জমির সমস্যা ভয়াবহ। তাদের জমি যে ভাবে হস্তান্তরিত হয়েছে, ভয়াবহ বলা হয়েছে আর এই ভাষণে আমরা ১৯৭৫ সনে যে আইন হল তাতে কি দেখলাম ? দেখলাম যে ১৯৬৯ সন থেকে ফেরত দেওয়া হবে। এবং আরও বলা হয়েছে যে আরও সময় এবং সুযোগ দিতে হবে। এই দীর্ঘ ১৪ বছর পরেও আরও সুযোগ চাওয়া হচ্ছে। আর জমি পাওয়া যাবে কিনা সন্দেহ জাগে এই ভাষণ যদি আমরা পড়ি, এই ভাষণ যদি আমরা শুনি। আজ আমরা ত্রিপুরার সমস্ত জায়গাতে দেখি উপজাতির অবস্থা, এরা ভূমিহীন, এরা দিন মজুরে পরিণত হয়েছে এবং ত্রিপুরার যে খাদ্য সংকট তাতে যত লোক মারা গেছে তার বেশীর ভাগ উপজাতি। আর উপজাতি সম্পর্কে তিনি বলেছেন এই কথা যে বড় বড় সমস্যা বলতে ত্রিপুরার উপজাতি সমস্যাই বড় সমস্যা এবং এ সম্পর্কে তিনি খুব ফাঁকা বুলি দিয়েছেন। আজ উপজাতিদের যে অবস্থা আমরা লক্ষ্য করি যে দিনের পর দিন কিভাবে তাদের জমি হস্তান্তরিত হয়েছে সেটা মহাজনদের এবং সুদখোরদের দাদনের ফলে শুধু যে হয়েছে তা নয়, এমন কি ত্রিপুরার কংগ্রেসী সরকার-এর ভিতর একটা ষড়যন্ত্র রয়েছে। উপজাতিদের ব্যাপারে বড় বড় কথা বলা হয়েছে। মাননীয় শাসক গোষ্ঠির একজন সদস্য তাঁর বক্তব্যে বলেছেন যে উপজাতিদের জন্য সরকার অনেক কিছু করছে এবং করবে। এত বড় কথা তিনি কি করে বলতে পারেন ? মাননীয় রাজ্যপালের ভাষণে কিছু নেই শুধু ফাঁকা বুলি ছাড়া। কাজেই সেখানে এই কন্টিনেন্টাল কথা তো হবেই। আমরা দেখেছি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কি উপজাতিদের ভাষার ক্ষেত্রেই বলুন, কি তাদের পুনর্বাসনের ক্ষেত্রেই বলুন যারা ভূমিহীন রয়ে গেছে এবং যারা ভূমিহীন আছে তাদের ব্যাপারে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে রাখেন নি। জুমিয়া পুনর্বাসনে যাদের পুনর্বাসন দেওয়া হয়েছে তারা তাদের পুনর্বাসন নিয়ে সন্তোষ্ট হতে পারেনি। জুমিয়াদের পুনর্বাসনের দিকে কোন সুযোগ সুবিধা রাখা হয় নাই। আমরা লক্ষ্য করেছি যে ইদানিং কালে গুরুপদ কলোনীকে একটা আদর্শ কলোনী বলা হয়। এই গুরুপদ কলোনীতে লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে। কিন্তু কি আদর্শ কলোনী সেখানে তৈরী হয়েছে আপনারা গিয়েই দেখতে পাবেন। সেখানে ট্রাক্টার দিয়ে মাটি খুঁড়ে খুড়ে আল বেধে ফার্টিলাইজ করা হচ্ছে। এবং লাল মাটি বের করা হচ্ছে। যারা ধান চাষ জানেনা, জুমিয়ারা পর্যন্ত বুঝতে পারছে এই লাল মাটিতে চাষ করা যায় না। এখানে ফসল ফলাতে পারা যায় না। যেখানে লাল মাটি বের হয় নি সেখানে কিছুটা ফসল ফলানো গেছে। এই ভাবে যদি কাজ করা হয় তাহলে স্বাভাবিক ভাবেই কাজ হবে না। আমরা দেখছি যাদের জমি এই ভাবে তৈরী করা হয়েছে তারা ফসল পায় না। এই ধান চাষের জন্য সেখানে লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে। কাজেই আমরা আজকে সারা ত্রিপুরাতে দেখি আমাদের উপজাতিদের সম্পর্কে বলতে পারি তাদের অর্থ নৈতিক অগ্রগতি সেখানে দেখা হয় না। আমাদের কংগ্রেসী সরকার উপজাতিদের জন্য এই করবেন, সেই করবেন কত কিছু বলা হয় কিন্তু অন্য দিকে তাদের শিক্ষার

জন্য এবং তাদের মাতৃ ভাষাকে রাজ্য ভাষা করার জন্য যে দাবী করেছে সেটা না করার জন্য চেষ্টা করছে। এই খানে রাজ্যপাল মাননীয় রাজ্যপাল উপজাতিদের মাতৃ ভাষায় শিক্ষার জন্য বলেছেন যে ৬০টি স্কুল আগেই ছিল, এবং আরো ৫০টি স্কুল করা হবে। এই কথা তিনি রেখেছেন। আমরা বিধান সভায় মাননীয় শিক্ষা মন্ত্রীকে এই ব্যাপারে স্কুলগুলির নাম জানতে চেয়েছিলাম। কিন্তু মাননীয় মহাশয় একটি স্কুলেরও নাম বলতে পারেন নি। অথচ তিনি বলে ফেলেন যে ৬০টা স্কুল আগে ছিল, এবং আরো ৫০টা স্কুল তৈরী করা হবে। আমরা বুঝতে পারছি যে সরকার উপজাতিদের নিয়ে ব্যঙ্গ আরম্ভ করেছেন. তাদের ভাষার যদি উন্নতিই করতে চান, তাহলে তাদের ভাষাকে বিজ্ঞান সম্মত ভাবে ব্যবহার করতে হবে। তার জন্য যে একটা কমিটি গঠিত হয়েছে সেই কমিটিতে এমন সব লোকরা সদস্য হয়েছেন যে তারা ককবরক ভাষাটাই জানেন না। এই সব লোকদের কমিটির সদস্য করা হয়েছে। উপজাতিদের যাতে উন্নতি না হয় তার জন্য সরকার এটা উদ্দেশ্যমূলক ভাবেই করেছেন। তা যদি করা হয় তাহলে তার মধ্যে স্বাভাবিকতা থাকত। এটা নিশ্চয়ই করা হত না। আজকে একটা উপজাতি তার যে একটা অর্থনৈতিক কিংবা সাংস্কৃতিক দিক থাকতে পারে সেটা দেখা হচ্ছে না। তাদের যদি অর্থ নৈতিক ভাবে উন্নতি করার চেষ্টা থাকত তাহলে সেটা সম্ভব হত। কিন্তু আমরা দেখেছি সেই ভাবে কিছু করা হয় নি। মাননীয় অধ্যক্ষ, মহোদয়, আমি উপজাতিদের উপর আমার এই বক্তব্য রেখে মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে শেষ করছি।

মি: ডে: স্পীকার :- শ্রীমধুসূধন দাস।

**শ্রীমধুসূদন দাস :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আজকে মাননীয় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে গত এক বছরে কি কি কাজ করেছেন এবং কি কি কাজ করা হবে তার একটা মোটামুটি চিত্র আমরা দেখতে পাচ্ছি। এবং বিরোধীদের পক্ষ থেকে রাজ্যপালের ভাষণের উপর যে কথা উঠেছে এবং বলা হচ্ছে যে এটা একটা কাগজে ভাষণ। কার্য্য ক্ষেত্রে সেটা ফাঁকা কিন্তু বিরোধী পক্ষের যেসব সদস্যগন মাননীয় রাজ্যপালের ভাষণ সম্পর্কে বক্তব্য রেখেছেন সেটা হল পার্টি বিশেষ। আর ইন্টারেষ্টিং হচ্ছে যে প্রতি বছরই তারা একই কথা রিপিট করেন। যদি তারা আগ্রহ সহকারে রাজ্যপালের বক্তব্য শুনতেন তাহলে দেখতে পেতেন যে রাজ্যপাল তার ভাষণে ত্রিপুরার যে সাধারণ মানুষ, পাবলিক, যুবক, ছাত্র শ্রমিক কৃষক ও মজদুর সবারই একটা চিত্র ফুটিয়ে তুলেছেন। বিরোধী পক্ষ সব সময় বিরোধীতা করেন। এটা তাদের স্বভাবজাত কাজ। যার জন্য সরকারের উন্নয়ন মুলক কাজ, সরকারের শিল্প স্থাপন এবং অন্যান্য যেসব উন্নয়ন কাজ সরকার করছেন এইগুলি তাঁরা স্বীকার করবেন না। স্বীকার করতে তাদের কষ্ট হয়। স্বীকার করলে যে তাদের অস্তিত্ব নষ্ট হয়ে যাবে। স্বীকার তারা করতে পারবেনও না কোন দিন। যদি তারা সরকারী কাজে বাধার সৃষ্টি না করেন তাহলে কৃষক, শ্রমিক ও নিম্নমধ্যবিত্ত পরিবারকে নিয়ে তাঁরা রাজনীতির খলায় কিভাবে অংশ নেবেন? তারা চান না যে কৃষক, শ্রমিক ও নিম্ন মধ্যবিত্ত পরিবারের মধ্যে সচ্ছলতা আসুক। তাঁরা চান যে গরীব আরো গরীব হউক, ধনী আরো ধনী হউক। তাহলে তাদের সুবিধা হবে। কারণ দরিদ্র লোককে উত্তেজিত করে আইন শৃঙ্খলা ভাঙ্গার কাজে

তারা খুব সুস্থ। আইন শৃঙ্খলা যখন ভাঙগে পুলিশ যখন আইন শৃঙ্খলা রক্ষার জন্য সামগ্রিক ব্যবস্থা গ্রহণ করে তখনই তাদের সুবিধা হয়। যখন তারা দেখে আইন শৃঙ্খলা ভেংগে গেছে তখন তারা সাধারণ গরীব মানুষকে সামনের দিকে ঠেলে দেয় এবং নিজেরা পেছনে থাকে। এই সাধারণ মানুষ তখন পুলিশকে ইট পাটকেল মারে, গণ্ডগোলের সৃষ্টি করে। পুলিশ তখন আইন শৃঙ্খলা রক্ষার জন্য আপ্রাণ চেষ্টা করে এবং আইন শৃঙ্খলা রক্ষা করে। কাজেই সাধারণ মানুষের চিন্তা ধারার মান উন্নয়ন করা তাদের কাজ নয়, তাদের পার্টির আদর্শ নয়। তাদের পার্টির আদর্শ হলো যারা দরিদ্র তারা আরো দরিদ্র হোক তাহলেই তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ হয়। বিধান সভার ভিতরে এবং বাইরে এইটা হলো তাদের টেকটিস। তারা চায় দরিদ্র আরো দরিদ্র হোক, দেশে বেকার আরও বৃদ্ধি পাক তাহলেই মানুষ মার্কসবাদের দিকে ঝোকবে। গণতন্ত্র সমাজবাদ তারা শুধু মুখে বলে কিন্তু কার্য্য ক্ষেত্রে চায় না। বিভিন্ন সময়ে আমরা দেখতে পাচ্ছি স্যার, তারা বিভিন্ন সমাজের মধ্যে এমনিভাবে মিশে যায় এবং মিশে গিয়ে সেই সম্প্রদায়ের কি অর্থ নৈতিক সমস্ত দিক দিয়ে প্রতিক্রিয়া করাতে তারা সুস্থ। কাজেই ত্রিপুরা রাজ্যে তারা মোভমেন্ট করতে চিন্তা করে না। ভাবে না যে মোভমেন্ট করলে সমস্ত ত্রিপুরাবাসী ১৬ লক্ষ লোকের সমূহ ক্ষতি হতে পারে। তাদের রাজনৈতিক পার্টির এমন কোন কাজ নাই যে তারা সেইটা করতে পারে না। কিছুদিন আগে আমরা দেখেছি যে আন্দোলন হলো সেই আন্দোলনের শিকার হলো কে? একজন সাধারণ উপজাতি অথচ সেই উপজাতির জন্য কত যে তারা কান্নাকাটি করলো। এইটা কি তাদের প্রকৃত কান্না? না মায়ার কান্না? তারা ভাব দেখালো যে দেখ তোমাদের জন্য আমাদের ঘুম আসে না। তোমরা এগিয়ে আস আর যখন নাকি পুলিশ আইন শৃঙ্খলা রক্ষার জন্য সর্বশক্তি নিয়োগ করবে তখন তারা পেছনের দিকে দাঁড়িয়ে নিজেদের প্রাণ বাচাবে আর এদেরকে সামনের দিকে ঠেলে দিবে। তাই যদি না হত তাহলে তারা তাদের পার্টি থেকে আজ পর্য্যন্ত সরকারের নিকট কোন প্রস্তাব কি তারা এনেছে? যে পরিবারের একটা লোক এইভাবে মারা গেলেন সেই পরিবারকে রক্ষা করার জন্য তারা কি কোন আবেদন এই ত্রিপুরা সরকার বা মুখ্যমন্ত্রীর কাছে রেখেছে যে তোমরা এই ব্যবস্থা গ্রহন কর। তারা এইগুলি করবে না। তারা পারে এই মাননীয় রাজ্যপালের ভাষণ কি রাষ্ট্রপতির ভাষণ যে কোন ভাষণ হোক না কেন সেই ভাষণের উপর তারা বিতর্ক সংশোধনী ইত্যাদি এনে তাদের যে রাজনৈতিক বাহাদুরী এইটা তারা দেখাবেন। এইটা স্বাভাবিক কথা। তবে রাজ্যপালের ভাষণের মধ্যে একটা ব্যাপারে আমার খুব সন্দেহ হলো যে আমাদের রাজ্যপাল সত্য, না আমাদের ত্রিপুরার চীফ সেক্রেটারী সত্য। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে উনি বলে গেছেন যে সর্ব ভারতীয় প্রসাশনে অংশ নেওয়ার জন্য শিলং এ উপজাতী এবং তপশিলী জাতির জন্য একটা অতিরিক্ত সুযোগ সুবিধা দেওয়া হবে সেইটা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। রাজ্যপালের ভাষণে যেটা দেওয়া হয়েছে এইটা সম্পর্কে কিছুদিন পূর্বে পত্রিকাতে একটা বক্তব্যের আকারে বেড়িয়েছিল যে তপশিলী জাতি এবং উপজাতীর মধ্যে যারা গ্রেজুয়েট তাদেরকে সর্বভারতীয় প্রসাশনে একটা অংশ যাতে নিতে পারে তার জন্য একটা ট্রেনিং সেন্টার শিলং-এ খোলা হয়েছে। এইটা তারা যথাসময়ে কর্মের মাধ্যমে আবেদন করতে পারে কিন্তু অতি দুঃখের ব্যাপার এইটা লাষ্ট ডেট ছিল ১৫ ফেব্রুয়ারী।

এই ১৫ তারিখের পূর্বে আমি ত্রিপুরার মাননীয় চীফ সেক্রেটারীর সংগে দেখা করে জানতে চেয়েছিলাম যে ইয়েষ্টার্ণ জোনের জন্য যে শিলং-এ ট্রেনিং সেন্টার খোলা হয়েছে তপশীল জাতি এবং উপজাতীদের জন্য সেইটার ফর্ম কোথায় পাব। তুমি তো রাজ্যের মুখ্যসচিব। এই মুখ্যসচিবটি সুন্দর ভাষায় আমাকে বলে দিলেন যে এইটাতো ত্রিপুরার জন্য না, ত্রিপুরা ইজ আণ্ডার দি কেলকাটা ইউনিভার্সিটি। কাজেই শিলং-এ যে ট্রেনিং সেন্টার হয়েছে সেইটার সুযোগ সুবিধা ত্রিপুরার ছেলেমেয়েরা পাবে না। তারা উপজাতী বা তপশিলী হোক তারা পাবে না। পাবে তারা যারা আসামের গৌহাটী বিশ্ববিদ্যালয়ে আছে। আমার প্রশ্ন হলো যেখানে নাকি মুখ্যসচিব বললেন যে ত্রিপুরার জন্য শিলং-এ যে ট্রেনিং সেন্টার খোলা হয়েছে সেইটার সুযোগ সুবিধা ত্রিপুরার উপজাতী বা তপশিলী জাতি পাবে না. কিন্তু মাননীয় রাজ্য পালের ভাষণে বলা হয়েছে যে ত্রিপুরার উপজাতী যে সমস্ত শিক্ষিত যুবক আছে তারা এইটার সুযোগ সুবিধা পাবে। এইটা আমি মাননীয় স্পীকার স্যার, আমি জানতে চাই মাননীয় রাজ্য পালের ভাষণ সত্য না ত্রিপুরার মুখ্যসচিবের কথা সত্য। আমি ধরে নেবো ত্রিপুরার মুখ্যসচিব যা বলেছেন ওটা সত্য। তার কারণ এই ত্রিপুরার উপজাতী তপশিলী জাতীর জন্য যে ফর্ম আসার কথা ছিল সেই ফর্ম ত্রিপুরায় আসে নাই এবং যেহেতু ফর্মটা আসে নাই সেই হেতু আমি ধরে নেবো যে মুখ্যসচিবের কথাই সত্য। আর যদি ফর্মটা আসতো তাহলে আমি বলতাম মুখ্যসচিবের কথা অসত্য। কাজেই আপনাদের কাছে আমার এই অনুরোধ যে এই যে ফর্মটা আসলো না যার ফলে ত্রিপুরার তপশিলী জাতি এবং উপজাতী ছেলেমেয়েরা এই সুযোগটা পেল, না এইজন্য কোন ব্যবস্থা ত্রিপুরা সরকার করবেন কি না। আমি আশা করি এইটা সম্বন্ধে জানতে পারবো। আমি দুঃখিত যে এই বৎসর আমাদের উপজাতী ছেলেমেয়েরা এই সুযোগটা পেল না কাজেই আমি আশা করবো যে ত্রিপুরা সরকার এইটার ব্যবস্থা করবেন যাতে আমাদের উপজাতী ছেলেমেয়েরা এই সুযোগটা পায় সেইজন্য আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করবো। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে চিনির, কাগজের কল এবং পাটকল সম্পর্কে বলা হয়েছে। ত্রিপুরায় চিনির কল আরম্ভ হয়েছে এবং সেই চিনির কল থেকে আমরা চিনি পাচ্ছি। কৃষকরা যখন আরও অধিক আঁখ ফলাবে তখন আরও অধিক চিনি আমরা পাবো এবং কাগজের কলের মাধ্যমে যে বেকারের চাকুরীর সংস্থানের ব্যবস্থা করা হয়েছে সেইজন্য. আমি বিরোধী পক্ষকে অনুরোধ করব যে তারা যেন সরকারের এই উন্নয়ন মূলক কাজকে সমর্থন করেন। তাহলে আমার মনে হয় যে প্রকৃত জনপ্রতিনিধির করবেন। নির্বাচনের সময়ে তারা সাধারণ মানুষকে যে প্রতিশ্রুতি দেন যে জনসাধারণের উন্নতির জন্য সরকারের সমস্ত উন্নয়ন মূলক কাজকে তারা সমর্থন করবেন এইটুকু যদি তারা করেন তাহলে মনে হয় তাদের পার্টির আদর্শ নষ্ট হবে না, বরং তাদের সমর্থকদের সংখ্যা কমার সম্ভাবনা বেশী থাকবে না।

**ডেপুটি স্পীকার :**—শ্রীগুণপদ জমাতিয়া।

'কক বরক"

**শ্রীগুণপদ জমাতিয়া :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, থাঙনাই ১-৩-৭৫ তারিখ যেভাবে রাজ্যপাল ভাষণ না রিখ মানি, এই ভাষন যে তিনি সন্তোষ্ট অঙনানি কোন কোন কথমা কুরুই, তাই ই ককনি উপর আও বিরোধীতা থাই-অ [ তামনি হিমালে, সাধারন উপজাতিনি

সমস্যা-ন তুই-অই তিনি অর ব কোন দৃষ্টি রিয়া। তবে একটা জাগাঅ মাত্র দৃষ্টি রি-অই মাত্র থাঙকা যে এই উপজাতি সমস্যা-ন সমাধা বাহাইকে লাইন থাই নাই, আবনি কোন ব অর সুষ্ঠুভাবে নারিথ ছা মায়া। এরফলে তিনি দীর্ঘ ২৭ বছর উপজাতি অব নাছিঙ তঙমা যে জিনিষ, যে উপজাতি ২৭ বছরনি বিছিঙ্গ লাঞ্ছিত বঞ্চিত থাং অই, তিনি পাহাড় কন্দর কালাই তঙমানি, তিনি বরগনি উপর কোন সুস্থ ব্যবস্থা মাঅই-ব বরগ সমস্যান দূর থাই নাই বনি একটা কিছুর দৃষ্টি কোন ব রিয়া। তিনি বর্তমান উপজাতিন যে সমস্যা, প্রথম সমস্যান যে চিন্তা থাই-না থালাই বরগ সাধারণত: ভাষা সাংস্কৃতিক সম্পূর্ণ থেকে-ন বরগ তিনি অবহেলিত থাই-অই এই সরকার, এই শাসক সরকার বরগ জোরে ছে বরগনি ভাষা সাংস্কৃতি ন ধ্বংস থালাই উপজাতিনি উপর ব্যবহার থাইকা। তিনি উপজাতিনি অমতুই পর্যান্ত থাইকা, তিনি তাঙথা থালাই, যে উপজাতিনি উপর বরগ তাঙথালাহ পরিনত থাই তঙ্গ। চুম তাম নুক ? যখন নাকি উপজাতি যে কক বরক যে ভাষা মাধ্যমে ভাষা কুরুই যে ভাষা সাংস্কৃতিকনি কোন সুস্থ ব্যবস্থা কুরুই বরগ তিনি একটা জাতি স্তর পর্যান্ত তিনি ছক মায়া। যার ফলে, জাতি স্তর ছগুইনানি উপায় কুরুই। যেহেতু বরগ তিনি উপজাতি চিহ্ন থালাই-জাগুই তঙ্গ। তিনি এই যে উপজাতি হিসাবে বরগন কতটুকুন স্বীকৃতি রি-অই বরগ-ন ব লাইন বাই ব্যবস্থা শামানি ভাষা দিক দিয়া, বরগ কোন বাবতে ভাষা পরিকল্পনা থাই-অই, কোন হরফ মারফতে শিক্ষা ব্যবস্থা থাই নানি, পাঠ্য পুস্তক থাই নানি, বনি কোন দৃষ্টি কোন রিঅই থাঙগিয়া। অবনি শুধু এই কক ছালাঙকা যে ৫৯টি স্কুল বর্ত্তমান কক্‌বরক শিক্ষা চালু অঙ তঙ। কিন্তু বাস্তব-অ চুঙ যদি লক্ষ্য থাই নাই-থালাই ঠিক ঠিক মতে শিক্ষা অঙ তঙথাদে তঙগিয়াদে আব চুঙ মুগ। পাহাড়ে কন্দর উপজাতিন ছাত্র সংখ্যা বেশী. আর সঠিক মতে কক্‌বরক বাই শিক্ষা মানুই-দে তঙ আবনি চুঙ কিছু নজির নাহারুই নাইথালাই. আবন চুঙ মানি মায়া। উপজাতিরগ-নি ই কক-বরক সমস্যান, ভাষাণি সমস্যা-ন থাঙরুনানি বাগুই বরগনি কিছু-ব থালাইমা কুরুই। শুধু তাম থালাইকা ? শুধু ক্লাশ ওয়ান "আথুক কতর রমফাইদি, অছা মতাই নাইফাইদি"—ওট আছুক জরাতুই-খেন বরগ উপজাতিনি যে ভাষাণি সমস্যা বন ধামাচাপা রুঅই নারিগুই কক্-কতর ছাকা। ৫৯টি স্কুল কক্-বরক মাধ্যমে শিক্ষা চালু থালাইকা। তেব ছাতে-অ ৫০টা স্কুল রুনাই আর ছাঅ। কিন্তু ব মাধ্যমে বরগ পাঠ্য পুস্তক থালাইজাগনাই, বুছুক জরা তঙনাই, আবান কোন দৃষ্টি-কোন রুঅই থাঙগিয়া। কক্-বরক বাই ফুরুঙথা, শুধু ই কক্ ছা-অই মান। আব বাই তিনি ভাষাণি সমস্যা সমাধান অঙগিয়া। যার ফলে, তিনি মুগ, পাহার যেখানে উপজাতি স্কুল, যে উপজাতিনি সংখ্যা গরিষ্ঠ অঙ তঙমা জাগা, আর তিনি লাঞ্ছিত বঞ্চিত অঙ-নানি পথ অঙ থাঙগ। তিনি বরগ নাই-অ নিজিনি কক্ বাই লেখা পড়িনানি, ছুইনানি নিজিনি কক্ বাই রুচাবনানি, কিন্তু আব সম্পুর্ণ বিলুপ্ত থালাইথা ই ২৭ বছর শাসক কংগ্রেস। কিন্তু তিনি চিন্তা থালাইনা বাস্তা, তিনি গভর্ণরনি ভাষণ-ন এতটুকু কক্ নারিখ-লাহা থাই, যদি উপজাতিনি শিক্ষানি বাবতে বা বরগ পাঠ্যপুস্তক খাতে আলাদা ভাবে বরগ সুস্থ পরিকল্পনা নাঅই শিক্ষানি ব্যবস্থা চালু থাই-কালাই, তিনি চিনি সন্তুষ্ট অঙনানি কারণ তঙথামু। তিনি অ অবস্থা-অ তিনি উপজাতিনি বিছিঙগ শিক্ষা থেকে বঞ্চিত থাইনানি পথ অঙথা। তিনি যুব শিক্ষিত-রগ তাম চিন্তা থাই ? চিনি ভাষা, চিনি কক বাই কক মা ছায়া হিনকাই, চিনি

শিক্ষানি মান মর্য্যাদা, চিনি সমাজ জাতি থাঙ তঙনানি কোন পথ কুরুই। উপজাতি অঙগুই-ন চিনি সমাজ শেষ পর্য্যন্ত ধ্বংস অঙ থানানি পথ অঙনাই। এহ চিন্তা খাই-অই তিনি বাধ্য অঙখা আন্দোলন খাইনানি, এই সমস্যা-ন মোকাবিলা খুাইনানি বাগুই সরকার আলাদা লাইন ফুমুক রিখা। ব অঙখা আসল দাবী থাঙগিয়া অঙনা বাগুই। তিনি যার ফলে, আপনি-হুঙ নাইদি বিভিন্ন এলাকা-ব ককবরক রোমাননি স্কুল আলাদা অঙ থাঙকা। এই স্কুলনি মাধ্যমে তাম অঙনাই? সমস্ত পাহাড় অঞ্চলনি যে সরকারী স্কুল তঙমানি সমস্ত বিলুপ্ত অঙনানি পথ, বিলুপ্ত অঙনানি একটা লাইন অঙ তঙখা। এই অবস্থা-ন সরকার তাবুক-ফান সাবধান নারিখ-য়া। তাবুকনি সরকার নাই-অ, উপজাতিনি বাগুই, উপজাতি-ন তাম-খে দিনে প্রতিদিন শিক্ষা মান-মর্য্যাদা থেকে বঞ্চিত-খে তালাঙ মানাই। এই বঞ্চিত-খে মানখা হিনকাই বন নজির হিসাবে ব্যবহার খাই নাই। এই বরগনি লক্ষ্য। যার ফলে উপজাতিনি উপর বরগনি দৃষ্টীকোন নারিখ মায়া। তেব তাবুক এক দিক দিয়া তাম তঙ? যে এক দিক দিয়া চুইখা যে ১৯৬০ সননি যে ভূমি সংস্কার আইন তঙগ যে উপজাতিনি জাগা অ-উপজাতিনি ইয়াগ কচক থাঙ মায়া। তিনি হাজার হাজার উপজাতিনি জাগা অঁ-উপজাতিনি ইয়াগ কচক থাঙমানি, কিন্তু তিনি সরকার খুঙ মুখুপ তঙগ, মকল তঙই-ব কানা অঙ তঙগ। এই সরকার সত্যি সত্যি উপজাতিনি এত দরদী কক হা অই অঙলাংগা হিনকাই, সত্যিকারে উপজাতি-ন হামজাক-মা তঙ থালাই, উপজাতি-ন তিহানানি মনে প্রানে চিন্তা তঙখালাই, এই সরকার এই সমস্ত অবৈধ হস্তান্তর-ন বে-আইনী ঘোষণা রি-অই মানখাম। কিন্তু রিয়া এই সরকার। চুঙ হিন্জ—এই ঘটনা থেকে মুক্তি অঙনানি বাগুই আন্দোলননি মাধ্যমে যে দাবী খাই-অ এই দাবী খাইথানি-অ বরগ শিকার হিসাবে বন ব্যবহার খাই তখা এই কংগ্রেস সরকার। একমাত্র বরগনি খুটি বর মানখা. খাকালাপ গুলি রু-অই বুথারখা, যেমন তিনি ধনঞ্জয় ত্রিপুরা। বনি দাবা-ত তিনি সংবিধাননি স্বীকৃত দাবী ব খাই-অ। এই দাবী খাইফুরু যে ৪ দফা দাবী যেখানে উপজাতিরগ-নি মূল সমস্যা বনি দাবা ভিত্তিতে ধনঞ্জয় ত্রিপুরা তিনি সরকারনি থানি দাবী খাই-অ, দাবী জানক-খা। তিনি দাবী খাইমানি অন্যায়। সংবিধান স্বীকৃত দাবী-ন এই ২৭ বছর চাপ সৃষ্টি খাই-অই, ধাপা-চাপা রুঅই এই সরকার, এই শাসক সরকার তিনি উপজাতি-ন শিকার হিসাবে পরিণত খাইকা। গুলি কক বুথারকা, হত্যা খাইকা। কিন্তু এই ধনঞ্জয় ত্রিপুরা, আনি আগে যে বক্তৃতা ছা-অই থাঙনাই, তামাছা খাই-অই বন ফুমুক থাঙকা। কিন্তু তাম ছা ব? তিনি বরগ-ব নাই-অ, উপজাতি-ন তিনি জাতি স্তর, পৌছক না নাই-অ, বরগ-ব নাই-অ শিক্ষা-মান সমস্ত বুই বাই সমান মান-নানি। নিজিনি কক ছানানি সুযোগ নাই-অ তিনি। কিন্তু আরনি-অ গভর্ণর ব তিনি উপজাতিনি যে শিক্ষানি, কক বরক মাধ্যমে লাইনখে অঙ নাই, সুষ্ঠ ব্যবস্থা খায়া। চুঙ তাম রুক? যেখানে বে-আইনী হস্তান্তর অঙ থাঙমানি বন তিনি এক বছর কাতক থাংকা। ১৯৭৪ সাল যেখানে কক ছা-অই থাংকা, ১৯৬০ সন বে-আইনী হস্তান্তর অঙ থাঙমান ১৯৬৯ সন তালাঙ থাঙকা। ১৯৬৯ সাল বে-আইনী হস্তান্তর কার্য্যকরী খাইকা হিনকে বরগ হিন্জ—এই যে জোতদার, এই বড় বড় ব্যবসায়ী, বড় বড় মহাজন, বরগনি হাত খাইকা ই জাগা কাই মায়া, ছাবনি হাত খাইকা ফাইনাই? সাধারণ এক কানি, আধা কানি, ৫ গণ্ডা

যাৰা নাৰিখ-নাই বৰগনি জাগা ছককাই-নাই। কিন্তু এই বড় বড় জোতদার, বড় বড় মহাজন যারা গ্রাম অঞ্চল মহাজন খাই-অই, সুদ রিঅই মানাই. বর্গা রি-অ-, বে-আইনীভাবে দাদন রি-অই মানাই, দশ টাকা দাদন রি-অই যেখানে ১০০ টাকা খাই তিহাই মানাই বৰগনি হাতে সম্পূর্ণ জাগা ছক-খা। যদি ৬১ সন থাইকা বে-আইনী ঘোষণা হস্তান্তর খাইকা ফিনকাই বৰগনি জাগা ফিৰক মা রিনাই। তাই, এই সরকার আবনি বাগুই কোন খায়া। ১৯৬১ সন কার্য্য-করী থাইকা হিনকে বৰগ সুগ, এই যে বড় বড় মহাজন, যারা উপজাতি-ন ঠকি, তিলে তিলে বুখারুই মানাই, উপজাতিনি উপরে যারা নাকি ৫ টাকা দাদন রি-অই, এক মণ চাল আদায় খাই মানাই, বৰগনি জাগা বৰগনি হাত তরকনাই। এই গরীবনি জাগা আর তরকনাই। আ জাগা-ন তুবই মায়া। আহাই চিন্তা খাই-ন তিনি, এই যে বড় বড় মহাজন, বড় বড় ব্যবসায়ী বৰগনি অব-ন নারিখ রিনানি বাগুই, বৰগ ১৯৬১ সাল থাইকা তিনি খায়া। এই যে সরকার তিনি উপজাতিনি উপর, উপজাতি-ন বৰগ এমনভাবে ব্যবস্থা খাইকা, যে জাগা নাকি একদিন এই ত্রিপুরা রাজ্য-অ উপজাতি সংখ্যাগরিষ্ঠ তঙগ, সংখ্যা কুবাঙ, কিন্তু তিনি তাম অথা ? বৰগনি সংখ্যা কম অঙ থাঙকা। কিন্তু এই অবস্থা যদি সরকার এতটুকু দৃষ্টিকোণ নারিখ তথা হিনকাই, উপজাতি-ন তিনি-ব তিহানানি সুযোগ তথ। তিনি আলাদা ভাষানি ব্যবস্থা খাই রুদি। বতনি খেত থাঙমানি খেত ফিরক রুদি, ব্যবস্থাখাইদি। তারপরে বৰগ-ন আলাদা খাই-অই বৰগ-ন রিজার্ভ পুনর্গঠন খাইনানি তিনি সরকার এতটুকু লক্ষ্য নাহায়া।

তিনি যদি এই কগ আব তথাকে আঙ তোষ্ট অঙ মানখাম। যে উপজাতিনি ষষ্ঠ তপছিল যে সংবিধান ছুইভাগ গুনাঙ আইন আব পর্য্যন্ত বৰগ তিনি রিনানি মনে খায়া। বন বিভিন্ন প্রলোভন ফুনুকগুই যে বিভিন্ন কার্য্যকলাপনি মাধ্যমে এই দাবী বন বিলুপ্ত খাইনানি, এই দাবীন বিশৃঙ্খলা খাইনানি চেষ্টা খাই-অ। তিনি এই সরকার—এই যে অবস্থা-অ তিনি যে বিভিন্ন অঞ্চল, যে উপজাতি এলাকা, যেখানে নাকি কিছু আগে যে বক্তব্য পেশ খাইনাই যে অনিলবাবু বনি খানি নুক-খানা যে বিশেষ খাই-অই ছামনু এলাকা-অ প্রতিদিন তিনি মাচায়া মাসুঙ-গিয়া পাহাড়-কন্দর কালাই-অই তিনি এক মুঠো মাইনি বাগুই, তিনি জীবন বিসর্জন রি-অই থাঙকা। এমন দিন-অ চুঙ তাই তাম নুক ? উপজাতিনি অবস্থা খুব হাম-ইয়া। এই উপজাতি সমস্যা খুব হাম-ইয়া। এই উপজাতি সমস্যা, সমাধান খায়া হিনকালাই, আঙ আগে-ন সাবধান রি-আনু, সরকার উপজাতিনি নজর নারিখদি। বিভিন্ন অঞ্চলনি নজর নারিখনা হিনকালাই আনি পিত্রা অঞ্চলনি যে বুবুতুই অবস্থা খাইকা লেভিনি ব্যাপার ? যে লেভি আদায় খাইনা থাঙগ—মাই রহদি রহদি হিনুই অনেক মাই রহমা পরে শেষ পর্য্যন্ত তাম খাইকা ? চুঙ হা-অ প্রত্যেকটি যারা নাকি নোতিশ রিদি। এক দ্রোননি উপর লেভি আদায় খাই মান। কিন্তু ৩২ কানিনি যারা নাকি মালিক, বৰগনি খাইকা উদ্বৃত্ত ফলন যে তঙমান আদায় খাইদি হিনুই চুঙ হিন। কিন্তু এই সরকার বন খায়া উপজাতি এবং গরীব কৃষক ছাড়া বৰগ হাত রি-অই মায়া তাই অন্য বৰকনি বুছাগ আবনি বাগুই বৰগ তাম খাই ? আধকানি অঙথুন, এক কানি অঙথুন, যারা নাকি মজুত খাই তঙ-মানাই বন চুঙ মাই গোলা চিজ খাইনাই। আব এস, ডি, ও, থাঙগুই, লগি পুলিশ দারোগা তালাঙগুই, বৰগ গরীব কৃষকনি মাই গোলা চিজ খালাই তুবুই ফাইকা। আঙ তাই বিশেষ কক ছায়া, 'আছুক হা-অই-ন আঙ গভর্ণরনি ভাষণনি উপর সম্পূর্ণ বিরোধীতা খাই-অই-ন আঙ তিনি কথমা শেষ খাইকা।

বঙ্গানুবাদ

**শ্রীগুণপদ জমাতিয়া**:—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৭-৩-৭৫ তারিখে রাজ্যপাল যে ভাষণ রেখেছিলেন, সে ভাষণে সন্তুষ্ট হওয়ার মত কোন বক্তব্য নেই, তাই আমি তাঁর এই ভাষণের উপর আমি বিরোধীতা করছি। কি দেখলাম—যে সাধারন উপজাতী সমস্যার উপরে কোন দৃষ্টি দেওয়া হয়নি। যদিও একটা মাত্র জায়গায় কিছু উল্লেখ রয়েছে, কিন্তু এই উপজাতীর সমস্যাকে কিভাবে সমাধান করা যায় সেই সম্পর্কে কোন সুস্থ বক্তব্য তিনি রাখেন নি। এর ফলে আজ যে উপজাতী সমাজ দীর্ঘ ২৭ বছর যাবত অপেক্ষা করেছে, এই দীর্ঘ ২৭ বছরের মধ্যে তারা লাঞ্ছিত, বঞ্চিত হয়ে পাহাড়ে কন্দরে পড়ে আছে, কিন্তু তাদের জন্য কোন সুস্থ পরিকল্পনা গ্রহণ করে তাদের সমস্যা সমাধানের জন্য তারা কোন কিছু দৃষ্টি দেন না। আজকে উপজাতীদের সমস্যাগুলির কথা চিন্তা করলে, তাদের প্রথম সমস্যা হলো উপজাতী সমস্যা সম্পর্কে সম্পূর্ণ অবহেলা দেখিয়ে সরকার তাদের ভাষা সংস্কৃতিকে সম্পূর্ণ ধ্বংস করে উপজাতীদের উপর অন্যায় ব্যবহার করেছেন। আজ উপজাতীদের উপর এমন করেছেন যে আজ উপজাতীয়দের তারা কুলি মজুরে পরিণত করার চেষ্টা করেছেন। আমরা কি দেখছি? যে উপজাতীয়দের ভাষা "ককবরক" এই ভাষার মাধ্যমে তারা পড়াশুনা করতে পারছে না, যাদের ভাষা সংস্কৃত উন্নয়নের কোন সুস্থ ব্যবস্থা নেই, তারা একটা জাতীয় স্তরে পৌছতে পারেনা। যার ফলে জাতী স্তরে পৌছার তাদের কোন সম্ভাবনা নেই। যে কারণে, তারা আজও উপজাতী হিসাবে চিহ্নিত হয়ে আছে। আজ এই যে উপজাতী হিসাবে স্বীকৃতি দিয়ে তাদের ভাষা উন্নয়ণে কি ব্যবস্থা নেওয়া দরকার, কি পরিকল্পনা নেওয়া প্রয়োজন, কোন হরফের মাধ্যমে তাদের শিক্ষা চালু এবং পাঠ্য পুস্তক রচনা করা উচিত—এইসব বিষয়ে কোন উল্লেখ করা হয়নি। ভাষণে শুধু এই কথা বলা হয়েছে যে ৫৯টা স্কুলে বর্তমানে কক্-বরক্-এর মাধ্যমে শিক্ষা চালু আছে। কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা যদি দেখি তাহলে ঠিক ঠিক ভাবে এই শিক্ষা ব্যবস্থা চালু আছে কিনা আমরা দেখতে পাই। পাহাড়ে কন্দরে উপজাতী ছাত্র সংখ্যা বেশী, সেখানে সঠিকভাবে কক্-বরক-এর মাধ্যমে শিক্ষা চালু আছে কিনা সেটা যদি তলিয়ে দেখি তাহলে আমরা তাদের এই বক্তব্য আমরা মানতে পারি না। উপজাতীদের এই কক্-বরক সমস্যা, তাদের ভাষাকে বাঁচিয়ে রাখার জন্য তারা কিছুই করেন নি। শুধুমাত্র কি করেছেন? শুধু ক্লাশ ওয়ানের পাঠ্য—"আথুক কতর রমকাইদ, অছা মতাই নাইফাইদি" (গলদা চিংড়ি ধরতে এস, দুর্গাপূজা দেখতে এস) এই এতটুকু করেই তারা উপজাতীদের ভাষা সমস্যাকে ধামাচাপা দিয়ে গালভরা কথা বলেছেন যে ৫৯টি স্কুলে কক্-বরক্-এর মাধ্যমে শিক্ষা ব্যবস্থা চালু করেছি। আরও বলেন যে আরো ৫০টি স্কুলে এই ব্যবস্থা চালু করা হবে। কিন্তু কোন হরফের মাধ্যমে পাঠ্য পুস্তক রচনা করা হবে, কোন শ্রেণী পর্যন্ত পড়ানো হবে এই সম্পর্কে কোন সুস্পষ্ট বক্তব্য রেখে যাননি। কক্-বরক্ এর মাধ্যমে শিক্ষা দেওয়া হচ্ছে শুধু এই কথা বলা হচ্ছে। এই ভাবে কোন ভাষা সমস্যার সমাধান হয় না। যার ফলে আমরা দেখি, পাহাড় অঞ্চলে যেখানে উপজাতীরা সংখ্যা গরিষ্ঠ আছে. সেই সমস্ত জাগার স্কুলগুলির কোন উন্নতি হয় না এবং সেখানকার মানুষ আজ লাঞ্ছিত বঞ্চিত হয়ে চলেছে। আজ তারা চায়—নিজেদের ভাষায় লেখাপড়া করতে, নিজেদের ভাষায় গান গাইতে, কিন্তু এই ২৭ বছরে কংগ্রেস সরকার সেই সম্ভাবনাকে সম্পূর্ণ বিলুপ্ত করে দিয়েছেন। কিন্তু আজ চিন্তা করার সময় এসেছে। আজ যদি রাজ্যপালের ভাষণে এতটুকু বক্তব্য রাখা

হতো যে উপজাতীদের শিক্ষার বাবতে বা তাদের পাঠ্য পুস্তক প্রনয়ন খাতে আলাদা পরিকল্পনা গ্রহণ করে তাদের শিক্ষার সুব্যবস্থা করা হবে—তাহলে আমাদের আশ্বস্ত হওয়ার কারণ থাকতো। বর্ত্তমানে যে অবস্থা চলছে তাতে উপজাতিদের মধ্যে শিক্ষা থেকে বঞ্চিত করার পথ সুগম করা হচ্ছে। আজ শিক্ষিত যুব সম্প্রদায় কি চিন্তা করছে? আমরা যদি আমাদের ভাষায় কথা বলতে না পারি, তাহলে আমাদের শিক্ষার কোন মান মর্য্যাদা এবং আমাদের সমাজকে বাঁচিয়ে রাখার কোন উপায় নেই। উপজাতি হিসাবেই শেষ পর্য্যন্ত আমাদের সমাজ ধ্বংস হয়ে যাবে। এই চিন্তা করে আন্দোলনে নামতে বাধ্য হয়েছে। এই সমস্যাকে মোকাবিলা করার জন্য সরকার আলাদা পথ দেখিয়ে দিয়েছেন। সেটার কারণ হলো, তারা যেন তাদের দাবী করতে না পারে। যার ফলে, আজ আপনারা দেখুন, বিভিন্ন এলাকায় রোমান হরফের মাধ্যমে কক্-বরক স্কুল আলাদাভাবে প্রতিষ্টা করা হয়েছে। এইসব স্কুল হওয়ার ফলে কি হবে? পাহাড় অঞ্চলে যে সমস্ত সরকারী স্কুল রয়েছে, সেই সমস্ত স্কুল বিলুপ্ত হয়ে যাচ্ছে। এই অবস্থায় সরকার এখনো সাবধান হচ্ছেন না। বর্ত্তমান সরকার চান উপজাতি সমাজকে কিভাবে দিনের পর দিন শিক্ষা, মান মর্য্যাদা থেকে বঞ্চিত করা যায়। এইভাবে বঞ্চিত করতে পারলেই সেটাকে তারা নজির হিসাবে ব্যবহার করবেন। এই হলো তাদের উদ্দেশ্য। যার ফলে উপজাতির প্রতি তাদের কোন দৃষ্টি নেই। আরো একটা দিক দিয়া আমরা কি দেখি? ১৯৬০ সনের ভূমি সংস্কার আইনে লেখা আছে যে উপজাতীদের জায়গা অ-উপজাতীদের হাতে হস্তান্তর হতে পারবে না। আজ হাজার হাজার একর উপজাতিদের জমি অউপজাতিদের হাতে চলে যাচ্ছে, কিন্তু এতসব শুনেও শুনেন না, দেখেও না দেখার ভান করে থাকেন। এই সরকার যদি সত্যি সত্যি উপজাতিদের প্রতি এত দরদী হয়ে থাকেন, উপজাতীদের উন্নয়নের কথা মনে প্রাণে চিন্তা করে থাকেন, তাহলে সরকার এই সমস্ত অবৈধ হস্তান্তরগুলিকে অনেক আগেই বে-আইনী ঘোষণা করতে পারতেন। আমরা জানি—এই সমস্ত ঘটনা থেকে মুক্তির জন্য আন্দোলনের মাধ্যমে যে দাবী দাওয়া চলছে, সরকার থেকে ওটাকে রাজনীতির খোঁরাক হিসাবে ব্যবহার করেছেন। তারা কি করছেন? বুকে গুলি করে হত্যা করতে পেরেছেন, যেমন আজ ধনঞ্জয় ত্রিপুরাকে হত্যার ঘটনা। তার দাবীতো সংবিধান স্বীকৃত, সংবিধান স্বীকৃত অধিকারকেই তিনি দাবী করেছেন। উপজাতিদের মূল সমস্যা সমাধানের যে ৪ দফা দাবী, সে দাবীগুলিই ধনঞ্জয় ত্রিপুরা সরকারকে করেছিলেন। আজ দেখা যাচ্ছে—সেই দাবী করাটা অন্যায়। এই ২৭ বছর যাবত বর্ত্তমান সরকার সংবিধান স্বীকৃত দাবীকে দাবিয়ে রেখে, ধামাচাপা দিয়ে উপজাতিদের রাজনৈতিক শিকারে পরিণত করেছেন। গুলি করে মেরেছে, আরো অন্যান্য উপায়ে হত্যা করেছে। কিন্তু আমার পুর্ব্ববর্ত্তী বক্তা এই ধনঞ্জয় ত্রিপুরার হত্যার ঘটনাকে একটা তামাসা হিসাবে গণ্য করেছেন। কিন্তু সে কি চায়? তারাও চায়, উপজাতিদেরকে একটা স্তরে উন্নয়ন করতে, তারাও চায়, শিক্ষায়-দীক্ষায়, মান-মর্য্যাদায় সব বিষয়ে অন্যান্য জাতীদের মতো উন্নতি লাভ করতে। নিজের ভাষায় কথা বলার সুযোগ তারা চায়। কিন্তু পজাতিদের শিক্ষায়, কক বরক কিসের মাধ্যমে হবে—গভর্ণরও তাঁর ভাষণে এই সম্পর্কে কোন সুস্থ ব্যবস্থার কথা বলেননি। আমরা কি দেখি? বে-আইনী হস্তান্তর ব্যাপারে যে আইন পাশ হলো সেটা আজ এক বছর হয়ে গেলো। ১৯৭৪ সনে এসে এই কথা বলা হলো যে, ১৯৬০ সন থেকে যে বে-আইনী হস্তান্তর আইন কার্য্যকরী হওয়ার

কথা, সেটাকে ১৯৬৯ সন পর্য্যন্ত পিছিয়ে দেওয়া হলো। ১৯৬৯ সন থেকে বে-আইনী হস্তান্তর আইন কার্য্যকরী করা হলে তারা জানেন—এই যে জোতদার, এই বড় বড় ব্যবসায়ী, বড় বড় মহাজন, তাদের হাত থেকে জমি ফেরত নেওয়া যাবে না। কাদের কাছ থেকে জমি ফেরত আসবে? সাধারণতঃ যারা এক কানি, আধা কানি, ৫ গণ্ডা জমি রেখেছে, তাদের জমি ফেরত আসবে। কিন্তু বড় বড় জোতদার, বড় বড় মহাজন, যারা গ্রাম অঞ্চলে মহাজনী করে, সুদে টাকা খাটিয়ে, জমি বর্গা দিয়ে, যারা বে-আইনীভাবে দাদন দিতে পারে এবং দশ টাকা দাদন দিয়ে যারা ১০০ টাকা আদায় করে—সেই তাদের হাতেই তো সমস্ত জমি চলে গেছে। যদি ১৯৬১ থেকে এই সমস্ত জমি হস্তান্তর বে-আইনী ঘোষণা করা হয়, তাহলে তাদের জমি ফেরত দিতে হবে। এই কারণেই সরকার সেটা করছেন না। ১৯৬৯ সন থেকে কার্য্যকরী করলে তারা জানেন, এই যে বড় বড় মহাজন যারা উপজাতিদের ঠকিয়ে তিলে তিলে শোষণ করতে পেরেছে, যারা উপজাতীদের ৫ টাকা দাদন দিয়ে একমণ চাউল আদায় করতে পেরেছে তাদের বে-আইনী জমি তাদের হাতেই থেকে যাবে। এই গরীব মানুষদের হস্তান্তরিত জমি তাদের হাতেই থেকে যাবে। সেই জমিকে কিছুতেই ছিনিয়ে আনা যাবে না। এই চিন্তা করেই আজ এই যে বড় বড় মহাজন, বড় বড় ব্যবসায়ী তাদের বে-আইনী দখলাকৃত জমি রক্ষার জন্যই তারা ১৯৬১ সাল থেকে এই আইনকে কার্য্যকরী করেন নাই। এই সরকার আজ উপজাতিদের কোন অবস্থায় নিয়ে যাওয়ার ব্যবস্থা করেছেন? একদিন এই ত্রিপুরা রাজ্যে উপজাতীরা সংখ্যা গরিষ্ঠ ছিলো। কিন্তু আজ কি হয়েছে? তারা সংখ্যালঘুতে পরিণত হয়েছে। কিন্তু সরকার যদি এই দিকে বিশেষ নজর দেন, তাহলে উপজাতিদের উন্নত করে তোলার এখনও সময় আছে। আজকে তাদের ভাষার উন্নয়নে আলাদা ব্যবস্থা করুন। যত হস্তান্তরিত জমি তাদের হাতে ফেরৎ দেওয়ার ব্যবস্থা করে দিন। তারপর তাদের জন্য আলাদা রিজার্ভ এলাকা পুনর্গঠনের জন্য সরকারের এতটুকু লক্ষ্য নেই। আজ যদি এই ভাষণে সেই কথা থাকতো, তাহলে আমি সন্তুষ্ট হতে পারতাম। যে উপজাতিদের জন্য ৬ষ্ঠ তপশিল সংবিধানে লেখা আছে, সেই আইনকে চালু করার কথাও তারা চিন্তা করেন না। বিভিন্ন-রকম প্রলোভন দেখিয়ে, বিভিন্ন কার্য্যকলাপের মাধ্যমে এই দাবী নস্যাৎ করে একটা বিশৃঙ্খলার চেষ্টা তারা করে থাকেন। আজকে এই অবস্থায় বিভিন্ন উপজাতী এলাকায়, কিছুক্ষণ আগে অনিলবাবুর বক্তৃতায় আপনারা জানতে পেরেছেন যে বিশেষ করে ছামনু এলাকার পাহাড়ে কন্দরে অনাহারে দিন যাপন করে এক মুঠো ভাতের জন্য জীবন বিসর্জ্জন দিচ্ছে। এই অবস্থায় আমরা আর কি দেখি? উপজাতিদের অবস্থা ভীষণ খারাপ। এই উপজাতি সমস্যা যদি সমাধান না করেন, আমি হুশিয়ার করে দিচ্ছি, সরকার উপজাতীদের প্রতি নজর দিন। বিভিন্ন অঞ্চলের অবস্থা বিচার করে দেখতে গেলে—লেভির ব্যাপার নিয়ে আমার পিত্রা অঞ্চলে কি অবস্থা করা হয়েছে? লেভি আদায় করতে যায়—ধান দিতে হবে, দিতে হবে, তারপর ধান দেওয়ার পরও শেষ পর্য্যন্ত কি করেছে? আমরা বলি, লেভির জন্য প্রত্যেকের কাছে নোটিশ দিতে হবে। এক দ্রোণের উপর যাদের জমি আছে, তাদের কাছ থেকে লেভি আদায় করতে পারেন। ৩২ কাণির যারা জমির মালিক, তাদের উদ্বৃত্ত যা ফসল আছে সেটা নিয়ে নিন—এই কথা আমরা বলি। কিন্তু এই সরকার সেটা করেন না

উপজাতী এবং গরীব কৃষক ছাড়া। অন্যদের উপর তারা হাত দিতে পারেন না এই জন্য তারা কি করেন ? আধা কানি হউক, এক কানি হউক, যারা নাকি সামান্য ধান মজুত রাখেন তাদের ধানের গোলা সিজ করা হয়। সেখানে পুলিশ দারোগাসহ এস, ডি, ও, গিয়ে গরীব কৃষকদের গোলা সিজ করে ধান নিয়ে এসেছে। আমি আর বিশেষ কিছু বলছি না, এতটুকু বলেই আমি গভর্ণরের ভাষণের উপর সম্পূর্ণ বিরোধীতা করে আজকের আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাই। রাজ্যপালের যে ভাষণ দেওয়া হয়ে থাকে সেটা বরাবরই সংক্ষিপ্ত আকারের এবং একটা রাজ্যের সার্বিক কল্যাণের জন্য একটা ইংগিত পরিবহক রূপে থাকে। সেই ইংগিতকে কার্যে পরিপূর্ণ করার জন্য রাজ্যে দায়িত্বশীল সরকার থাকে এবং সেই সরকারের সংগে যারা জনপ্রতিনিধি থাকেন তাদের সহযোগিতায় সেইগুলি ইমপ্লিমেন্টেশান হয়। সেজন্য যদি কেউ বলে যে রাজ্যপালের ভাষণে বিস্তৃতভাবে কিছু বলা হয় নাই, আমার বাড়ীর পাশে দিয়ে রাস্তাটা কি করে যাবে সেই কথা বলা হয় নাই, আমার বাড়ীর পাশে বারোয়ারী স্কুলের কথা লেখা নাই, আমার বাড়ীর পাশ দিয়ে রেল লাইন গেল না কেন সেই কথার উল্লেখ নাই, সেটা অবাস্তব কথা, সেটা গালাগালি করবার মত একটা সুযোগ মাত্র। কারণ এটা সবাই জানে যে রাজ্য-পালের ভাষণ সংক্ষিপ্ত আকারে দেশের সার্বিক উন্নতির একটা পরিবহক মাত্র। সেই পরিবহন শক্তিকে কার্যে পরিণত করবার জন্য আমরা সবাই দায়িত্ব নিয়ে আছি এবং সেই দায়িত্বশীল সরকার সবগুলিকে ইমপ্লিমেন্টেশান করবে এবং সেই ইমপ্লিমেন্টেশানে যদি কোন রকম গাফিলতি হয় তাহলে তার জন্য দায়ী থাকে সেই রাজ্যের সরকার এবং সেই সরকারী জনপ্রতি-নিধিগণ। আমি এই প্রসঙ্গে একটা কথার উল্লেখ করব যে এখানে বলা হয়েছে যে রাজ্যপাল প্রথমেই বলেছেন যে গত বছরটার মধ্যে কিছু সংখ্যক অশুভ শক্তি এই রাজ্যের উপর ক্রিয়া করেছে যার জন্য রাজ্যের কল্যাণকর কাজে নাকি ব্যাঘাত ঘটেছে এবং সেই ব্যাঘাতের জন্য অনেক কাজ করা হয়নি, এই কথা অত্যন্ত সত্য এবং আমরা দেখেছি যে অনেক ক্ষেত্রেই অশুভ শক্তি বলতে মাননীয় সদস্য বলেছেন যে আমেরিকার অস্ত্র দান, সাগরের আক্রমণ, এই সমস্ত শুধু অশুভ শক্তি। সেগুলি ত্রিপুরার বাইরে হতে পারে কিন্তু ত্রিপুরার ভিতরেও একদল অশুভ শক্তি কাজ করে যাচ্ছে এটাও অত্যন্ত সত্য কথা। কোন কোন জায়গায় বাজার পুড়িয়ে দিচ্ছে, কোন কোন জায়গায় রাজনৈতিক হাঙগামা ঘটিয়ে ট্রাইবেল এবং নন্-ট্রাইবেলদের ইস্যু নিয়ে বিশেষ করে জমি হস্তান্তরের ব্যাপার নিয়ে গোলমালের চেষ্টা করছে এবং কোন কোন জায়গায় রাস্তা ঘাটের পুল উড়িয়ে দেবার চেষ্টা করছে, কোন কোন জায়গায় সরকার যদি উন্নয়নমূলক কাজে এগিয়ে যেতে চায় সেখানে ব্যাঘাত করবার চেষ্টা করছে, মধ্যে মধ্যে সত্যাগ্রহ মধ্যে মধ্যে আইন অমান্য আন্দোলন ইত্যাদি করে, অফিস আদালত ইত্যাদি পুড়িয়ে দিয়ে, অফিস আদালত তছনছ করবার চেষ্টা করছে। তার প্রতিফল আমরা মধ্যে মধ্যে দেখতে পাই এবং কিছুদিন আগেও দেখতে পেয়েছি। সুতরাং এটাও যে রাজ্যের উন্নতির পক্ষে একটা অশুভ শক্তির ক্রিয়া এটা বলা বাহুল্য। মাননীয় রাজ্যপাল তারই ইংগিত করেছেন যার জন্য সরকারের কার্যে ব্যাঘাত ঘটছে। আমি এখানে একটা কথার উল্লেখ করব। সেটা ট্রাইবেল

নন্‌-ট্রাইবেলের সমস্যা। সেটা অবশ্য সরকার ভালভাবেই দেখবার জন্য বার বার বিভিন্ন ভাবে আইন প্রণয়ন করে আসছেন। ইমপ্লিমেন্টেশান হয়ত এত তাড়াতাড়ি সম্ভব নাও হতে পারে। তবে ইমপ্লিমেন্টেশান হবার আগে আমাদের একটা বিশেষ চেষ্টা থাকা দরকার। উপজাতি এবং অ-উপজাতি মধ্যে যাতে একটা পারিবারিক রেখা রেখি এবং ভায়ে ভায়ে দ্বন্দ্ব না হয়। এই কথাটা তো আমরা কেউ কোন দিন চিন্তা করি নাই এবং চিন্তা করতে গেলে একদল লোক এখনও বাঁধা দেওয়ার চেষ্টা করে। আমাদের প্রথম বিবেচনার বিষয় যে কেন, কিভাবে এই উপজাতির সম্পত্তি অ-উপজাতির কাছে গেল। উপজাতিরা কি ইচ্ছাকৃত ভাবে সেগুলি দিয়ে দিয়েছেন না কি যারা জোর জবরদস্তি করে তাদের সম্পত্তিকে কোন সরকারের ইংগিতে সেটা দখল করা হয়েছে একশ্রেণীর লোক যারা রাষ্ট্রের বিরোধী সেগুলি তাদের কাছ থেকে ছিনিয়ে নিয়েছে। আমার মনে হয় সরকারের এই সমস্ত আইনকে ইমপ্লিমেন্টেশান করার আগে এখানকার সমস্ত জনপ্রতিনিধি দ্বারা সমস্ত জায়গায় হস্তান্তরিত সম্পত্তির একটা হিসাব নিকাশ করে, একটা বিচার বিবেচনা করে এই হস্তান্তর কার্যে রূপায়িত করা। তা না হলে এক শ্রেণীর লোক যেমন লাভবান হবে আর এক শ্রেণীর লোক একটা অসুবিধার মধ্যে পড়বে এবং ত্রিপুরায় এটা একটা বিরাট সমস্যা। একদল লোক না খেয়ে মরবার সম্মুখীন হবে এবং তখনও সরকার বিভ্রান্ত হবে এবং যারা এখন উপজাতিকে জমি হস্তান্তর করে দেওয়ার জন্য সাড়া শব্দ করে আসছে এবং চেষ্টা করে আসছে তারা হয়ত এই সুযোগটাই নিবে যে এই দলকে যারা ভূমি থেকে বঞ্চিত হল তাদেরকে রক্ষা করা এবং তাদের মধ্যে যাতে রক্তারক্তির সৃষ্টি হয় সেই সুযোগ নিতেও তারা ভুলবে না। আমি মনে করি এই ভাবে একটা রাজনৈতিক দূরভিসন্ধির চিন্তা না করে- যাতে সেই হস্তান্তরের ব্যাপারটাকে সুষ্ঠ ভাবে এবং সুন্দরভাবে করা যায়, সেইদিকে লক্ষ্য রাখা দরকার এই প্রসংগে আরও বলা চলে যে আমরা উপজাতি এবং অ-উপজাতির জমি হস্তান্তরের ব্যাপার নিয়ে চিন্তা করছি, কিন্তু অনেক উপজাতি আছে যারা উপজাতির সম্পত্তি নিয়ে বড়লোক হওয়ার চেষ্টা করছে। অনেক উপজাতি বিভিন্ন জায়গায় আছে, যাদের সিলিং লিমিটের বাইরে সম্পত্তি রয়ে গেছে এবং তারা দিন দিন গরীব উপজাতির জমি ক্রয় করে করে বড়লোক হচ্ছে। মহাজনি কারবার চালু করে উপজাতিদের ঠকাবার চেষ্টা করছে। কোন মাননীয় সদস্য বা জনপ্রতিনিধি একথাতো একবারও বলেন নাই যে যদি কোন উপজাতির জমি কোন জমিদার বা বেশী অর্থ শালী উপজাতি ক্রয় করেন বা হস্তান্তর করে নেয়, তা হলে তাদের সাজা হওয়া দরকার এবং সেইদিকে বিচার করা দরকার, এটাতো কোন জনপ্রতিনিধি বলেন নাই, কারণ সেখানে বলতে গেলে হয়তো স্বার্থের আঘাত আসবে। আমি এখানে বলব যে যারা নাকি সাধারণ গরীব উপজাতিদের ঠকাতে চায়, সে উপজাতিই হউক আর অ-উপজাতিই হউক, সবার ক্ষেত্রেই সমানভাবে- আইন প্রয়োগ হওয়া দরকার। সেখানে জমি হস্তান্তর প্রথার উপর জোর দিয়ে, উপজাতি এবং অ-উপজাতির মধ্যে ভেদাভেদ করা চলবে না, উপজাতি এবং উপজাতির মধ্যেও যদি ঠকাবার চেষ্টা করা- হয় তাহলে তাকে শায়েস্তা করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রসংগে মাননীয় সদস্য বলেছেন যে ককবরক ভাষাকে স্থান দেওয়া হয় নাই, এমন কি ককবরক ভাষার কথা অধিকার নেওয়া হয় নাই। অবশ্য আমি ককবরক ভাষা জানি না, কিন্তু উনি যে ভাষায় বক্তৃতা দিলেন

আমার মনে হয়, তিনি ককবরক ভাষায়ই বক্তৃতা দিয়েছেন। কাজেই এই ভাষায় বক্তৃতা করার অধিকার তাহলে তিনি কোথায় পেলেন তাঁকে কে দিল, যদি অধিকার না থাকে কি করে উনি এই ভাষায় কথা বললেন। কাজেই এটা সত্য যে সরকার ককবরক ভাষার কথা বলায় সুযোগ দিয়েছেন এবং এই ভাষায় মনের ভাব প্রকাশ করার অধিকার দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে ককবরক ভাষাকে আরও উন্নতি করার জন্য বিভিন্ন জায়গায় স্কুল করা হয়েছে এবং বিভিন্ন স্কুলে শিক্ষক পাঠানো হচ্ছে এবং সেই ভাষায় প্রাইমারী শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। সেটা যেখানে চলেছে, সেটা যদি কেউ অস্বীকার করে তাহলে বুঝতে হবে যে তাঁদের ককবরক ভাষার মধ্যে যে মাঝে মাঝে কুড়ুই বলেন, সেই কুড়ুই। যেখানে প্রাইমারী লেভেলে শিক্ষার ব্যবস্থা আছে, সেখানে এটা যদি অস্বীকার করা হয়, তাহলে সেটা সত্যিই কুড়ুই।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি রাজ্যপালের একটা কথাকে তুলে ধরছি, প্রমাণ স্বরূপ আমি বলছি যে তিনি বলেছেন দ্রব্যমূল্য অস্বাভাবিক ভাবে বেড়ে গিয়েছিল বর্তমানে কমের পথে, সেটা অস্বীকার্য্য নয়। দ্রব্যমূল্য কি কারণে বৃদ্ধি পেয়েছিল? একদিকে বাংলাদেশে আমরা জানি যে বর্তমানে যে পরিস্থিতি, তাতে বিভিন্ন নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম অত্যন্ত বেড়ে গিয়েছিল এবং এখনও সেই বৃদ্ধিটা আছে এবং যখানে আমাদের এখানে ৭০ পয়সা কে,জি, লবন পাওয়া যায়, আর বাংলা দেশে ১৭ টাকা, এমন কি আমি শুনেছি ৪০।৫০ টাকা পর্য্যন্ত লবণের কে, জি, বিক্রী হয়েছে, যখন আমাদের এখানে সর্ষের তেল লিটার প্রতি ১০।১২ টাকা কিনেছি, সেখানে বাংলাদেশে ৪০ টাকা লিটার বিক্রী হয়েছে। যেখানে একটা কাপড় আমাদের এখানে ১৭।২০টাকা সেখানে বাংলা দেশে একটা কাপড় ৭০।৭৫ টাকায় বিক্রী করা হয়েছে। এই সুযোগ এখানে একদল স্মাগলার গ্রহন করেছে, সেই স্মাগলাররা বংলাদেশের এই দুর্ভিক্ষের সুযোগ নিয়ে এখান থেকে বিভিন্ন জিনিষপত্র সেখানে পাচার করার চেষ্টা করেছে। এবং এই অজুহাতে অনেক জিনিষ স্মাগলিং হয়েছে, এটা স্বীকার করেন বলেই সরকার বিভিন্ন জায়গায় বিভিন্ন স্মাগলিংকে দমন করার ব্যবস্থা করেছেন এবং এখন বাংলাদেশের আগের চেয়ে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দাম কমে গেছে এবং সেই সংগে ত্রিপুরায়ও দেখা যায় কমেছে। এক মাস আগে পর্য্যন্ত তেলের লিটার ১২ টাকা পর্য্যন্ত খরিদ করা হয়েছে, সেই তেল বাজার থেকে এখন আট টাকায় পাওয়া যায়। গতকাল আমি বাজার থেকে আট টাকায় আমি লিটার তেল খরিদ করেছি। মাননীয় সদস্যরা যদি তেল ক্রয় করেন তাহলে দামের তারতম্য বুঝতে পারবেন। যদি তাদের ইচ্ছা থাকে যে আমি স্বীকার করবনা, তাহলে সেটা হল স্বতন্ত্র কথা, কাপড়ের দামও তুলনামুলকভাবে আগের তুলনায় কমেছে। অবশ্য ভীষণ ভাবে কমে গেছে, মানুষ দুর্ভিক্ষের সামনে নয়, মানুষ একটা শান্তিপূর্ণ অবস্থায় ফিরে এসেছে, দ্রব্যমূল্য ২০ বছর আগে যা ছিল, সেই অবস্থায় ফিরে এসেছে, সেটা ঠিক নয়, তবে আগের চেয়ে কমেছে। রাজ্যপাল একথা বলেছেন যে গত বছর দ্রব্যমূল্য যা ছিল তার চেয়ে তুলনামূলকভাবে কিছুটা কমেছে। সেটা অস্বীকার করবার উপায় নেই। এটা বাস্তব সত্য কথা। সেই বাস্তব সত্যকে অস্বীকার করবার কিছু নেই। রাজনৈতিক দুরভিসন্ধিকে চরিতার্থ করার জন্য বলা চলে, কিন্তু বাস্তব চিন্তা যাঁরা করেন, তাঁরা দেখবেন যে ঠিকই কিছুটা কমে এসেছে।

এখানে রাজ্যপাল কৃষির কথা উল্লেখ করেছেন। কৃষিতে যথেষ্ট সাফল্য লাভ করেছে বলা হয়েছে। কিন্তু কৃষিতে যথেষ্ট সাফল্য লাভ না করলেও, সাফল্য লাভ হয়েছে, এটা আমরা বলতে পারি। তবে একটা কথা হচ্ছে এই যে পরিমাণ সাহায্য সহায়তা কৃষকরা পাওয়ার কথা ছিল, যে সমস্ত জলসেচ ইত্যাদির সুযোগ সুবিধা পাওয়ার কথা ছিল, বা পাওয়ার জন্য প্রেয়ার করেছিল, প্রতিটি জায়গার তা মঞ্জুর করা হয় নাই, প্রত্যেক কৃষক সেই সুযোগ পায় নাই। সেটা আমার কনষ্টিটিউয়েন্সীর দিক থেকে বিবেচনা করে বলতে পারি এবং অন্যান্য কনষ্টি-টিউয়েন্সীতে সেই সুযোগ সুবিধা দেওয়া হয়েছে। তবে সার্বিকভাবে যদি উন্নতি করতে হয়, তাহলে কৃষককে আরও সুযোগ সুবিধা দিতে হবে এবং কৃষি খাতে বাজেট বরাদ্দ আরও বেশী করতে হবে। শুধুমাত্র কৃষকদের সুযোগ সুবিধা দেব, দিচ্ছি, এর দ্বারা কৃষকদের উন্নতি হবে না। তবে আমার মনে হয় ইমপ্লিমেন্টেশানের বেলায় কৃষকদের উন্নতির জন্য যে খরচ করা হয়, সেটা যদি আরও সুশৃঙ্খলভাবে করা হয়, তাহলে কৃষকদের আরও বিশেষভাবে অগ্রগতি হতে পারে। সেই সব ক্ষেত্রে মাননীয় রাজ্যপালের ভাষণকে একথা বলে ধরে নেব যে সেখানে কৃষির উন্নতির জন্য যে প্রয়াস বা ব্যবস্থা করেছেন এবং আগামী বৎসর গুলিতে কৃষির জন্য যে বলিষ্ঠ পদক্ষেপ সৃষ্টি করেছেন, সেটা যাতে ভালভাবে ইমপ্লিমেন্টেশান হয়, সেইদিকে যেন আমরা লক্ষ্য রাখি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের শিল্প ব্যবস্থায় আমরা অগ্রসর হয়েছি। সেকথা ঠিক। অবশ্য আমরা বিশেষভাবে অগ্রসর হয়েছি এটা ঠিক নয়। আমরা জানি যে চিনির কল হয়েছে, চিনির কল সেটাতো ১০ বছর আগে ছিল না, গত দুই বছর আগেও এখানে চিনির কল ছিল না, গত বছর এখানে চিনির কল করা হয়েছে। কিসের জন্য? ত্রিপুরায় যে আখ উৎপাদন হয়, তার থেকে সরাসরিভাবে চিনি আমরা পেতে পারি এবং সেই সংগে যাতে আমাদের যে বেকার সমস্যা রয়েছে, তার যাতে কিছুটা সমাধান হয়, তার জন্য চিনির কল করা হয়েছে, এটা কি আমরা অস্বীকার করতে পারি যে হয় নাই? হয়তো বিভিন্ন রকম ত্রুটি রয়ে গেছে, হয়তো ঠিক ঠিক ভাবে চিনির কল প্রতিদিন চলছে না, হয়তো প্রয়োজনীয় চিনি ঠিকভাবে উৎপাদন করা যাচ্ছে না, সেটা বলা যেতে পারে, কিন্তু চিনির কল হয় নাই, এটা ঠিক নয়। কিন্তু আমি এখানে দেখছি যে অনেক জনপ্রতিনিধি বাস্তব সত্যটাকে অস্বীকার করেন, কিছুই হয় নাই বলে থাকেন। ঐ যেমন কুড়ুং।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন রেল লাইন, বাংলা-দেশের সংগে আলোচনা করে বিলোনীয়া থেকে রেল লাইন ত্রিপুরায় করা হচ্ছে। একথা তিনি বলেন নাই যে রেল লাইন ত্রিপুরার তিনি গ্রামে গঞ্জে ছড়িয়ে দেওয়া হবে। বলা হয়েছে যে আজমপুর থেকে রেল লাইন আসছে, আর অন্যদিকে বিলোনীয়া থেকে আসছে। এতে বাংলা দেশের সংগে যোগাযোগ ব্যবস্থা হবে এবং আমাদের বংলাদেশের সংগে যে যোগসূত্রের ব্যবস্থা সেটা আরও অগ্রগতি হবে। সেখানে যদি কেউ বলেন যে সারা ত্রিপুরার কথা বলা হয় নাই, আমার বাড়ীর কাছ দিয়ে রেল লাইন দেওয়ার কথা বলা হয় নাই, সাব্রুম থেকে বিলোনীয়া, বিলোনীয়া থেকে ধর্মনগর পর্যান্ত রেল লাইনের কথা বলা হয় নাই, তাতে আমার অসুবিধা, সেটাতো কোন কথা নয়। রাজ্যপালতো সেকথা বলেন নাই। রাজ্যপাল বলেছেন বাংলা-দেশের সংগে আমাদের একটা যোগসূত্র করতে পেরেছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরও বলতে চাই যে এখানে যে শিক্ষা ব্যবস্থা, সেই শিক্ষা ব্যবস্থায়ও আমরা ভারতবর্ষের অন্যান্য জায়গা থেকে কোন অংশে পিছিয়ে নেই। শিক্ষা ব্যবস্থায় আমরা যে দিক দিয়ে পিছিয়ে আছি সেটা হচ্ছে কোয়ালিটির দিক থেকে। সেটা শুধু ত্রিপুরার সমস্যা নয়। সেটা সারা ভারতবর্ষের সমস্যা। তার কারণ হচ্ছে শিক্ষার ক্ষেত্রে রাজনীতি প্রবেশ করেছে। আমরাও স্কুলে পড়াশোনা করেছি। আমরাও রাজ নীতি করেছি। কিন্তু আমাদের সময়ে তা ছিল না। এখন আমরা দেখতে পাচ্ছি একজনের সঙ্গে আর এক

জনের ঝগড়া লাগিয়ে দেওয়া হচ্ছে। ভাইয়ের রক্তে ভাইকে খুন করা হচ্ছে। স্কুলে পুলিশের অনুপ্রবেশ করানো হচ্ছে। সেটা আমাদের সময়ে ছিল না। আমরা দেখি যে স্কুলে যদি কোন গণ্ডগোল হয় তাহলে সর্ব প্রথমে সেখানে উপস্থিত থাকেন অনিল বাবু। উনাকে সব জায়গায়ই দেখতে পাওয়া যায়। তার মানে কি? যদি কিছুই হয়ে থাকে তাহলে স্কুলের হেড রয়ে গেছেন। স্কুলের পরিচালন কমিটি রয়ে গেছেন। উনারাই সব ব্যবস্থা করবেন। কিন্তু তা উনারা করতে দেবেন না। তাই আজকে শিক্ষার কোয়ালিটি নিম্নগামী। স্কুলের ষ্ট্যাণ্ডার্ডকে বাড়াবার জন্য সরকার সব সময়েই সচেষ্ট। কিন্তু তাঁরা বিভিন্ন জায়গায় গোলমাল করে সরকারের সেই প্রচেষ্টাকে বানচাল করে দিতে চান। আজকে স্কুলে আগুন লাগানো হচ্ছে। কিন্তু তাঁরা এক দিনও তো বলেন নি যে অমুক জায়গায় আগুন লাগানো হচ্ছে। তাঁরা এখানে এসে বলবেন যে দাউ দাউ করে আগুন লেগেছে। এর জন্য সরকার এবং যে সরকারী সংস্থাকে বিচার করে দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শিক্ষা ব্যবস্থাকে কোয়ালিটির দিক দিয়ে উন্নতি করতে হলে আমাদের শিক্ষা ব্যবস্থা কারিগরি, বৈজ্ঞানিক এবং আধুনিক প্রথায় শিক্ষার ব্যবস্থা করতে হবে। শিক্ষার স্থান থেকে রাজনীতিকে দূরে হঠাতে হবে। তা না হলে শিক্ষার কোন দিন অগ্রগতি হবে না। আমাদের এই ত্রিপুরা রাজ্যে শিক্ষার অগ্রগতি রোধ করার জন্য বিভিন্ন উস্কানিমূলক কাজ করা হচ্ছে। সেই সবকেও দূর করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বেকার সমস্যার কথা বলা হয়েছে। বেকার সমস্যা একটা ভয়াবহ সমস্যা। এই সমস্যা শুধু ত্রিপুরার নয়। এটা সারা ভারতবর্ষের সমস্যা। তবে ত্রিপুরা বেকার সমস্যার দিক দিয়ে বিশেষ ভাবে জর্জরিত। কারণ ত্রিপুরা একটি ক্ষুদ্র রাজ্য। এর রিসোর্স কম। শুধু মাত্র সরকারী চাকুরী দিয়ে এই সমস্যাকে দূর করা যাবে না। বিভিন্ন দিকে এই বেকারদের কাজে লাগাতে হবে। তবে একথা বলা যায় যে অন্যান্য ষ্টেটের দিক থেকে তুলনামূলকভাবে ত্রিপুরাতে কম লাগানো হয় নাই। তার মধ্যে হয়তো কিছুটা ত্রুটি বিচ্যুতি থাকতে পারে। তবে আমরা বলতে পারি যে, যে পরিবারে ৪/৫ জন লোকের চাকুরী আছে সে পরিবারে হয়তো আরেক জন লোকের চাকুরী হয়েছে। তবে এটাই যে সর্ব ক্ষেত্রে হয়েছে তা নয়। কিছু কিছু হয়েছে। তবে এ ব্যাপারে আমাদের সুক্ষ্ম দৃষ্টি রাখতে হবে যাতে এই ত্রুটি বিচ্যুতি দূর করা যায়। যাতে প্রতি পরিবারে একজনকে সরকারী চাকুরী দেওয়া যায়। তবে চাকুরী যে একদম দেওয়া হয়নি এটা আমরা স্বীকার করি না। সেটা কে বলেছে। চাকুরী এই বেকারদের সমস্যার সমাধানের কোন কথা মাননীয় রাজ্যপাল রাখেন নি এ কথা সত্য নয়। মাননীয় রাজ্যপাল তার ভাষণে এ কথা সুস্পষ্ট ভাবে উল্লেখ করেছেন। এ কথা বললে মাননীয় রাজ্যপালের ভাষণকে হেয় করা হবে বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার মনে হয় এ ব্যাপারে সবাই যদি ঠিক ভাবে চিন্তা করেন তাহলে এই সমস্যার একটা সমাধান হতে পারে। বিভিন্ন ধরণের ইণ্ডাষ্ট্রি যদি করা যায় তাহলে সেই ইণ্ডাষ্ট্রিগুলিতে কিছু লোককে কাজে ঢোকানো যেতে পারে। এবং তাতে কিছুটা সমস্যার সমাধান হতে পারে। সেই সব দিকে সরকারের দৃষ্টি আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে আমি গ্রামীন রাস্তাঘাট সম্পর্কে কিছু বলব। (লাল বাত্তি) .. .. ..... .. গ্রামের রাস্তা ঘাট কিছু হয়েছে সে কথা আমি অস্বীকার করব না। কিন্তু সেই রাস্তাঘাটের উন্নতি করতে হলে সরকারকে আরও সচেষ্ট হতে হবে। আমি বলব গ্রামের রাস্তাঘাটের যেভাবে উন্নতি হওয়ার কথা ছিল তার কিছুই হয় নি। আমি গ্রামের রাস্তা দেখেছি। পি, ডাব্লু, ডি সেখানে কাজ করছে। কোথাও কনষ্ট্রাকশান চলছে, কোথাও কাজ অর্ধেক হয়ে পড়ে আছে। এতে গ্রামের মানুষের দুর্ভোগ হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সুশৃঙ্খল পদ্ধতির মধ্য দিয়ে যদি কাজ করা হয় তাহলে ভাল হয়।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ভূমিহীনদের সম্পর্কে আমি এখানে কিছু বলব। ভূমিহীনদের ভূমি বণ্টন করা হয়েছে সে কথা সত্যি। ট্রাইবেল এবং সিডুল কাষ্টদের পুনর্বাসন দেওয়া

হয়েছে এ কথাও সত্যি। নন-ট্রাইবেলদেরও পুনর্ব্বাসনের ব্যবস্থা সরকার করেছেন। কিন্তু যতটুকু হওয়ার কথা ছিল ঠিক ততটুকু হয় নি। এ বিষয়ে এবার আমরা ফরেষ্ট ডিপার্টমেন্টের কিছু কাজ আবার আমরা দেখতে পেয়েছি। আমরা দেখেছি যে ফরেষ্ট রিজার্ভ থেকে ডিপার্টমেন্ট ২০০ ভূমিহীন পরিবারকে পুনর্ব্বাসন দিয়েছে। সেই ২০০ পরিবার যাতে সুন্দরভাবে বসবাস করতে পারে তার জন্য ফুলের বাগান ফলের বাগান, এবং জমির ব্যবস্থা করে দিয়েছে। তাই আমি আশা করব যাতে সুন্দর ভাবে এই ভাবেই সরকার কাজ করবেন।

**মিঃ ডেঃ স্পীকার** :—অনারেবল মেম্বার, ইউর টাইম ইজ ওভার।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এবার আমি স্বাস্থ্য সম্পর্কে কিছু বলব। আমাদের এখানে স্বাস্থ্যের ব্যাপারে কিছু উন্নতি হয় নাই এ কথা সত্য নয়। আমাকে এক ভদ্রলোক বলেছেন যে তিনি সৈনিক হিসাবে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ঘুরেছেন কিন্তু জি, বি, হসপিট্যালের মত এত সুন্দর হসপিট্যাল ভারতবর্ষের আর কোথাও দেখেনি। কি তার পরিচালন ব্যবস্থা, কি দক্ষ তার চিকিৎসা ব্যবস্থা।

( হাস্যরোল )

স্যার, এটা হাসির কথা নয়, এটা আমার কথা নয়,। (লাল বাতি)

সুতরাং এর পরেও যদি অস্বীকার করেন তাহলে আমি বলবো যে বাস্তবকে অবহেলা করা হচ্ছে। আজকে সুন্দর যে একটা কাজ হয়েছে আমাদের এখানে ক্যানসার রোগের চিকিৎসার ব্যবস্থা হয়েছে এবং যে ক্যানসার রোগের কোন আনছার নাই বলে একটা সাধারণ কথায় বলে থাকে আমরা ক্যানসার রোগের চিকিৎসার ব্যবস্থা করেছি। প্রয়োজন হলে আপনাদের এ্যাকজামিন করার ব্যবস্থাও করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডিপুটি স্পীকার** :—শ্রীরাধা রমণ দেবনাথ।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় ডিপুটি স্পীকার স্যার, আমরা আজকে আর কেউ বলবো না।

**মিঃ ডেপুটি স্পীকার** :—শ্রীচন্দ্র শেখর দত্ত।

**শ্রীচন্দ্র শেখর দত্ত** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল অতি স্বল্প কথায় ত্রিপুরা রাজ্যের আগামী দিনের কর্ম্মপদ্ধতি সেইটা উনি সুন্দরভাবে তুলে ধরেছেন এবং উনার বক্তব্য আমরা যা দেখতে পেয়েছি সেখটা অত্যন্ত স্পষ্ট এবং ত্রিপুরার সার্বিক উন্নতি হোক এবং ত্রিপুরা সরকার সেইটাকে ইমপ্লিমেন্ট করে ত্রিপুরা রাজ্যের মানুষের আশা আকাঙ্খাকে কিভাবে বাস্তবে রূপায়িত করবে সেইটাকে উনি উনার বক্তব্যে রেখেছেন। কাজেই আমি উনার বক্তব্যকে স্বাগত জানাই। তিনি উনার বক্তব্যে শুধু মর্মের কথা বলেন নাই তিনি আমাদের প্রবীন কংগ্রেস কর্মী এবং এই বিধান সভার সদস্য শ্রীনিশিকান্ত সরকারের মৃত্যুর উপরেও উনি উনার শ্রদ্ধা জানিয়েছেন। নিশিদাকে আমরা গত বাজেট সেশনে পেয়েছিলাম এইবার না পাওয়াতে আমরা উনার মৃত আত্মার প্রতি শ্রদ্ধা জানাচ্ছি; বিরোধী দল থেকে যে যে দৃষ্টিতে দেখুক না কেন মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাচ্ছি রাজ্যপাল সামগ্রিকভাবে উনি ত্রিপুরার উন্নতি চেয়েছেন। এখন কথা হচ্ছে এই ভাষণকে

নানাভাবে ইন্টারপ্রিটেশন করা যায়। বিরোধী দল থেকে যা বলা হচ্ছে এইটাতো—একটা গল্প মনে পড়ে যায়, সেইটা হলো এই যে এক গ্রামে ৪ জন অন্ধ ছিল তাদের হঠাৎ একটা হাতী দেখার স্বাদ হলো। তারা বললো যে আমরা একটা হাতী দেখবো কিন্তু অন্ধতো চোখে দেখে না হাতী দেখবে কি করে। যাহাই হোক গ্রামের লোকেরা মিলে একটা হাতী আনলো। আনার পর প্রথম অন্ধ এই হাতীর পা ধরে দেখলো তখন অন্যরা বললো কেমন দেখতে? বললো যে অনেকটা পিলারের মত। আরেকজন অন্ধ হাতীর শুঁড় ধরে দেখলো এবং বললো যে এইটাতো দেখতে লতার মত। আরেকজন হাতীর গায়ে ধরে দেখলো তখন অন্যরা বললো যে হাতী দেখতে কেমন? বললো যে একটাতো দেওয়ালের মত। চতুর্থ অন্ধ হাতীর দাঁত ধরে দেখলো এবং বললো যে দেখতে অনেকটা মূলার মত। এই চারজন অন্ধ এই হাতীকে চার দৃষ্টিতে দেখেছে, কেউ দেখেছে লতার মত কেউ দেখেছে পিলার ও মূলার মত। ঠিক সেইভাবে আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যরাও এই বাজেটকে বিভিন্ন দৃষ্টিকোণ থেকে দেখেছে ঐ অন্ধদের মত, অন্ধদের হাতী দেখার মত। অন্ধরা যেমন অরিজিন্যাল হাতীকে না দেখে যেমন এই মূলা, লতা, দেওয়াল এবং পিলারের মত দেখেছে। ব্যজেই উনাদের কর্তব্য হচ্ছে বাজেট ভাষণকে ক্রিটিসাইজ করা অরিজিন্যাল বাজেট দেখা নয়। মাননীয় রাজ্যপাল উনাদেরকে উদ্দেশ্য করে ঠিক কথাই বলে গেছেন যে সারা ভারতবর্ষে রাজনীতির একটা অশুভ লক্ষণ দেখা যাচ্ছে যেটা আজকে ভারত সরকার এবং ত্রিপুরা সরকার জনসাধারণের উপকার করতে গিয়ে যেটুকু করতে চান বিরোধী দলগুলি সেইগুলি যাতে ইম্‌প্লিমেণ্ট না হয় সেই চেষ্টা করছে এবং কিছু কিছু অশুভ শক্তি আজকাল মাথাচাড়া দিয়ে উঠেছে। একদিকে জয়প্রকাশ নারায়ণকে সামনে রেখে সি. পি. এম বা অন্যান্য প্রতিক্রিয়াশীল চক্র জুট বাঁধতে চান এবং জুট বাঁধতে এসে তারা ভারতবর্ষের যাতে উন্নতি না হতে পারে সেইদিক থেকে চেষ্টা করছে এবং সমস্ত উন্নতিমূলক কাজকে ব্যাহত করছে এবং আমাদের জাতীয় স্বার্থকে নষ্ট করতে চাচ্ছেন। এমন কি দেখা গেছে স্বর্গীয় এল. এন. মিশ্রকে মেরে ফেলা হলো এবং একজন মিনিষ্টারকে মারলে ভারতবর্ষ যে গতিতে অগ্রসর হচ্ছে এবং এই কংগ্রেস যে ভাবগতিতে ভারতবর্ষকে নিয়ে যেতে চান সমাজ-বাদের পথে তাতে মন্ত্রী মারলে কিন্তু আমাদের লক্ষ্য পথ ভ্রষ্ট হবে না। আমরা ঠিক গতিতে চলে যাবো। ভারতবর্ষের মানুষের সেইটা জানা এবং এই জন্যই ভারতবর্ষের মানুষ কংগ্রেসকে শাসন ক্ষমতায় অধিষ্ঠিত করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি লক্ষ্য করেছি মাননীয় রাজ্যপাল তার ভাষণে উপজাতীর সমস্যাটাকে বিশেষভাবে তুলে ধরতে চেয়েছেন যে উপজাতী আজকে পিছু পরে আছে এই উপজাতীকে টেনে তুলে ধরতে হবে। সেখানে সি. পি. এমের যে রাজনীতি, খুনে ধরা রাজনীতি সেই রাজনীতি থেকে উপজাতীরা আসতে আসতে সরে যাচ্ছে এবং উপজাতীরা চায় সঠিক পথে তাদের সমস্যার সমাধান হোক তাতে তারা কংগ্রেসকেই সমর্থন করছে। আরেক দিকে আমরা দেখছি সি. পি. এম থেকে কিছু কিছু এম. এল. এ. দল ত্যাগ করতে আরম্ভ করছে। জানিনা ১৯৭৭ পর্য্যন্ত কয়জন এম. এল. এ. সি. পি. এমের পক্ষে থাকবে। তাদের আসন ভাগ থেকেই সেইটা বুঝা যায়। কারণ তারা যে ভুল পথে সি. পি. এমকে নিয়েছিলেন সেইটা আজকে উপজাতীরা বুঝেছে। মাননীয় স্পীকার স্যার, আমি সরকারকে এই বিষয়ে বিশেষ দৃষ্টি দিতে বলবো যে উপজাতীরা আজকে যদি পিছে পরে থাকে

তাহলে আমরা যতই উন্নতি করি না কেন আমরা ঠিক এগোতে পারবো না, আমরা জানি। কাজেই মাননীয় রাজ্যপাল এই উপজাতি সমস্যাকে বিশেষ আলোকপাত করে গেছেন এবং অ্যাট দি সেম টাইম একটা তৃতীয় ভূমি সংস্কার আইন সম্পর্কে অর্ডিন্যান্স জারি করা হয়েছে এবং এই অধিবেশনে আসছে এই বাজেট মিটিংএ আসবে সেইটা উনি উল্লেখ করে গেছেন। আমরা প্রত্যেকটি গ্রামাঞ্চলে দেখছি যে প্রায় উইদিন এ মাইল অন্তত: ২টা করে প্রাইমারী স্কুল করা হয়েছে ২ মাইলের ভিতর একটা করে সিনিয়ার বেসিক স্কুল করা হয়েছে এবং প্রচুর হাই স্কুল করা হয়েছে। এবং প্রচুর সুযোগ সুবিধা যাতে ত্রিপুরার মানুষ পায় তা ত্রিপুরা সরকার করেছেন। তারা যতই চীৎকার করুন না কেন আজকে এইসব সুযোগ সুবিধা ত্রিপুরার মানুষ পাচ্ছে—ত্রিপুরার সাধারণ মানুষ পাচ্ছে। আমরাও গ্রাম থেকে এসেছি নির্ব্বাচিত হয়ে এসেছি, আমরা জানি। তাছাড়া আমরা যখন নির্ব্বাচিত হয়ে আসার পরেই আগরতলায় একটা ক্রাই ছিল রেন্ট কন্ট্রোল—যে এক শ্রেণীর গৃহস্বামী তারা ঘর করে করে যথেচ্ছ ভাবে ভাড়া নেয়। সেই সম্পর্কে আমাদের দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল। আমরাও আমাদের সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি এবং সেই রেন্ট কন্ট্রোল সম্পর্কে বিল এই বিধান সভার বাজেটেই আসবে এবং সেটাও মাননীয় রাজ্যপাল বলেছেন— সামগ্রিক ভাবে আমরা দেখছি যে রাজ্যপাল খুঁটিনাটি ব্যাপারগুলিও পর্য্যন্ত দেখেছেন। এবং এই ত্রিপুরার বেকার সমস্যার সমাধানের জন্য এই মন্ত্রীসভা কি চান যে শিল্পায়ন যদি করতে পারি ত্রিপুরাতে যদি শিল্পে উন্নতি করতে চাই এবং শিল্প সাধন করতে পারি তাহলে বেকার সমস্যার সমাধান করতে পারা যাবে। এবং সেই হিসাবে প্রথম পদক্ষেপ হিসাবে বিলোনীয়ার শান্তির বাজারে একটা চিনির কল স্থাপন করা হয়েছে। বিরোধী দল থেকে মাননীয় সদস্য জীতেন্দ্র লাল দাস বলেছেন যে চিনির কল বন্ধ হয়ে গেছে। চিনির কল ফর দি টাইম বিয়ীং করা হয়। যখন আখ থাকে চিনির কলগুলিতে উৎপাদনের কাজ চলে। আর যখন আখ থাকে না চিনির কলগুলিতেও চিনি উৎপাদনের জন্য র-ম্যাটেরিয়েল পাওয়া যায় না। কিন্তু আমার মনে হয় এই র-ম্যাটেরিয়েলস যদি আমার ফুরিয়ে যায় তাহলে এর পরবর্ত্তী ষ্টেজে এই চিনির কলটাকে অন্য কাজে লাগান যায় কিনা সেই পরিকল্পনা নেওয়া উচিত। সেদিন আমি বি. ডি. সি. মিটিংএ গিয়েছিলাম। সেই বি. ডি. সি. মিটিংয়ে সমস্ত গাঁওপ্রধানরা একটা সাজেশান রেখেছিলেন—আমাদের বিলোনীয়া সাবডিভিশানে যতগুলি ধান প্রকিউর করা হয়েছে সেই ধান মিলিং করার জন্য আগরতলায় নিয়ে আসতে হয়। তারা বলেছিলেন যে যদি আমাদের সেই সুগার মিলে আমাদের যে মোটর মেশিন আছে সেখানে যদি হলার বসান যায় এবং সেখানে যদি সেই ধান মিলিং করান যায় তাহলে একদিকে গরুর খাদ্য হিসাবে যে কুড়া সেটা আমরা পাই আর অন্যদিকে সাধারণ গ্রামের গরীব মানুষ যারা আছে তাদের কর্মসংস্থানের একটা সুযোগ হয়। আমার মনে হচ্ছে যে যে সময় চিনির উৎপাদন বন্ধ থাকে সেই সময় যদি আমরা হলার মেসিন বসাই তাহলে চিনির কলের যে কাজ সেটা বন্ধ থাকবে না। অবশ্য স্মল ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশানের সঙ্গে গতকালও আমার কথা হয়েছে উনারা চেষ্টা করছেন যাতে আগামী বছর থেকে চিনির উৎপাদন কাজ আরও বাড়িয়ে দেওয়া যায় সেজন্য একটা বিশেষ সার্ভে করা আরম্ভ করেছেন। তারা গ্রামের কৃষককে বলছেন যে তারা যাতে আরও

বেশী আখ উৎপাদন করে এবং তাতে যদি আমরা র-ম্যাটিরিয়েলস আরও বেশী পাই তাহলে ৬/৭ মাস পর্য্যন্ত এই চিনি উৎপাদনের কাজ চলতে পারে। তারজন্য এখন থেকেই কাজ আরম্ভ হচ্ছে। একেবারেই কিছু হচ্ছে না চিনি উৎপাদনের কাজ বন্ধ হয়ে গিয়েছে সেটা ঠিক নয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে ত্রিপুরায় বিদ্যুৎ সংকট সেটা অস্বীকার করার কথা নয় এবং সেদিকে সরকার সজাগ আছেন। তাই আজকে ডম্বুর প্রজেক্ট নেওয়া হয়েছে এবং সেটার কাজ খুব দ্রুত গতিতে এগিয়ে চলছে। আমার মনে হয় খুব বেশী দেরী নাই আমরা গ্রামাঞ্চলে বিদ্যুৎ সরবরাহ করতে পারব এবং শিল্পের দিকে বিদ্যুৎ সরবরাহ আমরা অনেকটা মিটাতে পারব। মাননীয় অধ্যক্ষ মহোদয় যে কথা আজকে জি. বি.তে ক্যান্সার হাসপাতালের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে সেটা ত্রিপুরা সরকারের একটা এচিভ্মেন্ট অবশ্য বিরোধী দল যেভাবে চীৎকার করেন আমার মনে হচ্ছে একটা ম্যান্টাল হাসপাতাল এখানে খোলা দরকার। কারণ মানসিক বিকার সৃষ্টি হয়ে গিয়েছে এখন। এই মানসিক বিকারের চিকিৎসার জন্য একটা মানসিক চিকিৎসালয় খোলা দরকার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কারণ যেখানে আজকে অতি বামপন্থী দল যেখানে প্রতিক্রিয়াশীল দলের সংগে আঁতাত করতে চায়—জনসংঘ, সত্যর ইত্যাদি প্রতিক্রিয়াশীল শক্তির সংগে তারা আঁতাত করে যেভাবে ক্ষমতায় আসতে চায় তাতে এইটুকু বুঝা যায় যে তাদের লেফ্টিষ্ট আন্দোলন, বামপন্থী আন্দোলন থেকে তারা আস্তে আস্তে সড়ে যাচ্ছে। এবং সেটা মানসিক বিকার সৃষ্টি হয়েছে। আমার মনে হয় ত্রিপুরার বিরোধীদলের সদস্য আছেন উনাদের মানসিক চিকিৎসা করা দরকার। কাজেই এখানে ম্যান্টেল হাসপাতালের কথা উল্লেখ করেন নাই মাননীয় রাজ্যপাল সেজন্য উনারা খুব ক্ষুব্ধ হয়েছেন। আজকে আমরা শুনছি স্বাস্থ্য বিভাগ থেকে এখানে টি, বি, হাসপাতাল করার জন্য শান্তির বাজারে সার্ভে হয়েছে এবং সেখানে টি, বি, হাসপাতাল করার জন্য সরকার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মূল্য বৃদ্ধির সম্পর্কে আমরা দেখছি যে এটা শুধু ত্রিপুরায় নয় সেটা সারা ভারতবর্ষেই আজকে জিনিষ পত্রের দাম উর্দ্ধগতি চলছিল। এখন জিনিষপত্রের দাম নামতে সুরু করেছে সেটা অস্বীকার করার কোন উপায় নাই। আমরা বাজারে সরিষার তৈল ১৫ টাকা ১৬ টাকা ১৭ টাকা ১৮ টাকা পর্য্যন্ত গ্রামাঞ্চলে হয়েছিল সেখানে আমরা দেখছি যে বিলোনীয়াতে এখন ৮ টাকায় বিক্রী হচ্ছে এবং অন্যান্য জিনিষের দামও কমতে আরম্ভ করছে। কিন্তু ভোগ বিলাশের জিনিষের উপর বিড়ির উপর কিছু কিছু ট্যাক্স আসবে সেজন্য বিরোধী দল চেচামেচা করলেও হবে। কারণ গ্রামের সাধারণ মানুষ যেখানে তামাক খেতে পারেনা সেখানে যদি বিড়ির উপর ট্যাকস পড়ে সেজন্য বিরোধী দল চেচামেচি করলেও করতে হবে এবং আমরা দেখছি যে সেন্ট্রাল বাজেটেও বিলাশ দ্রব্যের উপর ট্যাক্স আসছে। সেটা হচ্ছে আস্তে আস্তে সমাজতন্ত্রের দৃষ্টি ভঙ্গীর উপর। যারা এক শ্রেণীর লোক ভোগ বিলাশ করছে চিকন কাপড় পরছে আর এক শ্রেণীর লোক মোটা কাপড় পাচ্ছে না। এই চিকন কাপড়ের উপর ট্যাক্স সেটা সাধারণ মানুষে চায় আর যারা বিধান সভায় নির্ব্বাচিত হয়ে এসেছি তারা চাই যারা পার্লামেন্টে আছেন তারাও চান যে যারা হাই ষ্টেটাসে আছে তাদের উপর ট্যাকসেসান আসবেই। এই সম্পর্কে বিরোধী দল থেকে যে চেচামেচা হচ্ছে তাতে আমার মনে হচ্ছে যে তারা ধনিক শ্রেণীর উপর ট্যাকস আসছে তাতে তাদের গায়ে আঘাত লেগেছে। হয়তো আগামী দিনে চাঁদা তুলার যে ফিকির টাটা, বিড়লা

তাদের থেকে যে চাঁদা পেত সেটা তাতে কমে যাবে। কারণ ট্যাকস এসে গেলে তারা ট্যাকস দিতে দিতে উরা এতে হয়রাণ হবে এবং ফলে তাদের তার চাঁদা দেবে না। তাই আমরা এখনও শুনছি একটু একটু গুঞ্জন ট্যাকসেশান নাকি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গ্রামাঞ্চলে পশু চিকিৎসালয়-এর জন্য আমরা দেখছি গত বছরে ৬।৭ গ্রামে পশু চিকিৎসালয় খোলা হয়েছে। বিলোনীয়াতে ৩টা—কিছু দিন আগে পশু উন্নয়ন বিভাগের মন্ত্রী বলেছেন যে শান্তির বাজারে বলেছেন যে একটা করেছেন জুলাইবাড়ীতে একটা বড়পাথারীতে একটা করেছেন নলুয়াতে। তাতে আমার মনে হচ্ছে সমস্ত গ্রামাঞ্চলে পশু চিকিৎসার ব্যবস্থা সরকার ত্বরান্বিত করতে চান। এবং সেই দিকেও মাননীয় রাজ্যপালের একটা ইংগিত রেখে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ বেকারীর উপর ক'টি কথা—বেকার সমস্যার সমাধান মাননীয় রাজ্যপাল বলেছেন যে ত্রিপুরার ৩,০৬০ জন বেকারের চাকরী দেওয়া হয়েছে এবং তার মধ্যে ২৪৭ জন কেন্দ্রীয় অফিসগুলিতে চাকরী পেয়েছেন। এইগুলি আমি ঠিক বুঝতে পারছি না কোথা থেকে কি ভাবে গিয়েছে তবে যদি ত্রিপুরার কোন ছেলে এই চাকরী পেয়ে থাকে ভালই। কেন্দ্রীয় যে সব অফিস আছে আমাদের রাজ্য সরকারের উচিত একটা প্রেসার দেওয়া—ও, এন, জি, সি, ষ্টেট ব্যাংক এবং ইউনাইটেড ব্যাংক অব ইণ্ডিয়া এই সব লাইনে আমাদের ত্রিপুরার ছেলেরা যাতে যেতে পারে এবং আরও বেশী সুযোগ পায় সেজন্য একটা ইন্টারভিও বোর্ড আমাদের ত্রিপুরাতে হওয়া দরকার। আজকে ইন্টারভিও দিতে গেলে দেখা গেছে যে শিলং বা অন্যত্র যেতে হয় এজন্য ত্রিপুরাতে ইন্টারভিও বোর্ড হওয়া দরকার। তাহলে ত্রিপুরার ছেলেরা আরও সুযোগ পাবে এবং এই গভর্ণমেণ্ট যে ২৪৭ জনের কেন্দ্রীয় সরকারের চাকরী করে দিয়েছেন সেজন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি এবং আরও যাতে সুযোগ সুবিধা পায় সেজন্য এই ইন্টারভিও বোর্ড করা হউক। কিন্তু একটা কথা স্যার, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি লাইফ ইনস্যুরেন্স কর্পোরেশান আমাদের ত্রিপুরা থেকে কোটি কোটি টাকা পলিসির মারফত ত্রিপুরার মানুষ গচ্ছিত রাখছেন। কিন্তু সেখানে ইউনাইটেড ব্যাংক অব ইণ্ডিয়া থেকে গ্রামের লোকেরা কৃষি ঋণ পাচ্ছে বাধের জন্য লোন নেওয়ার সুযোগ আছে। এবং আমাদের ত্রিপুরার সংগে প্যারালাল ভাবে ত্রিপুরা সরকারের সংগে কাজ করে যাচ্ছেন সেটা আমরা দেখছি। কিন্তু এখানে লাইফ ইনস্যুরেন্স কর্পোরেশান ত্রিপুরার মানুষের স্বার্থে কোন কাজ করছে এই রকম বেকারীর জন্য কাজ করছে সেটা অন্যান্য রাজ্যে আছে—পানীয় জলের সরবরাহ, কৃষি ক্ষেত্রে অন্যান্য ভাবে সরকারকে সাহায্য করেন এবং গ্রামের মানুষকে লোন দেন কিন্তু এখানে এই জিনিষটা ইম্‌পলিমেন্ট হচ্ছে না। কাজেই আমাদের সরকার অন্ততঃ লাইফ ইনস্যুরেন্স করর্পোরেশনের উপর একটা চাপ সৃষ্টি করা উচিত যে গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহ বা কৃষি বাঁধ বা অন্যান্য দিক থেকে যাতে টাকা ইনভেষ্ট করে লোন দেওয়ার সুযোগ দেন তার জন্য সরকারের চাপ সৃষ্টি করা উচিত। অন্যান্য ব্যাঙ্ক দিচ্ছে, লাইফ ইনস্যুরেন্স কর্পোরেশন কেন দেবে না? তার জন্য আপনার মারফতে দৃষ্টি আকর্ষণ করছি যে লাইফ ইনস্যুরেন্স কর্পোরেশন আমাদের ত্রিপুরার সার্বিক উন্নতির জন্য সব দিক থেকে যাতে সমান তালে কাজ করে যান। আইন শৃঙ্খলার অনেক উন্নতি হয়েছে

আগে দেখেছি খুন খরাবি, রাহাজানি প্রচুর হত। গত এক বছরে খুন খারাবি রাহাজানি অনেক কমে গেছে। পুলিশ অত্যন্ত সক্রিয়। যাতে গ্রাম থেকে চুরি ডাকাতি কমে যায় তার দিকে পুলিশ লক্ষ্য রেখেছে এবং অ্যাট দি সেম টাইম যে বি, এস, এফ, তারাও গ্রামে ঠিক স্মাগলিং কণ্ট্রোল করতে না পারলেও কিন্তু অনেকটা কমে গেছে। এটা অস্বীকার করার উপায় নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সার্বিক ভাবে রাজ্যপাল ত্রিপুরার উন্নয়নে কি কি কাজ হয়েছে সেটা অল্প কথায় বলে গেছেন এবং বিশেষ ভাবে বলে গেছেন এবং এই ভাষণকে আমি আমার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :— মাননীয় স্পীকার মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর আজকে আলোচনা হচ্ছে এবং সেই আলোচনায় বিভিন্ন বক্তৃতা বিভিন্ন দিক দিয়ে সমালোচনাও করেছেন এবং বিশেষ ভাবে বিরোধী পক্ষ দেখাবার চেষ্টা করেছেন যে রাজ্যপাল তার ভাষণের মধ্যে অনেক বিষয়ের উল্লেখ করেন নি। একটা ভাষণকে তার সামগ্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে দেখতে হবে। আমরা জানি যে ভাষণ আসছে এবং তার পরবর্ত্তী পর্যায়ে এই বৎসরের যে বাজেট আসবে সেই বাজেটে কি করা হবে তার বিস্তারিত রূপরেখা থাকবে এবং তার প্রারম্ভে রাজ্যপাল তার ভাষণের মধ্যে বিগত বৎসরের এবং তার আগামী বৎসরের কার্যক্রমের একটা রূপরেখা দেওয়ার চেষ্টা করবেন এবং তার মধ্যে কতটা সাফল্যমণ্ডিত হয়েছে, কতটা না হয়েছে তার একটা ইঙ্গিতবহ বার্ত্তা রাজ্যপাল দিয়েছেন এবং আমি বলব সেই দিকে রাজ্যপালের ভাষণটা সার্থক হয়েছে। তিনি তাঁর ভাষণের মধ্যে সামগ্রিক ভাবে ত্রিপুরার উন্নতির দিক তুলে ধরেছেন এবং তার মধ্যে আমার ভাল লেগেছে যে এমন কিছু একটা ওভার কমপ্লেসেন্স তিনি তাঁর ভাষণের মধ্যে দেন নি। তিনি ত্রিপুরার যে বাস্তব অবস্থা, এই অবস্থার মধ্যে কতটুকু করা গেছে, কতটুকু করা যায় নি তার ইঙ্গিত তিনি দিয়েছেন এবং সেই দিক দিয়ে তাঁর ভাষণের যৌক্তিকতা আছে। এই ভাষণের মধ্যে যে ত্রিপুরার সমস্ত অভাব অভিযোগের সমস্ত ফিরিস্তি যদি কেউ খুঁজতে চান তাহলে ভুল করবেন। কিন্তু মূল যে সমস্যাগুলি আছে তার প্রত্যেকটির প্রতি তিনি তার বক্তব্য রেখেছেন। কাজেই আজকে সামগ্রিক ভাবে রাজ্যপালের এই ভাষণটা দেখলে পরে আমাদের এই ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপন করতেই হয়। তিনি তাঁর ভাষণের মধ্যে যে ত্রিপুরার যেমন ত্রিপুরার অবস্থাটা পর্য্যালোচনা করেছেন তা করার আগেই তিনি ভারতবর্ষের সামগ্রিক দৃষ্টিতে ত্রিপুরার যে অবস্থা তার প্রতিও ইংগিত করতে ভুলেন নি, কারণ আমরা এটা দেখেছি যে সমস্ত বিশ্ব জুড়ে এবং ভারতবর্ষ জুড়ে একটা দ্রব্যমূল্যের উর্ধ্বগতি অব্যাহত ছিল। আমরা দেখেছি অর্থনৈতিক সংকটে পেট্রোলজাত দ্রব্যের দাম হঠাৎ আন্তর্জাতিক বাজারে অসম্ভব রকম বেড়ে যাওয়ার জন্য ভারতবর্ষের যে আভ্যন্তরীণ অর্থনীতি তার উপর একটা বিরাট চাপ পড়েছে। তাছাড়াও বিগত বৎসরে খরাজনিত যে পরিস্থিতি তার জন্য আমাদের উৎপাদন কম হওয়ার জন্য এবং বাইরে থেকে খাদ্যশস্য আনার জন্য আমাদের যে উৎপাদিত দ্রব্য সেই সমস্ত দ্রব্য বিদেশে সরবরাহ করে অর্থনীতির মধ্যে সমন্বয় রক্ষা করার জন্য আমাদের অনেক প্রয়োজনীয় দ্রব্য বাইরে পাঠাতে হয়। কাজেই তার জন্য মুদ্রাস্ফীতি যেটা আমাদের সকলের মনকে চঞ্চল করে তুলেছিল সেই মুদ্রাস্ফীতি যে একটা উর্দ্ধগতির দিকে ছিল তার কতগুলি প্রতিরোধ ব্যবস্থা কেন্দ্রীয় সরকার তার

আশু প্রক্রিয়ার দ্বারা অনেকখানি আয়ত্বে এনেছেন এবং রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে সেই দিকটাও উল্লেখ করতে ভুলেন নি। কাজেই বৃহত্তর পরিপ্রেক্ষিতে ত্রিপুরার অর্থনীতিকে আমরা কোন সময়েই দেখতে পারি না, সমগ্র ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে, বিচ্ছিন্নভাবে তার উন্নতি অবনতিরসঙ্গে আমাদের ভাগ্য জড়িত। কাজেই তার অর্থ নৈতিক চাপ বা অর্থ নৈতিক অসমতা যখন আসবে তার প্রতিবিম্ব ত্রিপুরার যে অর্থনৈতিক বাজেট কাঠামো তার মধ্যে কম বেশী পড়বে। সেই দিক দিয়ে রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করে গেছেন এবং এই কথাও বলেছেন যে অনেক কার্যকরী কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং এমন কথাও বলেছেন যে যেটা উর্দ্ধগতি ছিল সেটাকে নিবৃত্ত করা গেছে এবং একটা স্থিতিশীলতা আনার দিকে অর্থনীতি ধাবিত হচ্ছে। কাজেই সেই দিক দিয়ে এটা আমাদের প্রয়োজন এই জন্য যে আজকের দিনে যখন আমাদের মুদ্রাস্ফীতি চিন্তিত করে তুলছে, শুধু আমাদের দেশ জুড়ে নয়, সমগ্র বিশ্ব জুড়ে কম বেশী বিভিন্ন দেশে বিভিন্ন ভাবে এই মুদ্রাস্ফীতির চাপ পড়েছে এবং যার জন্য বিভিন্ন অঞ্চলে জিনিসপত্র এর দর দেশের অর্থনীতি অনুযায়ী মুল্য কম বেশী হচ্ছে। কাজেই সেটার যে প্রতিক্রিয়া আমাদের দেশের মধ্যে হচ্ছে, তার যে প্রতিফলন, আমাদের বাজেটের মধ্যেও এবং রাজ্যপালের ভাষণের মধ্যেও তার প্রতিফলন হবে এবং তার প্রতিফলন তিনি তাঁর ভাষণের মধ্যে দেখিয়েছেন এবং বাস্তব জিনিষটাকে দেখিয়াছেন যে কেন্দ্রীয় সরকার চোরাকারবারী বা যারা আন্তর্জাতিক ক্ষেত্রে শুল্ককে ফাঁকি দিয়ে বিভিন্নভাবে বে-আইনী ব্যবসায় করছিলেন তাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে বাজারে অতিরিক্ত যে মুদ্রা চলছিল এবং যে মুদ্রা দিয়ে তারা বাজারের জিনিষপত্র আটকে রাখত সেই জিনিষটাকে সরকার অনেকখানি রুখতে সক্ষম হয়েছেন এবং সেই দিক দিয়ে অর্থ নৈতিক চঞ্চলতা আসার পরে সরকারের তরফ থেকে যে প্রক্রিয়াগুলি নিতে হয় সেটা কেন্দ্রীয় সরকার নিয়েছেন এবং তার সংগে ত্রিপুরা সরকারের কর্মের যে সংগতী সেটা তার মধ্যে রয়ে গেছে। কাজেই সেই দিক দিয়ে রাজ্যপালের ভাষণ স্বাগত পাওয়ার যোগ্য। এছাড়াও আজকের দিনে সবচেয়ে যেটা বড় সমস্যা সেটা হচ্ছে যে, যে অর্থ ব্যয়িত হবে সেই অর্থ সদ্‌ব্যয় হয় কিনা এবং যে কাজের জন্য নেওয়া হচ্ছে সেই কাজে ব্যয় হয় কিনা এটা দেখা। এটা ঠিক অনেকে সমালোচনা করেন আমাদের এই বাজেট আজকে দীর্ঘ ২৫ বৎসর হয়ে গেল। তাহলে কিছু হচ্ছে না কেন। তাহলে অর্থনীতি কি? অর্থনীতি এমন একটা জিনিষ যেটা শুধু আমাদের এক ইচ্ছার দ্বারা পরিচালিত হবে না। আন্তর্জাতিক ক্ষেত্রে যেভাবে অর্থনীতি পরিচালিত হচ্ছে তার প্রভাব আমাদের এখানেও পড়ছে। সেই হিসেবে আগে যেখানে বাজেট এ অতিরিক্ত ব্যয়ের দিকে লক্ষ্য আমরা রাখতাম, তার ফলে বাজারে অনেক মুদ্রাস্ফীতি ঘটেছে। আজকে যে সমস্ত পরিকল্পনা করা হয়েছে তার ব্যয়ের যে দিকগুলি আছে, সেইদিকে আমাদের বাজারে মুদ্রা ছাড়া হয়, কিন্তু যখন উৎপাদন হওয়া প্রয়োজন ছিল অর্থাৎ টারগেট ডেট অনুযায়ী, অনেক ক্ষেত্রে সেই উৎপাদন হয়নি। কাজেই স্বভাবতই বাজারে অনেক বেশী মুদ্রার প্রচলণ হয়ে গেছে এবং সেই অতিরিক্ত মুদ্রার যে প্রভাব, অর্থনীতির বিভিন্ন ক্ষেত্রে পড়বে। যদি উৎপাদন বৃদ্ধি না হয়, তাহলে স্বভাবতই জিনিষপত্রের দাম বাড়বে। কাজেই এদিক থেকে সরকারকে দেখতে হচ্ছে। কাজেই যে পরিকল্পনা করা হবে তার প্রত্যেকটি যেন উন্নয়নমুখী অর্থাৎ উৎপাদনমুখী হয়, সেটা সরকারকে বিশেষভাবে লক্ষ্য রাখতে হবে। প্রতিটি পয়সা যেখানে ব্যয়িত হচ্ছে সেটা নিশ্চয়ই

সামাজিক উন্নতির জন্য এবং মিনিমাম নীড বলে যে প্রগ্রাম আছে, তার জন্য এবং তার আনুসঙ্গিক যেমন শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদির জন্য ব্যয়িত হবে কিন্তু মূল যে অর্থের ইনভেষ্টমেন্ট বা তার যে কার্যে রূপায়ণ, সেখানে যেন উৎপাদনমুখী হয়, সেইদিকে যথেষ্ট দৃষ্টি দিতে হবে এবং রাজ্যপালের ভাষণের মধ্যে তার ইংগীত পাওয়ায় সেই দিক থেকে আমি সন্তুষ্ট। আর যারা ত্রিপুরার আভ্যন্তরীণ ক্ষেত্রের কথা বলতে চান, রাজ্যপাল সেকথাও তাঁর ভাষণের মধ্যে যুক্তিপূর্ণভাবে সমস্ত কথাগুলি রেখেছেন। একথা অস্বীকার করার উপায় নেই যে ত্রিপুরার আদিবাসী একটা বিস্তীর্ণ অঞ্চল জুড়ে বহু যুগ ধরে ত্রিপুরাতে বাস করছেন, তাদের অর্থনৈতিক পুনর্বাসন সমাজের অন্যান্য অংশের সংগে সমতালে যাতে অগ্রসর হতে পারে, তার জন্য কেন্দ্রীয় সরকার যেমন পূর্ব্বে রক্ষা কবচ রেখেছেন, মাঝে মাঝে ব্যবস্থা করছেন তার পরিপ্রেক্ষিতে সব কাজ পরিপূরণ হয় নাই, রাজ্যপালের ভাষণের মধ্যে তার স্বীকৃতি আছে এবং তার জন্য নূতন ভাবে সেই সমস্যার মোকাবিলা করার জন্য প্রতিবিধান এর উল্লেখ রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে করেছেন। সেই দিকে যদি দেখা যায়, এই যে সরকার তাঁর একটা বাস্তব দৃষ্টি ভংগী নিয়ে এই সমস্যার মোকাবিলার চেষ্টা করছেন। আদিবাসীদের ভূমিতে অর্থনৈতিক পুনর্বাসন এবং তার সংগে সংগে তাদের যে মানসিক প্রস্তুতি তার জন্য যে সমস্ত আনুসঙ্গিক প্রক্রিয়া করা দরকার তার চিন্তা সরকার করছেন। নূতনভাবে চিন্তা করা হচ্ছে, কারণ এতদিন যেভাবে করা হয়েছে, তার দ্বারা দেখা যায় আশানুরূপ ফল হচ্ছে না। কাজেই অন্ধ্র প্রদেশের মত—অন্ধ্র প্রদেশে যেখানে নাকি একটা কর্পোরেশানের মারফতে আদিবাসীদের অর্থনৈতিক উন্নতির জন্য ব্যবস্থা করা যায় কিনা তার জন্য উদ্যোগ নেওয়ারও চেষ্টা করা হচ্ছে। তাহলে এদিক দিয়েও যদি দেখা যায়, যে আদিবাসী সমস্যার একটা বড় দিক ছিল ভূমি বণ্টনের যে ব্যবস্থা—যদিও আইনের মধ্যে বিশেষ করে ভূমি-সংস্কার আইনের মধ্যে আদিবাসীদের জমি যাতে তাদের হাত থেকে হস্তান্তরিত না করা হয়, তার জন্য যদিও অতি প্রত্যক্ষভাবে বিধান আইনে রয়ে গেছে, তা সত্বেও অনেক ক্ষেত্রে আদিবাসীরা তাদের জমি হস্তান্তর করছে। যদি আইনগতভাবে সরকারের দ্বারা না হয়ে থাকে তাহলেও সহজভাবে মূল্য দিয়ে বা আনুষ্ঠানিক কারণে তারা হয়তো হস্তান্তর করেছে, সেটা যখনই সরকারের দৃষ্টিগোচর হয়েছে, তখনই প্রাথমিক পর্যায়ে যাতে সেই সমস্ত বে-আইনি হস্তান্তর বন্ধ হতে পারে তার জন্য সরকার তত্পর হয়েছেন এবং কোন কারণে আদিবাসী এবং অ-আদিবাসীর মধ্যে কোন ধরনের বিক্রী বা কোন ধরনের যাতে রেজিস্ট্রেশান না হয়, তার জন্য ১৯৬৯ সালে সমগ্র ত্রিপুরায় সার্কুলার জারী করেছেন। তাহলে দেখা যায় সরকার আদিবাসীদের স্বার্থ রক্ষার জন্য উত্সুক এবং ডি, এম,'এর পারমিশান ছাড়া যেখানে বেচা বিক্রী করতে পারত না, সেখানে আগেই নিয়ম করে দেওয়া হয়েছে যে ডি, এম,'এর এই যে ক্ষমতা সেটা যাতে এককভাবে প্রয়োগ করতে না পারেন, আদিবাসীদের জন্য যে উন্নয়ন বোর্ড করা হয়েছে, তার সংগে নিয়ে তিনি তাঁর এই ক্ষমতাকে ব্যবহার করবেন। আগের ক্ষমতা তিনি এককভাবে ব্যবহার করবেন না এবং তার দ্বারা আদিবাসীদের জমি যাতে বে-আইনি ভাবে হস্তান্তর না হয়, তার চেষ্টা সরকার করেছেন। গত বছর যে আমরা সংশোধনী আইন পাশ করেছি, এই হাউসে যেটা পাশ করে দিয়েছি, তার মধ্যে এই জিনিষটা রয়েছে এবং সেখানে

বিধান রয়ে গেছে ১৯৬৯ সনের সেপ্টেম্বর বা মার্চ মাস হবে, সেই মাস থেকে যে সমস্ত জমি হস্তান্তরিত হয়েছে, সেটা সরকার সরাসরি নিজের দায়িত্বে এটাকে প্রত্যর্পন করার বিধান আইনে রয়ে গেছে। কাজেই এদিক থেকে আদিবাসীদের যে সমস্যা, তাদের হাত থেকে ধীরে ধীরে যে জমি হস্তান্তরিত হচ্ছে, সেইদিকে যে সরকার সজাগ নয়, তা ঠিক নয়। কিন্তু এটা অস্বীকার করলে চলবে না, যে এই দায়িত্ব শুধু সরকারের হাতে অর্পন করলে চলবে না, আদিবাসী সমাজকেও তাদের যে নেতৃস্থানীয় যাঁরা আছেন, তাঁদেরও এদিকে তাঁদের সমাজকে সজাগ করাতে হবে। এর তার দোষ দিয়ে রাজনৈতিক লাভ করা যায়, কিন্তু একটা বৃহত্তর সমাজ কারও হয়তো অর্থের প্রয়োজন আছে, সেই প্রয়োজনে বা কিছুটা অজ্ঞতার জন্য হয়তো কেউ মনে করেন যে আমি এখানে কম দামের জমি কিনে বেশী দামে জমি বিক্রী করে, কম দামে ভিতরে গিয়ে জমি কিনতে পারি, এই ভাবে প্রলোভিত হয়ে হয়তো কেউ কেউ বিক্রী করে অন্যত্র চলে যায়, কাজেই তাদের বুঝানো উচিত এবং তাদের উপর প্রভাব বিস্তার করা উচিত তারা যাতে সেই সমস্ত প্রলোভনে না পরে তাদের জমিতে বসবাস করে। কাজেই সব জিনিষটা যদি সরকারের উপর দিয়ে করাতে চান, তাহলে আসল যে উদ্দেশ্য সেটা পরিপূরিত হবে না। এটা যদি সরকারকে দোষী করার জন্য করা হয়, তাহলে রাজনৈতিক ফসল ফলাবার একটা উপায় হতে পারে কিন্তু সমস্যার পরিপূর্ণ সমাধান এর দ্বারা সম্ভব নয়। কাজেই সরকার যে এই ব্যাপারে সচেষ্টতার প্রমাণ এই ধারায় রয়ে গেছে। আজকে এই আলোচনা করতে গিয়ে কেউ কেউ বলেছেন এটা হল, কিন্তু সময় কেন দেওয়া হল না। এত দিনের যেটা সমস্যা, সেটাকে আইন পাশ করার সংগে সংগে রূপদান করা সম্ভব পর নয়। আইন হলে কি কি বিধানে কি কি প্রক্রিয়া করতে হবে, রুলস ইত্যাদি করার প্রয়োজন আছে। কাজেই যে আইন এক বছর আগে পাশ হয়েছে, তার সবগুলি ধারা এক সংগে কার্যকরী হয়ে যাবে সেটা আজকে যেভাবে চলেছে রাজ্যে রাজনৈতিক অশান্ততা, চিন্তা জগতের অশান্ততা, সেখানে খুব দ্রুত যে একটা কাজ করে যাওয়া, সেটা আজকের দিনে আশা করা যায় না, সেইজন্য প্রয়োজনীয় সময় দিতে হবে। রাজ্যপাল উল্লেখ করে ভুল করেছেন তা নয়, আজকের দিনে যদি এটা বলা যায় যে সরকার 'এ যাঁরা আছেন ও সরকারী কর্মচারী যারা আছেন বা সরকারের লোক বা জনসাধারণ 'এর সকলের পরিপূর্ণ সহযোগিতা না পাওয়া যায়, তাহলে কোন কাজকে ত্বরান্বিত করা যায় না, সেটা ভুল নয়। মন্ত্রার ব্যক্তিগত ইচ্ছা যদিও থাকে বা কোন অফিসারের ব্যক্তিগত যদি ইচ্ছা থাকে, তার দ্বারাই সরকারের সব কাজ করা সম্ভব পর নয়, প্রতিটি কাজের সংগে প্রতিটি লোকের সহযোগিতা থাকা দরকার। সকলের সহযোগিতা পেলেই কাজটা ত্বরান্বিত হয়, রাজ্যপাল যেকথা বলেছেন, তার মধ্যে অযৌক্তিক কিছু নেই, আরও দ্রুত হলে ভাল হত সেটা সত্যি কথা কিন্তু বাস্তব অনুযায়ী যতটুকু করা যায়, তাই তিনি বলেছেন। কাজেই এদিক দিয়ে তাঁরা যদি বলেন আদিবাসীদের বঞ্চিত করার জন্য এই আইনগুলি করা হয়েছে, তাহলে আমি তাঁদের সংগে একমত নই। এখানে যে সরকার আইন করেছেন, তার যে উদ্দেশ্য, তার যে সিনসিয়ারিটি এবং সফলতা, সেই আইনের মধ্যে স্পষ্ট ফুটে উঠেছে। এইজন্য এই আইনের মধ্যে বিধান রয়ে গেছে মকদ্দমা করে তাদের যে অধিকার—যদি কোন আদিবাসী মনে করেন যে তার জমি বে-আইনি ভাবে নিয়ে নেওয়া হয়েছে, বা এলিয়েনেটেড হয়েছে তাহলে মকদ্দমা করে সে তার

অধিকার প্রতিষ্ঠিত করতে পারবে এবং এই ধরনের কেস যদি হয়, তাহলে সরকার থেকে বিধান আছে যে যদি কেউ সরকারের কাছে এই ব্যাপারে সাহায্য চায়, তাহলে সরকার তা দেবেন। কিন্তু আমি জানিনা আজ পর্যন্ত অন্তত: এই হাউসে আমি শুনিনি যে এই ধরনের কাজের জন্য কেউ সাহায্য চাইতে সরকারের কাছে এসে সাহায্য পায়নি। এদিক থেকে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন বলে আমার জানা নেই। যদি কেউ করতেন তাহলে আমি বুঝতে পারতাম কোন ক্ষেত্রে, কি ধরনের অবিচার বা অন্যায় করা হয়েছে। এই ধরনের কয়েকটি টেষ্ট কেস যদি ত্রিপুরাতে হত তাহলে তাকে পরিপূর্ণ রূপ, বাস্তবানুযায়ী একটা রূপ আমরা দেখতে পারতাম। কিন্তু দুর্ভাগ্য বলতে হবে সেই ধরণের কোন কেস হয়নি। সবটা যদি সরকারকে করতে হয় তাহলে সঙ্গত ভাবেই কিছু সময়ের প্রয়োজন হয়। তাছাড়া আদিবাসীদের মনের যে একটা সংস্কার চালু আছে। মহারাজার আমলে যে রিজার্ভ তা তাদের দেওয়া হয়েছে। তার অর্থ বোধ হয় এই হচ্ছে যে আদিবাসীদের কোন রকম রিজার্ভ রাখা হয় নাই। কিন্তু আমি তখনও বলেছিলাম আদিবাসীদের বন্দোবস্ত করার জন্য ত্রিপুরার যে কোন অঞ্চলেই হউক না কেন রিজার্ভ বলে গণ্য হবে। হয়ত আদিবাসীদের এককভাবে কিংবা আদিবাসীর যে জমি আছে সরকারী সিদ্ধান্ত ছাড়া সেই জমি হস্তান্তর করতে পারবে না। করলে সেটা বে-আইনী বলে গণ্য হবে। কারণ আইনে যে বিধান আছে সেটা হস্তান্তর যোগ্য হয়। সেটা যদি হয় তাহলে সেই যে অধিকার সেই অধিকার থেকে সরকার সেটাকে বঞ্চিত করতে পারেন না। এবং পরেও নতুন অর্ডিন্যান্স করে বিশেষ কতগুলি অঞ্চলের মধ্যে আদিবাসীদের এক সঙ্গে বসবাস করছেন সেই অঞ্চলে সকলকে এক সঙ্গে সংরক্ষিত করার জন্য অর্ডিন্যান্স তৈরী করা হচ্ছে। তার বিল কয়েকদিনের মধ্যে দেখা যাবে। কাজেই সরকার আদিবাসীদের সমস্যার গুরুত্ব সম্পর্কে কোন সময়েই অসজাগ নন। এবং এইটাকে রূপদান করতে যতখানি প্রয়োজন হয় সেই ধরনের সময় তাঁকে নিতে হচ্ছে। তাছাড়াও বনবিভাগ ও অন্যান্য অঞ্চলে আদিবাসীদের অর্থনৈতিক উন্নতির জন্য কি কি করা হয়েছে রাজপাল মহোদয় সংগতভাবেই তার উল্লেখ তাঁর ভাষণের মধ্যে করেছেন। কাজেই সেইদিক দিয়ে আমি মনে করি ভাষণটা সময়োচিত হয়েছে। এ ছাড়াও গ্রামীণ ক্ষুদ্র শিল্পের যে প্রয়োজন, বেকার সমস্যা যে একটা উগ্র রূপ ধারণ করে উঠছে তার প্রতিও তাঁর দৃষ্টি যথেষ্ট ভাবেই তিনি দিয়েছেন। তাহলেও আমরা মনে করি আজকে বেকার সমস্যা হচ্ছে সর্ব বৃহত্তর সমস্যা। আমরা যখন অর্থনীতির দিকটা দেখি, যারা হয়ত একজন চাকুরী আজকের দিনে পেয়ে গেলেন বা যে পরিবার পেয়ে গেল বা যারা চাকুরি পাচ্ছেন তারা আরো যাতে পেতে পারেন তার জন্য আন্দোলন করছেন। কিন্তু দুর্ভাগ্যবশত: যে পরিবারে পান নি বা যারা গ্রামে অভ্যন্তরে কৃষক যারা আছেন যাদের মাসের নির্দিষ্ট কোন আয় নেই, খরা, বন্যা প্রভৃতিজনিত কারণে যাদের জীবনের অর্থনীতি বছর বছর বিপর্যান্ত হচ্ছে সেই সমস্ত যে গ্রামীণ মানুষের ছেলেরা লেখাপড়া শিখছে অথচ চাকুরী পাচ্ছে না। তাদের জীবন দুর্বিষহ হয়ে উঠছে। কাজেই এই দিক দিয়ে আজকের অর্থনৈতিক যে মূল কাঠামো বা পরিকল্পনার কাঠামো তাকে রূপ দিতে হলে সব চাইতে প্রধান পথ হবে অধিক সংখ্যক লোককে কর্মসংস্থানের ব্যবস্থা করা যায়। এবং সেই কর্মসংস্থান যদি উৎপাদনমুখী হয় তার জন্য সরকারের সমগ্র দৃষ্টি সেইদিকে হওয়া উচিত। এবং ত্রিপুরার অভ্যন্তরে

ত্রিপুরার কি সংখ্যক বেকারকে অর্থনীতিক ক্ষেত্রে প্রতিষ্ঠিত করা যায়, চাকুরী হিসাবেই হোক কিংবা অ্যালাউন্স হিসাবেই হউক। তার জন্য উৎপাদনমূলক কাজের সংস্থান করা যায় তার জন্য একটা প্রয়োজন আছে বলে আমি বিশেষ ভাবে মনে করি। কারণ সরকারী চাকুরী বাকরী একটা নির্দিষ্ট সীমা আছে, আর যার বাইরে চাকুরী দেওয়া সম্ভব নয়। এবং আজকের যুগের ছেলেরা স্বভাবতঃই যে ধরনের শিক্ষায় শিক্ষিত হচ্ছে তাদের পঠনশীলতা এইভাবেই হচ্ছে যে আমরা একটা পরীক্ষার পরে আমাদের একটা চাকুরী চাই। যাকে নিজের প্রচেষ্টায় সেল্‌ফ অ্যামপ্লয়েড বলা হয়। কিন্তু আজকের দিনে বিশেষ ভাবে সেটার প্রয়োজন আছে। কাজেই এই দিকটা সরকারকে আরো বিশেষ ভাবে দেখতে হবে। যে কি ভাবে স্বনির্ভর ভাবে ত্রিপুরার অর্থনীতিকে ক্ষুদ্র কুটির শিল্প বা অন্যান্য আনুসঙ্গিক শিল্পের দ্বারা কর্মসংস্থান দেওয়া যায়। এবং সেই কর্মসংস্থান করতে গিয়ে অন্যান্য কর্মস স্থান যেন করা হয়। যদি সাবসিডিও দেওয়া হয় তাহলে আমি মনে করি সেটা গুরুত্বপূর্ণ হবে। এই দিক দিয়ে যে সরকারের যে আন-প্রডাকটিভ শাখাগুলিতে কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়, কিংবা গ্রামাঞ্চলে সাবসিডি দিয়ে আমরা শিল্প গড়ে তুলতে পারি বা উৎপাদন-মূলক কৃষি নির্ভর শিল্প বা অন্যান্য ধরনের শিল্প যদি আমরা করতে পারি তাদের যদি সাবসিডি দেওয়া যায়, তাহলেও সেটা আন-প্রডাকটিভ চাকুরী দেওয়া সম্ভব হবে। কারণ যতই চাকুরী দেওয়া যাক না কেন তার একটা লিমিট আছে যেখানে একজন কেরানী হয়েছে তাকে মাসে ৩৫০ টাকা দিতে বাধ্য। কিন্তু এই ৩৫০ টাকাকে যদি আমরা অন্যভাবে দেওয়ার চিন্তা করি আমরা সেই টাকাটা ২ জনকে দিয়ে ২ জনকে প্রভায়েড করতে পারি আর বাকীটা দিয়ে সাবসিডি দিয়ে তাদের মজুরীকে পরিপূরণ করা হয় তাহলে এই ধরণের কর্ম নির্ভর আত্মনির্ভর কর্মের দ্বারা আমাদের পূর্ণগঠন করা সম্ভব হবে। তার অর্থনৈতিক উন্নয়নের সহায়ক হবে। কাজেই সরকারকে এই দিকে নজর দেবার জন্য বিশেষ ভাবে অনুরোধ জানিয়ে শেষ করছি। পরিশেষে মাননীয় রাষ্ট্রপতির ভাষণকে স্বাগত জা নিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**Mr. Speaker :—** Discussion on the Motion of Thanks will be resumed on 11-3-75.

The House stands adjourned till 11 A. M. of Tuesday the 11th March.

ANNEXURE—"A"

## PAPERS LAID ON THE TABLE

## ADMITTED STARRED QUESTION NO. 10

**By Shri Nripendra Chakraborty**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state :—

QUESTIONS

1. How much amount of royalty was realised during each of the year 1973 and 1974 by the Government of Tripura for supplying Forest produces to Bangladesh ?
2. How much amount of money has been realised for each kind of For roduce ?

## ANSWERS

Minister-in-charge of Forest Department—Shri K. C. Das.

1. An amount of Rs. 2,04,539·03 and Rs. 2.63,087·45 was realised as revenue for supply of forest produces to Bangladesh by the Government of Tripura during the year 1973 and 74 respectively.
2. Forest produce-wise and year-wise account of revenue realised is given below :—

| Name of Forest produce | During—1973 | During—1973 |
|---|---|---|
| a) Muli Bamboo | Rs. 61,548·10 | Rs. 34,608·10 |
| b) Bari Bamboo | Rs. 15,606·85 | Rs. 16,939·00 |
| c) Thatch | Rs. 18,394·83 | Rs. 53,602·00 |
| d) Ballies | Rs. 39,388·90 | Rs. 2,662·43 |
| e) Sawn timber | Rs. 69,600·35 | Rs. 1,55,275·92 |
| Total— | Rs. 2,04,539·03 | Rs. 2,63,087·45 |

## STARRED QUESTION NO. 14.

### By Shri Subal Chandra Biswas

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। কুমারঘাট জেলা অফিস কোয়ার্টারগুলির টিন চুরি যাওয়ার ফলে কত টাকার সরকারী ক্ষয় ক্ষতি হয়েছে, এবং ;

২। উক্ত চুরি সংক্রান্ত ব্যাপারে এ যাবত কতজন আসামী ধরা হয়েছে ?

উত্তর

১। কুমারঘাট জেলা অফিস কোয়ার্টারের কোন টিন (জি, সি, আই সিট) চুরি যায় নাই, এই ব্যাপারে ক্ষয় ক্ষতির প্রশ্ন উঠে না।

২। প্রশ্নের ১ নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 15

### By Shri Subal Chandra Biswas

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state—

প্রশ্ন

১। ফটিকরায় তহশীলের লালডহর মৌজায় ১ নং খাস জোত কোন তারিখে খাস ঘোষণা করা হয়েছে ?

২। উক্ত ১ নং খাস জোত যে সব বে-আইনী দখলকারীরা বসবাস করেছেন তাদেরকে সরকার জমি বন্দোবস্ত দেওয়ার কোন সিদ্ধান্ত নিয়েছেন কি ?

উত্তর

১। কটিকরায় তহশীলে বর্তমানে লালডহর নামে কোন মৌজা নাই। পূর্ব্ববর্তী লালডহর মৌজা বর্তমান সেটেলমেন্টে কটিকরায় মৌজার অন্তর্ভুক্ত হইয়াছে। কটিকরায় মৌজার ১ নং জোত খাস করা হয় নাই।

২। প্রশ্নের ১ নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 19

### By Shri Bichitra Mohan Saha

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ১৯৬৪ইং পাকিস্তান হইতে আগত জমি বিনিময়কারী উদ্বাস্তু পরিবারের কিছু সংখ্যক পরিবার তাদের বিনিময়কৃত চুক্তিপত্র মূলেই জমির নামজারী পাইয়াছে?

২। যদি সত্য হইয়া থাকে তবে অবশিষ্ট পরিবারগুলির চুক্তিপত্র মূলে জমির নামজারী না পাওয়ার কারণ কি?

৩। ইহা কি সত্য উল্লিখিত নামজারি না পাওয়া পরিবারগুলি সরকারী ঋণ পাওয়া থেকে বঞ্চিত হচ্ছেন এবং সরকারী রাজস্ব আদায়েও বিঘ্ন ঘটছে?

৪) অবশিষ্ট পরিবারগুলির বিনিময়কৃত চুক্তি পত্র মূলে বিনিময়কৃত জমির নামজারি দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

উত্তর

১) Valid power of Attorney দ্বারা জমি হস্তান্তর হইয়া থাকিলে নামজারী দেওয়া হইয়াছে।

২) নামজারীর জন্য দরখাস্ত দাখিল না করায়।

৩) হ্যাঁ, তাহারা সরকারী ঋণ পান নাই। সরকারী রাজস্ব আদায়ে বিঘ্ন ঘটার কোন কারণ নাই, কারণ তাহারা পূর্ব্ববর্তী জোতদারের নামে রাজস্ব আদায় করতে পারেন এবং তাহাদের নামে ভূমির নামজারী পাইতে পারেন।

৪) নামজারীর দরখাস্ত দাখিল করিলে উপযুক্ত ক্ষেত্রে নামজারীর ব্যবস্থা করা হইবে।

## STARRED QUESTION NO. 33

### By Shri Tapas Dey

Will the Hon'ble Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরা সরকার ১৯৭২ সালের এপ্রিল মাস হইতে এ পর্য্যন্ত কতগুলি দৈহিক অন্তরায় গ্রস্থ ব্যক্তিকে চাকুরীতে নিয়োগ করিয়াছেন?

২) উক্ত চাকুরীপ্রাপ্ত ব্যক্তিদের মধ্যে কি কি শ্রেণীর দৈহিক অন্তরায় গ্রস্থ ব্যক্তি আছেন?

উত্তর

১) উক্ত সময়ের মধ্যে মোট ১৪ জন দৈহিক অন্তরায় গ্রস্থ ব্যক্তিকে ত্রিপুরা সরকারের অধীনে বিভিন্ন দপ্তরে চাকুরীতে নিয়োগ করা হইয়াছে।

২) উক্ত চাকুরীপ্রাপ্ত ব্যাক্তিগণ নিম্নরূপ দৈহিক অন্তরায় গ্রস্থ :—

| | | |
|---|---|---|
| ক) | দক্ষিণ হস্ত নাই— | ১ জন |
| খ) | বাম পা খোঁড়া— | ১ ,, |
| গ) | পা খোঁড়া— | ৩ ,, |
| ঘ) | জন্মগতভাবে হস্তদ্বয় ও পদদ্বয়ের শিরা অপুষ্ট এবং— একটু কুঁজা | ১ ,, |
| ঙ) | দক্ষিণ হস্ত অঙ্গুলী বিহীন— | ১ ,, |
| চ) | এক পা কাটা— | ১ ,, |
| ছ) | এছাড়া শিক্ষা বিভাগে ও দৈহিক অন্তরায় গ্রস্থ ৬ (ছয়) জনকে চাকুরী দেওয়া হয়েছে। তাহারা কিরূপ দৈহিক অন্তরায় গ্রস্থ তাহার সম্পূর্ণ বিবরণ সংগ্রহাধীন— | ৬ ,, |
| | মোট | ১৪ জন |

STARRED QUESTION NO. 46

By Shri Bichitra Mohan Saha

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে সদর মহকুমার মধুপুর, দেবীপুর, নেহাল চন্দ্র নগর এবং বিক্রমনগর তহশীলের কিছু কৃষক পরিবারকে ১৯৭৩ ইংরেজীতে তদানীন্তন এস, ডি, এম, মহোদয় কৃষি ঋণ মঞ্জুর করিয়াছিলেন ?

২) মঞ্জুরীকৃত ঋণ বণ্টন না করিবার কারণ কি ?

উত্তর

১) ৫৬ জনকে কৃষি ঋণ দেওয়ার জন্য মনোনয়ন করা হইয়াছিল।

২) প্রশ্নের ১নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

ANNEXURE—"B"

## UNSTARRED QUESTION NO. 10

( Postponed )

By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরার ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার ( দ্বিতীয় সংশোধনী) ১৯৭৪ আইন অনুসারে মুল হোল্ডিং এর অতিরিক্ত কিন্তু পরিবারের হোল্ডিং পরিমাণের অনধিক ভূমির আইনত স্বত্ব দখলকার রায়তের মোট সংখ্যা (১৯৭৪ইং এর ১লা আগষ্ট তারিখে মহকুমা ভিত্তিক হিসাব )

২) ইহাদের মধ্যে স্বয়ং চাষী রায়তের-সংখ্যা কত ?

উত্তর

১) মহকুমার নাম — রায়তের সংখ্যা

| মহকুমার নাম | | | রায়তের সংখ্যা |
|---|---|---|---|
| সদর | — | — | ১৭,৬৬৩ |
| খোয়াই | — | — | ৮,৩১৭ |
| সোনামুড়া | — | — | ৬,০৪৪ |
| ধর্ম্মনগর | — | — | ১০,১৮৭ |
| কৈলাশহর | — | — | ৭,৪২০ |
| কমলপুর | — | — | ২,৯৭৪ |
| উদয়পুর | — | — | ৪,৫৬২ |
| অমরপুর | — | — | ৪,৮৭০ |
| বিলোনীয়া | — | — | ১২,৭৪৯ |
| সাবরুম | — | — | ২,৭১১ |

২) মহকুমার নাম — চাষী রায়তের নাম

| মহকুমার নাম | | | চাষী রায়তের নাম |
|---|---|---|---|
| সদর | — | — | ১৭,৬৬৩ |
| খোয়াই | — | — | ৮,৩১৭ |
| সোনামুড়া | — | — | ৫,৪৪০ |
| ধর্ম্মনগর | — | — | ৬,১ |
| কৈলাশহর | — | — | ৬,৬৭৮ |
| কমলপুর | — | — | ২,৯২৭ |
| উদয়পুর | — | — | ৪,২৯৯ |
| অমরপুর | — | — | ৪,৮৭০ |
| বিলোনীয়া | — | — | ১১,৪৯০ |
| সাবরুম | — | — | ২,৭১১ |

## UNSTARRED QUESTION NO. 1

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :

**প্রশ্ন**

১) রাজ্য সরকার ১৯৭৪-৭৫ আর্থিক বৎসরের নভেম্বর পর্য্যন্ত আদায় যোগ্য কত টাকার দাবীতে কত পরিমাণ স্থাবর সম্পত্তি প্রকাশ্য ডাকে নীলাম বিক্রয় করিয়াছেন (মহকুমা ভিত্তিক হিসাব) ;

২) মোট কত পরিবারের স্থাবর সম্পত্তি নীলাম বিক্রয় হইয়াছে ?

৩) এবং এই সময়ে নীলাম বিক্রয়কৃত অর্থের পরিমাণ (মহকুমা ভিত্তিক হিসাব) ?

**উত্তর**

১)

| মহকুমার নাম | আদায় যোগ্য টাকার পরিমাণ | স্থাবর সম্পত্তির পরিমাণ |
|---|---|---|
| সদর | — | — |
| খোয়াই | ৮৬৮·৪১ একর | ২৩,০০৮·৪২ পঃ |
| সোনামুড়া | — | — |
| ধর্ম্মনগর | — | — |
| কৈলাশহর | — | — |
| কমলপুর | ০·৩৯ একর | ২৫,০০০·০০ পঃ |
| উদয়পুর | — | — |
| অমরপুর | — | — |
| বিলোনীয়া | — | — |
| সাবরুম | — | — |

২) ২৭টি পরিবার

৩)

| মহকুমার নাম | নীলামকৃত অর্থের পরিমাণ |
|---|---|
| সদর | — |
| খোয়াই | ২৬·০০ টাকা |
| সোনামুড়া | — |
| ধর্ম্মনগর | — |
| কৈলাশহর | — |
| কমলপুর | ২২১০·০০ টাকা |
| উদয়পুর | — |
| বিলোনীয়া | — |
| অমরপুর | — |
| সাবরুম | — |

## UNSTARRED QUESTION NO. 3

**By Shri Bidya Chandra Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

**প্রশ্ন**

১) ১৯৭৩-৭৪ এবং ১৯৭৪-৭৫এ টেষ্ট রিলিফ ও গ্রেচ্যুইটিস রিলিফ বাবদ কোন্ মহকুমায় কত টাকা খরচ করিয়াছেন তার হিসেব ?

২) ১৯৭৪-৭৫এ যদি এই টাকা কম হয়ে থাকে তার কারণ ?

**উত্তর**

| মহকুমার নাম | ১৯৭৩-৭৪ টেষ্ট রিলিফ বাবদ খরচ | ১৯৭৩-৭৪ গ্রেচ্যুইটিস রিলিফ বাবদ খরচ | ১৯৭৪-৭৫ টেষ্ট রিলিফ বাবদ খরচ | ১৯৭৪-৭৫ গ্রেচ্যুইটিস রিলিফ বাবদ খরচ |
|---|---|---|---|---|
| সদর— | ১৩,৪১,৪৭০.০০ | ৭,৬৪,৬৮৯.০০ | ৪,২৩,৮১৭.০০ | ১,৫৬,১৬৮.০০ |
| সোনামুড়া — | ৩,৯৫,০০০.০০ | ২৭,৯৬০.৫০ | ১,৯৮,০০০.০০ | ১১,৮০২.৫০ |
| খোয়াই — | ৩,৬৭,০০০.০০ | ২৫,৫০০.০০ | ৫,০০,০০০.০০ | ৯১,০০০.০০ |
| ধর্ম্মনগর — | ৬,২০,০০০.০০ | ১,৮৯,০০০.০০ | ৯৫,৫০০.০০ | ৪৮,০০০.০০ |
| কৈলাশহর— | ৬,২৫,০০০.০০ | ১,৯৪,০০০.০০ | ২,১১,৫০০.০০ | ৭৪,০০০.০০ |
| কমলপুর— | ৫,৬৪,০০০.০০ | ১,৬৩,০০০.০০ | ১৮,০০০.০০ | ২৮,০০০.০০ |
| উদয়পুর— | ২,৪০,০০০.০০ | ৫৭,৯১৫.০০ | ২,০৬,৪৮৯.০০ | ৪৯,৫৭১.০০ |
| বিলোনীয়া | ৭,১৫,০০০.০০ | ৫৩,৩৬৪.০০ | ১৫,০০০.০০ | ১২,৮৮৫ ০০ |
| অমরপুর— | ৪,৩৭,২৭৩.০০ | ৮১,৮৯৯.০০ | ৫৭,৪৩৮.০০ | ৭৩,২৬৯.০০ |
| সাবরুম— | ৪,৯৬,৯৫৮.০০ | ৭৫,৬৭০.০০ | ২,২১,৭৫৬.০০ | —— |
| | ৫৭,১৫,২০১.০০ | ১৬,০২,৯৯৭.৫০ | ১৯,৪৭,৫০০.০০ | ৫,৪৪,৬৯৫.৫০ |

২) তুলনামুলকভাবে ১৯৭৪-৭৫ ইং সনে অভাব অনটন থাকায় কম খরচ হয়।

## UNSTARRED QUESTION NO. 4.

**By Shri Bidya Chandra Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state:—

**প্রশ্ন**

১) ত্রিপুরায় রাবার চাষের জন্য গত ১০ বছরে কোন্ কোন্ ব্যক্তিকে ত্রিপুরা সরকার কি পরিমাণ জমি বন্দোবস্ত দিয়েছেন তার মহকুমা ভিত্তিক হিসেব ?

২) ঐ সকল জমি কি রাবার চাষের কাজে ব্যবহৃত হয়েছে, যদি না হয়ে থাকে, তবে ভূমি আইন অনুসারে তাহা সরকার ভেষ্টেড্ হয়েছে কি ?

**উত্তর**

১) রাবার চাষের জন্য কোন ভূমি কাহাকেও বন্দোবস্ত দেওয়া হয় নাই।

২) প্রশ্নের ১নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## UNSTARRED QUESTION NO. 5

**By Shri Nripendra Chakraborty :—**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

১) ১৯৭৩ এবং ১৯৭৪এ কোন মহকুমায় কত জমি ক্রয় বিক্রয় হয়েছে তার হিসেব ?

২) ইহার মধ্যে উপজাতির জমি ক্রয় বিক্রয়ের সংখ্যা কত ?

৩) এই সংখ্যা যদি ১৯৭১-৭২ থেকে বেশী হয়ে থাকে তার কারণ কি ?

উত্তর

| ১) মহকুমার নাম | বিক্রীত জমির পরিমাণ (একর) | |
|---|---|---|
| | ১৯৭৩ ইং | ১৯৭৪ ইং |
| সদর | ৪,৪৩০ | ৫,৯৩২ |
| খোয়াই | ৯,৩৯১ | ৯০৬ |
| সোনামুড়া | ২,৪১৩.০৭ | ২,২১৯.২০ |
| ধর্ম্মনগর | ২,৪৯৪.৬৪ | ৩,২৬৫.২৭ |
| কৈলাশহর | ১,৬৪৭.৪৯ | ১,৭৭৩.১১ |
| কমলপুর | ১,১৯৮.০০ | ১,১৪৯.০০ |
| উদয়পুর | ১,৮৮৩.৬৪ | ১,৭৩১.৩৯ |
| অমরপুর | ৩,০৮৬.১০ | ৫৯৫.২৭ |
| বিলোনীয়া | ১,৯৮৩.৭৪ | ২,৩২৩.৯৯ |
| সাব্রুম | ৯৬৫.০০ | ১,০০৮.১৩ |

| ২) মহকুমার নাম | জমির ক্রয় বিক্রয়ের সংখ্যা | |
|---|---|---|
| | ১৯৭৩ ইং | ১৯৭৪ ইং |
| সদর | ১৬৮৩ | ১৯৭২ |
| খোয়াই | ২০৭ | ১৭৩ |
| সোনামুড়া | ৪১৭ | ৩৭৮ |
| ধর্ম্মনগর | ১৬১ | ১৯৭ |
| কৈলাশহর | ৮৫ | ৮১ |
| কমলপুর | ১৬৫ | ১১০ |
| উদয়পুর | ১৮৯ | ১৩৯ |
| অমরপুর | ৪২৩ | ৪১৩ |
| বিলোনীয়া | ৬২২ | ৩৪৩ |
| সাব্রুম | ৩৬০ | ৪২০ |

| ৩) মহকুমার নাম | ১৯৭১-৭২ সাল হইতে বেশী হওয়ার কারণ |
|---|---|
| সদর | ক্রয় বিক্রয় নিত্তনৈমিত্তিক ব্যাপার। |
| খোয়াই | |
| সোনামুড়া | |
| ধর্মনগর | |
| কৈলাশহর | |
| কমলপুর | |
| উদয়পুর | |
| অমরপুর | |
| বিলোনীয়া | |
| সাব্রুম | |

## UNSTARRED QUESTION No. 6

### By Shri Anil Sarkar

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৭৪-এ উপজাতি জুমিয়াদের ফসল ইঁদুরেও হাতীতে নষ্ট করায় কোন মহকুমায় কি পরিমাণ ফসলের ক্ষতি হয়েছে ?

২) ফসলের ক্ষতি হওয়ায় ১৯৭৪ সনে জুমিয়ারা কি সরকারের নিকট কোন সাহায্যের আবেদন করেছেন ? এবং

৩) যদি করে থাকেন, আবেদন কারীদের কি ধরনের সাহায্য দেয়া হয়েছে এবং কোন মহকুমায় কতজনকে দেয়া হয়েছে ?

উত্তর

| ১) মহকুমার নাম | ক্ষেত্রস্থিত ফসলের ক্ষতির পরিমাণ | |
|---|---|---|
| | ইঁদুর দ্বারা | হাতীর দ্বারা |
| সদর | — | — |
| খোয়াই | — | — |
| সোনামুড়া | — | — |
| ধর্মনগর | ৩৬.৬ মেট্রিক টন | — |
| কৈলাশহর | ১০.৫ ,, | — |
| কমলপুর | — | — |
| উদয়পুর | — | — |
| অমরপুর | — | ৪৬.৯ মেট্রিক টন |
| বিলোনীয়া | — | — |
| সাব্রুম | — | — |

২) হ্যাঁ

৩) অমরপুর মহকুমায় ৮৫টি পরিবারকে গ্রেটুইসাস রিলিফ দেওয়া হইয়াছে। আরও ১৩টি ক্ষতিগ্রস্ত পরিবারের সাহায্যের আবেদন পত্র তদন্তাধীন আছে। ধর্মনগর মহকুমায় ২৫৬টি পরিবার ও কৈলাসহর মহকুমায় ৮০টি পরিবার ক্ষতিগ্রস্ত হইয়াছে। ঐ সমস্ত ক্ষতিগ্রস্ত পরিবারকে রোডেন্টিসাইড (rodenticide) দেওয়া হইয়াছে। কৈলাসহর মহকুমায় ১৫টি ফিডিং সেন্টার (feeding centre) খোলা হইয়াছে। ধর্মনগর মহকুমায় কোন ফিডিং সেন্টার (feeding centre) খোলা হয় নাই। ধর্মনগর মহকুমায় ১৪টি ক্ষতিগ্রস্ত গ্রামের মধ্যে ১৩টিতে টেষ্ট রিলিফ প্রজেক্ট খোলা হইয়াছে। কৈলাসহর মহকুমার ৮টি ক্ষতিগ্রস্ত গ্রামের প্রতিটি গ্রামেই টেষ্ট রিলিফ প্রজেক্ট খোলা হইয়াছে।

## ADMITTED UNSTARRED QUESTION NO. 8

**By Shri Pakhi Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to state :—

প্রশ্ন

১) প্রটেক্টেড ফরেষ্ট ও রিজার্ভ ফরেষ্ট এর মধ্যে বসবাস করেন এরকম উপজাতি জুমিয়ার সংখ্যা বর্ত্তমানে কত তার মহকুমা ভিত্তিক ও ফরেষ্ট ভিত্তিক হিসেব ?

২) ইহাদের মধ্যে কতটি জুমিয়া পরিবারকে "ফরেষ্ট ভীলেজার" বলে গণ্য করা হয় ?

৩) এই "ফরেষ্ট ভীলেজ" গুলি কোথায় তার বিবরণ ?

উত্তর

১) তথ্যাদি সংগ্রহ করা হইতেছে।

২) বর্ত্তমানে যাহারা ভূমিহীন জুমিয়া তাহাদের কাহাকেও "ফরেষ্ট ভীলেজার" রূপে গণ্য করা হয় না। তবে কিছু সংখ্যক জুমিয়া পরিবারকে পূর্ব্বে বন বিভাগ হইতে বাড়ী ও চাষোপযোগী জমি প্রদান পূর্ব্বক "ফরেস্ট ভীলেজার" রূপে গ্রহণ করা হইয়াছিল। এবং এইরূপ পরিবারের সংখ্যা ছিল ১৪১৮টি। পরবর্তী সময়ে তাহাদের মধ্যে ৩৫৫টি পরিবার তাহাদের নির্দ্ধারিত জায়গা ছাড়িয়া চলিয়া গিয়াছে। বর্ত্তমানে ১০৬৩টি পরিবার "ফরেষ্ট ভীলেজার" রূপে অবস্থান করিতেছে।

৩) "ফরেস্ট ভীলেজার" গুলির অবস্থান, বিবরন ও "ফরেষ্ট ভীলেজার" এর সংখ্যা এবং পরবর্তী সময়ে চলিয়া যাওয়া পরিবারগুলির সংখ্যা নিম্নে দেওয়া গেল :—

| ক্রমিক নং | ফরেষ্ট ভিলেজ এর অবস্থান ও বিবরণ | ফরেষ্ট ভিলেজার এর সংখ্যা | পরবর্তী সময়ে চলিয়া যাওয়া ফরেষ্ট ভিলেজার এর সংখ্যা |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| ১। | সীপাহীজলা<br>পোঃ গোলাঘাটী<br>মহকুমা—সদর | ১৭ | — |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ২। | বাঙ্গামুড়া<br>পোঃ চড়িলাম<br>মহকুমা—সদর | ১৩ | — |
| ৩। | চণ্ডীঠাকুর পাড়া<br>পোঃ চড়িলাম<br>মহকুমা—সদর | ১৬ | — |
| ৪। | গামারছড়া (গরমছড়া)<br>পো: নাগীছড়া<br>মহকুমা—সদর | ১১ | — |
| ৫। | নাগীছড়া<br>পো: নাগীছড়া<br>মহকুমা—সদর | ৩ | — |
| ৬। | আড়ালীয়া<br>পো: নাগীছড়া<br>মহকুমা—সদর | ৩ | — |
| ৭। | তুলাতলীবাড়ী<br>পো: নিদয়া<br>মহকুমা—সোনামুড়া | ৯ | — |
| ৮। | ঝাটাকুলা<br>পো: নিদয়া<br>মহকুমা—সোনামুড়া | ১০ | — |
| ৯। | মনাইপাথর<br>পোঃ কাঠালীয়া<br>মহকুমা—সদর | ২৯ | — |
| ১০। | নিদয়া<br>পোঃ নিদয়া<br>মহকুমা—সোনামুড়া | ৩১ | — |
| ১১। | পতিছড়ি<br>পোঃ তাকমাছড়া<br>মহকুমা—বিলোনীয়া | ২৫ | ৩ |
| ১২। | বনপল্লী নং ১<br>পোঃ গজ্জী<br>মহকুমা—উদয়পুর | ১৭৭ | ৮৬ |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১৩। | বনপল্লী নং ২<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৪০ | ১০ |
| ১৪। | ধুপতলী<br>পোঃ জীতেন্দ্রনগর<br>মহকুমা—উদয়পুর | ৪ | ৪ |
| ১৫। | গর্জ্জী<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৫৪ | ২২ |
| ১৬। | হাচুপাড়া<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৫ | — |
| ১৭। | গর্জ্জী অ্যালংবাড়ী<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৯ | ৩ |
| ১৮। | রানাফা বাড়ী<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৬ | ৬ |
| ১৯। | তাক্‌মাছড়া<br>পোঃ তাক্‌মাছড়া<br>মহকুমা—উদয়পুর | ৮ | ২ |
| ২০। | নম চন্দ্রপাড়া<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৩ | ৩ |
| ২১। | দক্ষিণ মহারাণী<br>পোঃ তৈনানী<br>মহকুমা—উদয়পুর | ৫ | — |
| ২২। | অ্যালংবাড়ী<br>পোঃ গর্জ্জী<br>মহকুমা—উদয়পুর | ৪৩ | ১৬ |
| ২৩। | সোনাইছড়ি<br>পোঃ ত্রিপুরেশ্বরী কলোনী<br>মহকুমা—উদয়পুর | ১৪ | ৪ |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ২৪। | জোলাইবাড়ী<br>পোঃ ত্রিপুরেশ্বরী কলোনী<br>মহকুমা—উদয়পুর | ৩৫ | ২১ |
| ২৫। | সৈদা বাড়ী<br>পোঃ ত্রিপুরেশ্বরী কলোনী<br>মহকুমা—উদয়পুর | ২২ | ১৮ |
| ২৬। | বরাবাড়ী<br>পোঃ ত্রিপুরেশ্বরী কলোনী<br>মহকুমা—উদয়পুর | ১১ | — |
| ২৭। | মায়াপুরা<br>পোঃ ত্রিপুরেশ্বরী কলোনী<br>মহকুমা—উদয়পুর | ১৩ | ২ |
| ২৮। | শান্তিরাইবাড়ী—বাড়ীয়াফা বাড়ী<br>পোঃ কিল্লাবাজার<br>মহকুমা—উদয়পুর | ২৩ | — |
| ২৯। | রাইয়াবাড়ী (ছয় ঘড়িয়া)<br>পোঃ পিত্রা<br>মহকুমা—উদয়পুর | ৪ | — |
| ৩০। | গর্জ্জনীয়া (কুকিছড়া)<br>পোঃ বর পাথারী<br>মহকুমা—বিলোনীয়া | ৩৩ | ৩ |
| ৩১। | পিপরিয়াথলা<br>পোঃ বরপাথারী<br>মহকুমা—বিলোনীয়া | ৯৫ | ৪ |
| ৩২। | বগাচতল<br>পোঃ পুরাণ রাজবাড়ী<br>মহকুমা—বিলোনীয়া | ১৫ | — |
| ৩৩। | যশমুড়া<br>পোঃ ভটখলা<br>মহকুমা—বিলোনীয়া | ৩৬ | — |
| ৩৪। | সিদ্ধিনগর<br>পোঃ সিদ্ধিনগর<br>মহকুমা—বিলোনীয়া | ৪ | — |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৩৫। | আনন্দপুর<br>পোঃ আনন্দপুর<br>মহকুমা—বিলোনীয়া | ১৭ | ১ |
| ৩৬। | গাবতলী<br>পোঃ আনন্দপুর<br>মহকুমা—বিলোনীয়া | ৬ | — |
| ৩৭। | ডিমাতলী<br>পোঃ আনন্দপুর<br>মহকুমা—বিলোনীয়া | ২ | — |
| ৩৮। | চক্‌মা কলোনী কালমা<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ১৩ | — |
| ৩৯। | নিউ মগ কলোনী—কালমা<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ১২ | — |
| ৪০। | মধ্য পিলাক কলোনী<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ১৭ | — |
| ৪১। | সুধা মগ কলোনী<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ৩৭ | — |
| ৪২। | বটমনি কলোনী—বামছড়া<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ১৯ | — |
| ৪৩। | বাঁশী কলোনী—বামছড়া<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ২১ | — |
| ৪৪। | কাকুলিয়া কলোনী<br>পোঃ মুহুরীপুর<br>মহকুমা—বিলোনীয়া | ১৬ | — |
| ৪৫। | মনুঘাট<br>পোঃ মনুঘাট<br>মহকুমা—সাবরুম | ৪৫ | ১৬ |
| ৪৬। | মানিকবাড়ী<br>পোঃ মান্দাই বাজার<br>মহকুমা—সদর | ৫ | — |
| ৪৭। | বিষ্ণাবাড়ী<br>পোঃ মান্দাই বাজার<br>মহকুমা—সদর | ৩ | — |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৪৮। | তুইছারাংছড়া পাড়া<br>পোঃ চম্পকনগর<br>মহকুমা—সদর | ৬ | ১ |
| ৪৯। | মাণিক পাড়া<br>পোঃ মান্দাই বাজার<br>মহকুমা—সদর | ৩ | ১ |
| ৫০। | তুইছা করমা<br>পোঃ মান্দাই বাজার<br>মহকুমা—সদর | ১ | ১ |
| ৫১। | নল বাগলা পাড়া<br>পোঃ মান্দাই বাজার<br>মহকুমা—সদর | ৯ | ৮ |
| ৫২। | রূপাছড়া<br>পোঃ তুইদু বাজার<br>মহকুমা—খোয়াই | ৮ | ৫ |
| ৫৩। | চামলছড়া<br>পোঃ তেলিয়ামুড়া<br>মহকুমা—খোয়াই | ৫ | — |
| ৫৪। | রাই পাশা<br>পোঃ আম্বাসা<br>মহকুমা—কমলপুর | ৫ | ৪ |
| ৫৫। | কাঞ্চনপুর<br>পোঃ আম্বাসা<br>মহকুমা—কমলপুর | ৪ | ৩ |
| ৫৬। | ডলুবাড়ী<br>পোঃ আম্বাসা<br>মহকুমা—কমলপুর | ৩ | — |
| ৫৭। | মরাছড়া<br>পোঃ মনুঘাট<br>মহকুমা—কৈলাসহর | ৩২ | ৯ |
| ৫৮। | সিধংছড়া<br>পোঃ কুমারঘাট<br>মহকুমা—কৈলাসহর | ১২ | ২৬ |
| ৫৯। | রামদুলাল চৌধুরী পাড়া<br>পোঃ রামগুন পাড়া<br>মহকুমা—ধর্মনগর | ১৯ | — |
| ৬০। | পাং ছড়া<br>পোঃ কুমারঘাট<br>মহকুমা—ধর্ম্মনগর | ৯ | ১ |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৬১। | শান্তিপুর<br>পোঃ পেঁচারথল<br>মহকুমা—ধর্মনগর | ৬ | — |
| ৬২। | উগলছড়া<br>পোঃ পেঁচারথল<br>মহকুমা—ধর্মনগর | ১১ | — |
| ৬৩। | ধনীছড়া<br>পোঃ মাছমারা<br>মহকুমা—ধর্মনগর | ৯ | ৪ |
| ৬৪। | আচুরাই পাড়া<br>পোঃ মাছমারা<br>মহকুমা—ধর্মনগর | ১৬ | ১ |
| ৬৫। | মুরাইবাড়ী<br>পোঃ বাবুর বাজার<br>মহকুমা—কৈলাসহর | ১১ | ২ |
| ৬৬ | দক্ষিণ উনকোটি<br>পোঃ ফটিকরায়<br>মহকুমা—কৈলাসহর | ১০ | ৭ |
| ৬৭। | সোনাইবুড়ি<br>পোঃ ফটিকরায়<br>মহকুমা—কৈলাসহর | ৮ | — |
| ৬৮। | নবজয় পাড়া<br>পোঃ ফটিকরায়<br>মহকুমা—কৈলাসহর | ১৩ | — |
| ৬৯। | কাচারীছড়া<br>পোঃ কুমারঘাট<br>মহকুমা—কৈলাসহর | ৮ | ২ |
| ৭০। | বাথারাইবাড়ী<br>পোঃ ফটিকরায়<br>মহকুমা—কৈলাসহর | ১১ | ৭ |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১১। | পিপলাছড়া<br>পোঃ দামছড়া<br>মহকুমা—ধর্ম্মনগর | ১১ | ৪ |
| ১২। | জুরি<br>পোঃ য়োয়াবাজার<br>মহকুমা—ধর্মনগর | ১১ | ৭ |
| ১৩। | নীলবসন পাড়া এবং কাচারী ছড়া<br>পোঃ দামছড়া<br>মহকুমা—ধর্ম্মনগর | ১৫ | ৮ |
| ১৪। | বিস্তুরাই রিয়াং পাড়া<br>পো: দামছড়া<br>মহকুমা—ধর্ম্মনগর | ২৯ | ১৬ |
| ১৫। | মুর্তিংগাছড়া<br>পো: কাঞ্চনপুর<br>মহকুমা—ধর্ম্মনগর | ১৭ | ১ |
| ১৬। | বক্রফাম পাড়া<br>পো: কাঞ্চনপুর<br>মহকুমা—ধর্ম্মনগর | ৭ | ৭ |
| ১৭। | বালানলছড়া<br>পো: কাঞ্চনপুর<br>মহকুমা—ধর্ম্মনগর | ১৩ | ৬ |
| | মোট— | ১৪১৮ | ৩৫৫ |

## UNSTARRED QUESTION NO. 9

**By Shri Bhadramani Deb Barma**

প্রশ্ন

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state ;—

১) ১৯৭৪ এ কোন তহশীলে কতজন ভূমিহীন উপজাতি জুমিয়া, ভূমিহীন তপশিলী জাতি ও ভূমিহীন উদ্বাস্তু বা বাস্তুচ্যুত ব্যক্তিকে খাস জমি বন্টন করা হয়েছে তার মহকুমা ভিত্তিক হিসেব ?

২) ইহাদের মধ্যে মোট কত খাস জমি বণ্টন করা হয়েছে এবং উহা পতিত খাস জমির শতকরা কত অংশ ?

উত্তর

| ১) মহকুমার নাম | তহশীলের নাম | ভূমিহীনের সংখ্যা উপজাতি জুমিয়া | তপশীল জাতি | উদ্বাস্তু বাস্তুচ্যুত |
|---|---|---|---|---|
| খোয়াই | খোয়াই | — | — | — |
| | চাম্পাহাওর | ৩ | — | — |
| | পদ্মবিল | ৪ | — | — |
| | রামচন্দ্রঘাট | ৪২ | — | — |
| | লক্ষ্মীনারায়ণপুর | ১৬ | — | — |
| | মহারাণীপুর | ৩১ | — | — |
| | কল্যাণপুর | ২০ | ৬ | ৩ |
| | কৃষ্ণপুর | ৮ | ১৯ | ৮ |
| | মাছমারা | ২০ | ২ | — |
| | তেলিয়ামুড়া | ২ | — | — |
| সোনামুড়া | টেলকাজলা | ২৯ | ৩ | ১০ |
| | বক্সনগর | — | — | ৫ |
| | শুভাপুর | — | — | ১৪ |
| | সোনামুড়া | — | ১ | ১ |
| | চোমুহনী | — | ১ | ৮ |
| | নলছড় | ২২ | — | — |
| সদর | পাটনীপাড়া | ৩০ | — | — |
| | পাথালিয়াঘাট | ৬১ | — | — |
| | শম্ভুমাবাড়ী | ৩৭ | — | — |
| | বেলাবাড়ী | ২৩ | — | — |
| | আমতলী | ৬৫ | — | — |
| | রঙ্গমালা | ৩৬ | — | — |
| | গোলাঘাটি | ২৮ | — | — |
| | পূর্ব্ব নওয়াগাঁও | | | |
| | পূর্ব টাকারজলা | ৩০ | — | — |
| | পশ্চিম বেলাবাড়ী | | | |
| | বৈকুণ্ঠপুর | ২৫ | ২ | — |
| | ফটিকছড়া | ২৩ | ১১ | — |
| | মোহনপুর | — | ৫ | — |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | দেবেন্দ্র চন্দ্র নগর | ৫৫ | — | — |
| | বোধজং নগর | ১১ | — | — |
| | কলকলিয়া | — | ৫ | — |
| | বামুটিয়া | ২ | ৮ | — |
| | [illegible]নগর | ১০ | ১০ | — |
| | পশ্চিম সীমনা | ৩১ | ১ | — |
| | পুবনওয়াগাও | ৩৩ | ৯ | — |
| ধর্মনগর | খেদাছড়া | ৮৮ | — | — |
| | দামছড়া | ৪৬ | — | — |
| | হাফলং | ৫০ | — | — |
| কৈলাসহর | মনু | ১৮৭ | ৯৪ | — |
| | ছামনু | ৬৮ | — | — |
| | মানিকপুর | ২৩৯ | — | — |
| | কাঞ্চনবাড়ী | ২৪১ | — | — |
| | ছৈলেংটা | ১৩৪ | — | — |
| | করমছড়া | ২৬ | — | — |
| | টীলাগাঁও | ৬৫ | — | — |
| কমলপুর | কমলপুর | ২৬ | ৩ | — |
| | সালেমা | ২৫ | — | — |
| | মানিকপুর | ১৫ | — | — |
| | মহাবীর | ১৩ | ২ | — |
| | নালীছড়া | ৪ | — | — |
| | হালাহালি | — | ২ | — |
| | কচুছড়া | — | ৬৮ | — |
| উদয়পুর | ধ্বজনগর | ২৫ | ১ | — |
| | কাকড়াবন | ৮৭ | — | — |
| | মির্জা | ৬৩ | — | — |
| | বাগমা | ৬২ | — | — |
| | গর্জি | ৬ | — | — |
| | মহারাণী | ১ | — | — |
| | শালগড়া | | ১ | — |
| অমরপুর | অমরপুর | ১২৯ | — | — |
| | মালবাসা | ১৩৯ | — | — |
| | চেলাগাং | ৭৭ | — | — |
| | নূতন বাজার | ২১৭ | — | এ |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| বিলোনীয়া | মাইছড়া | ২৫ | — | — |
| | সম্পাই | ৪ | — | — |
| | সারাসীমা | ৬ | — | — |
| | বিলোনীয়া টাউন | ১ | — | — |
| | বড় পাথারী | — | ২ | — |
| | লক্ষীছড়া | ১৬ | — | — |
| সাবরুম | সাবরুম | ১৯ | ১ | — |
| | মনুবঙ্কুল | ১৪৩ | — | — |
| | মনু | ১১ | — | — |
| | ভোরাতলি | ৩ | — | — |
| | শিলাছড়ি | ৭১ | ৩০ | — |
| | বৈষ্ণবপুর | ৬৪ | — | — |

| (২) বণ্টনকৃত খাস জমির পরিমাণ | পতিত খাস জমির শতকরা কত অংশ |
|---|---|
| ৭২৭৩.৭০ একর | প্রায় ৪.৫ ./. |

## UNTSARRED QUESTION NO. 10

**by Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১) কৃষি বর্গাদারদের নাম ও স্বত্ব রেকর্ডভুক্ত করার কি কি ব্যবস্থা গ্রহন করা হয়েছে ?

২) ১৯৭৪ মার্চ হতে বর্তমান সময় পর্যান্ত কতজন বর্গাদারদের নাম ও স্বত্ব সরকারী রেকর্ডভুক্ত করা হয়েছে (মহকুমা ভিত্তিক হিসাব) ?

৩) না হয়ে থাকলে তার কারণ সমূহ ?

উত্তর

১) ১৯৭৪ ইং সনের ত্রিপুরা ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার (দ্বিতীয় সংশোধন) আইন দ্বারা ১৯৬০ ইং সনের ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার আইনে ৪৫ এ ও ৪৫ বি ধারায় বর্গাদার-সহ ভূমির প্রকৃত মালিকগনের নাম রেকর্ড ভুক্ত করার জন্য ব্যবস্থা করা হইয়াছে। এই উদ্দেশ্যে প্রয়োজনায় নিয়মাবলী প্রণয়ন করা হইয়াছে এবং রেকর্ড (ফিল্ড ইনডেক্স) প্রস্তুত করার জন্য ব্যবস্থা হইতেছে।

২) রেকর্ড করার প্রস্তুতি চলিতেছে।

৩) যেহেতু প্রাথমিক ব্যবস্থা এখনও সম্পূর্ণ হয় নাই।

## UNSTARRED QUESTION NO. 11

**By Shri Subal Chandra Biswas**

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state—

প্রশ্ন

১) ১৯৭৪ ইং তে সরকার কর্তৃক জমির সর্বোচ্চা সীমা নির্দ্ধারনের পর আজ পর্য্যন্ত সরকার কত একর জমি জোতদারদের নিকট থেকে অধিগ্রহণ করেছেন, তাহার মহকুমা ওয়ারী হিসাব কি ?

উত্তর

১) বর্দ্ধিত ভূমির পরিমাণ নির্দ্ধারণ করিবার ব্যবস্থা করা হইতেছে।

## UNSTARRED QUESTION NO. 17

**By Shri Abhiram Deb Barma**

Will the Hon'ble Minister in-charge of the Manpower and Emploment Department be pleased to state—

প্রশ্ন

১) গত এক বছরে মোট কতজন সরকারী পদে নিযুক্ত হয়েছে—তার দপ্তর ভিত্তিক হিসেব ?

২) এই সকল নিয়োগের পেছনে কোন শ্রেণীর কর্ম প্রার্থীদের অগ্রাধিকার দেয়া হয়েছে।

৩) সরকারী পদে নুতন নিয়োগের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার থেকে কোন বিধি নিষেধ আরোপ করা হয়েছে কিনা, হয়ে থাকলে তা কি ?

উত্তর

১) ১৯৭৪ ইং জানুয়ারী মাস হইতে ডিসেম্বর ১৯৭৪ ইং পর্য্যন্ত সর্বমোট ৩৩০৭ জনকে সরকারী পদে নিযুক্ত করা হয়েছে, দপ্তর ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া গেল :—

| | | |
|---|---|---|
| ১) | শিক্ষা বিভাগ— | ১৩২৬ |
| ২) | কৃষি বিভাগ— | ৮২ |
| ৩) | স্বাস্থ্য বিভাগ— | ১১৩ |
| ৪) | পশুপালন ,, — | ১০৭ |
| ৫) | প্রচার ,, — | ৬৪ |
| ৬) | উপজাতি কল্যাণ ,, — | ১৮ |
| ৭) | উপজাতি অনুসন্ধান— | ২ |
| ৮) | পঞ্চায়েত রাজ— | ৭১ |

| | | |
|---|---|---|
| ৯) | শিল্প বিভাগ— | ২৭ |
| ১০) | অগ্নি নির্ব্বাপণ | ৩ |
| ১১) | জরিপ— | ১ |
| ১২) | খাদ্য সংভরণ— | ৫২ |
| ১৩) | মুখ্য বাস্তকার— | ২১৪৭ |
| ১৪) | শ্রম দপ্তর— | ৯ |
| ১৫) | পরিসংখ্যান— | ১ |
| ১৬) | সরকারী ছাপাখানা— | ৪ |
| ১৭) | পৌর সংস্থা— | ১৩ |
| ১৮) | বন বিভাগ— | ৬৬ |
| ১৯) | সমবায়— | ৪৩ |
| ২০) | হাই কোর্ট— | ৬ |
| ২১) | জেলা জজ— | ৫৯ |
| ২২) | জেলা সমকর্ত্তা— | ২৮ |
| | পশ্চিম | |
| | উত্তর— | ৩২ |
| | দক্ষিণ— | ৪৪ |
| ২৩) | আরক্ষা দপ্তর— | ১২৮ |
| ২৪) | কারা দপ্তর— | ২৭ |
| ২৫) | পরিবহন— | ৫ |
| ২৬) | সচিবালয়— | ১০ |
| ২৭) | লোক সেবা আয়োগ— | ২১ |
| ২৮) | পরিবহন সংস্থা (T. R. T. C)— | ৩৫৩ |
| ২৯) | শিল্প সমিতি— | ২১ |
| ৩০) | ক্ষুদ্র সঞ্চয় সংস্থা— | ৮ |
| ৩১) | কর্ম বিনিয়োগ ও জন শক্তি পরিকল্পনা— | ১১ |
| ৩২) | তৈল ও প্রাকৃতিক গ্যাস কমিশন— | ৪০ |
| ৩৩) | সীমান্ত রক্ষী বাহিনী— | ২১৭ |
| ৩৪) | এপসেন্টমেন্ট বিভাগ— | ১৪ |

মোট ৩৩০৭ জন.

২। স্থানীয় তথা আর্থিক দুর্দ্দশাগ্রস্থ এবং অনুন্নত সম্প্রদায়ভুক্ত যথা, তপশিলী জাতি, তপশিলী আদিবাসী, দৈহিক অন্তরায় গ্রস্থ প্রাক্তন সৈনিকগণকে চাকুরীতে তাহাদের জন্য সংরক্ষিত আসন অনুযায়ী অগ্রাধিকার দেওয়া হইয়াছে। তদুপরি চাকুরীরত অবস্থায় যাহারা মারা গিয়াছেন তাহাদের নিকট আত্মীয়দের ক্ষেত্রেও অগ্রাধিকার দেওয়া হইয়াছে।

৩। জানা নাই।

## UNSTARRED QUESTION NO 55 (postponed)

**By Shri Baju Ban Riyan.**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

**প্রশ্ন**

১। ১৯৭৪ সালে এ পর্য্যন্ত মোট কত জন কত দিনের জন্য টেষ্ট রিলিফ স্কীমে কাজ পেয়েছেন, তার মহকুমা ভিত্তিক হিসাব ?

২। গত বছর (১৯৭৩ এর জুন পর্য্যন্ত) মোট কতজন লোক টেষ্ট রিলিফের কাজে নিযুক্ত ছিলেন এবং মোট কত দিন কাজ পেয়েছেন তার মহকুমা ভিত্তিক হিসাব ?

৩। এবার কাজ কম হয়ে থাকলে তার কারণ ?

**উত্তর**

| | মহকুমার নাম | লোকের সংখ্যা | | দিনের সংখ্যা |
|---|---|---|---|---|
| ১। | সদর— | ৬৫৪৩ | ৫৪ | জুলাই ১৯৭৩ ইং |
| | সোনামুড়া— | ৫৯৪৪ | ৬০ | পর্য্যন্ত। |
| | খোয়াই— | ১১২৯১৪ | ৬৮ | |
| | কৈলাসহর— | ১৩৫৬৯ | ১৪৭ | সেপ্টেম্বর ১৯৭৪ ইং |
| | কমলপুর— | ১৩৫৩৫০ | ১৮১ | পর্য্যন্ত। |
| | ধর্ম্মনগর— | ৪৪৪০ | ৫৫৩ | |
| | উদয়পুর— | ৬৯৭৩০ | ১৪৬ | |
| | অমরপুর— | ১৬০০ | ৬০ | আগষ্ট ১৯৭৪ ইং |
| | বিলোনায়া— | ৩৭৩ | ২৫৪ | পর্য্যন্ত। |
| | সাব্রুম— | ৪৮ | ২৫৪ | |
| ২। | সদর— | ১৪২৫৫ | ৭৯ | |
| | সোনামুড়া— | ৫৫৮৪ | ৬০ | জুন ১৯৭৩ ইং |
| | খোয়াই— | ১১৩২১২ | ৮০ | পর্য্যন্ত। |
| | কৈলাসহর— | ৬৮১৫ | ২২০ | |
| | কমলপুর— | ১৮৬৮০০ | ১৫০ | |
| | ধর্ম্মনগর— | ২১২৩ | ৩৯৯ | |
| | উদয়পুর— | ৪২৮০০ | ২১ | |
| | অমরপুর— | ৫৭৫৭ | ৭০০ | |
| | বিলোনীয়া— | ৯৪৭৪৫ | ২৫৪ | |
| | সাবরুম— | ৮২৯৫৬ | ২৮৯ | |

৩। ১৯৭৪ ইং সনে অভাব অনটন কম থাকায় কাজ কম ছিল

## ,UNSTARRED QUESTION NO. 88 (Postpond)

### By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state—

প্রশ্ন

১। রাজ্য বিধান সভা কর্তৃক গৃহীত ত্রিপুরা ভূমি সংস্কার (দ্বিতীয় সংশোধনী) বিল ১৯৭৪, মাননায় রাষ্ট্রপতি কর্তৃক অনুমোদিত হইবার তারিখ হইতে মহকুমা ভিত্তিক জমি হস্তান্তরের সংখ্যা ;

২। এই হস্তান্তর সংখ্যার মধ্যে উপজাতির নিকট হইতে অ-উপজাতির নিকট কত সংখ্যক হস্তান্তর হইয়াছে ; এবং

৩। উক্ত সময়ে কোন মহকুমায় কত সংখ্যক নামজারী হইয়াছে ;

৪। এই নামজারীর সংখ্যার মধ্যে উপজাতি রায়তের নামীয় জোত স্বত্ব হইতে অ-উপজাতির নামে স্বত্ব প্রতিষ্টায় কত সংখ্যক নামজারী দেওয়া হইয়াছে ?

উত্তর

১। মহকুমার নাম :— জমি হস্তান্তরের সংখ্যা।

| | |
|---|---|
| সদর | ৫৫৭৪ |
| খোয়াই | ২২১৬ |
| সোনামুড়া | ৩৫৬ |
| ধর্ম্মনগর | ১৮৯৬ |
| কৈলাসহর | ১৭৫৯ |
| কমলপুর | ১ |
| উদয়পুর | ৭১৭১ |
| বিলোনীয়া | ৬২৬৩ |
| অমরপুর | ২৩৭৮ |
| সাব্রুম | ৩৫৮১ |

২। মহকুমার নাম উপজাতির নিকট হইতে অ-উপজাতির নিকট হস্তান্তরের সংখ্যা

| | |
|---|---|
| সদর | ৩৫ |
| খোয়াই | — |
| সোনামুড়া | — |
| ধর্ম্মনগর | — |

| | |
|---|---|
| কৈলাসহর | ৮ |
| কমলপুর | — |
| উদয়পুর | — |
| বিলোনীয়া | ৩ |
| অমরপুর | ৫ |
| সাব্রুম | — |

৩। 

| মহকুমার নাম | নামজারীর সংখ্যা |
|---|---|
| সদর | ৮৮৩২ |
| খোয়াই | ৭০ |
| সোনামুড়া | ৩৬৭২ |
| ধর্ম্মনগর | ৫১৭ |
| কৈলাসহর | ৮১৪ |
| কমলপুর | ১১২ |
| উদয়পুর | ১৩০ |
| বিলোনীয়া | ৯৫৪ |
| অমরপুর | ৫৬ |
| সাব্রুম | ১৪৮ |

| মহকুমার নাম | অ-উপজাতির নামে স্বত্ব প্রতিষ্ঠায় নাম জারীর সংখ্যা |
|---|---|
| সদর | — |
| খোয়াই | ৮ |
| সোনামুড়া | — |
| ধর্ম্মনগর | — |
| কৈলাসহর | — |
| কমলপুর | ১ |
| উদয়পুর | — |
| বিলোনীয়া | — |
| অমরপুর | ৫ |
| সাব্রুম | — |

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House, Agartala, on Tuesday the 11th March, 1975 at 11-30 A. M.

### PRESENT

Shri M. L. Bhowmik Speaker was in the Chair, the Cheif Minister, and 4 Ministers, the Deputy Speaker 2 Deputy Ministers and 45 Members·

### STARRED QUESTION

Mr. Speaker :—To-day in the List of Buisness are the following Questions to be answered by the Ministers concerned. Starred Qustions Shri Naresh Ch. Roy

Question No. 218 (Post poned) Shri Naresh Ch. Roy—Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১) আমতলী সিনিয়র বেসিক স্কুলের (আণ্ডার দি ইনস্পেক্টর অব সদর এ) কিছু ঢেউটীন ও অন্যান্য আসবাব পত্র কবে কোথায় এবং সিষ্টেমে নীলাম হইয়াছিল ; এবং

২) কতজন এই নীলাম ডাকে যোগদান করিয়াছিলেন ?

শ্রীশৈলেশ চন্দ্র সোম (ডেপুটি মিনিষ্টার, এডুকেশান ডিপার্টমেন্ট)—

১) আমতলী সিনিয়ার বেসিক স্কুলের কোন ঢেউটিন ও আসবাব পত্র ইদানীংকালে নীলাম করা হয় নাই।

২) প্রশ্ন উঠেনা।

শ্রীনরেশ চন্দ্র রায় :—আমি ইদানীংকালে কি ভবিষ্যত কালে বা অতীত কালে বলি নাই। কোন কালেই কি নীলাম করা হয়েছিল ?

শ্রীশৈলেশ চন্দ্র সোম ;—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার শিক্ষা বিভাগ থেকে আমতলী সিনিয়ার বেসিক স্কুলের কোন টিন নীলাম করা হয় নাই।

শ্রীকালীপদ ব্যানার্জী :—তাহলে মাননীয় মন্ত্রী ইদানীং কেন বললেন। তিনি বললেই পারতেন যে শিক্ষা বিভাগ থেকে করা হয় নাই।

শ্রীতাপস দে :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ১৯৭২-৭৩ সালে আমতলী সিনিয়ার বেসিক স্কুলে আগুন লাগার ফলে কিছু টিন নষ্ট হয়ে গিয়েছিল, সেগুলির অবস্থা কি ?

শ্রীশৈলেশ চন্দ্র সোম :—যেটাতে আগুন লেগেছিল সেটা পি, ডবলিউ, ডি, এর অন্তর্ভুক্ত।

**শ্রীতাপস দে :**—কনস্ট্রাকশান পি, ডবলিউ, ডি, এর। কিন্তু প্রোপার্টি এডুকেশান ডাইরক্টরেটের। এডুকেশান ডাইরেক্টরেট টাকা দেয়।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—কিছু কিছু ডিপার্টমেন্টের বিলডিং পি, ডবলিউ, ডি করে থাকেন এবং সেগুলি রক্ষনাবেক্ষণের ভার পি. ডবলিউ, ডি, এর হাতে থাকে।

**শ্রীঅনিল সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ঐ স্কুল পোড়ার পর স্কুলে টিন কিছু নষ্ট হয়েছিল এবং সেই ড্যামেজড টিনের কি ব্যবস্থা হল কোথায় সেই ইনফর মেশান কি এডুকেশান ডিপার্টমেন্টে আসে নি?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—ঘর সম্পর্কে শিক্ষা বিভাগ ওয়াকিবহাল। কিন্তু তার প্রোপার্টি পি, ডবলিউ, ডি এর।

**শ্রীঅনিল সরকার :**—পোড়া যাওয়ার পর টিন কি হল, সেই স্কুলের প্রোপার্টি হিসাবে আছে কিনা সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি না?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—সেটা পি, ডবলিউ. ডি. এর মধ্যে আছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি প্রশ্নের নোটিশ পাওয়ার পরে শিক্ষা বিভাগ থেকে পি. ডবলিউ, ডি, তে এই সম্পর্কে খোঁজ খবর নিয়েছেন কিনা?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, শিক্ষা বিভাগ থেকে পি,ডবলিউ, ডি, এর ৪নং ডিভিশনের এক্জিকিউটিভ ইঞ্জিনীয়ারকে এই সম্পর্কে জিজ্ঞাসা করা হয়েছিল। তারা বলেছিল যে ইদানাং কালে কোন ঢেউটিন বিক্রি করেন নি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—ইদানীংকালের ব্যাখ্যাটা কি?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—আমার প্রশ্নের জবাবে পি, ডবলিউ, ডি, এই কথটা বলেছেন।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—আমি জানতে চাই ইদানীং কালে শব্দের অর্থ কি।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—পি,ডবলিউ ডি, থেকে জবাব দিয়েছে যে ইদানীংকালে তার কোন ঢেউটিন বিক্রি করেন নি সেই ভাবেই বলেছি।

**শ্রীবিনোদ বিহারী দাস :**—মন্ত্রী মহোদয়, প্রশ্নের উত্তর দিতে গিয়ে বলেছেন, ইদানীং কালে। আমরা শুধু ইদানাং কালের ব্যাখ্যাটা পরিস্কারভাবে জানতে চাই। সেটা তিনি বলবেন কি?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইদানীং কালের ব্যাখ্যা করবার অবস্থা কেন হয়েছে বুঝতে পারি না। পি, ডবলিউ, ডি, আমার প্রশ্নের জবাবে বলেছেন 'ইদানাং কালে'। সেজন্য আমার উত্তরও ইদানাং কালে বলা হয়েছে।

**শ্রীতাপস দে :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি পি, ডবলিউ, ডি, যে কাজটা করেছে সেই কাজের টাকাটা এডুকেশান ডিপার্টমেন্ট দিয়েছেন কিনা? যদি দিয়ে থাকে তাহলে তারা সেই সম্পর্কে খোঁজ খবর করেছেন কিনা?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আগেই বলেছি যে পি, ডবলিউ, কিছু কিছু স্কুল বিলডিং করে থাকে তাদের টাকা থেকে এবং তারাই সেই বিলডিংটা তাদের টাকা দিয়ে করেছে।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে একটা পার্টিকুলার স্কুলের কথা উল্লেখ করা আছে, অর্থাৎ তাপস বাবু যেটা বলেছেন সেটা পরিষ্কার আমতলী স্কুল সম্পর্কে।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—যে ঘরটা আমতলী স্কুলের পোড়া গেছে, সেটা পি, ডবল্যু ডিপার্টমেন্টের।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার জানা আছে যে এডুকেশান ডিপার্টমেন্টকে জানান হয়েছে যে ঐ স্কুলের কিছু টিন এবং অন্যান্য আসবাবপত্র খোয়া গেছে। এইটুকু জানানোর পরে আমি যতটুকু জানি এডুকেশান ডিপার্টমেন্ট তার দায় সারাবার জন্য পি, ডবল্যু ডিপার্টমেন্টের কাছ থেকে সেটা কারচুপি করে অকশান করা হয়েছে। এই বিষয়ে এডুকেশান ডিপার্টমেন্টে তদন্ত করে দেখবেন কি মাননীয় মন্ত্রী মহোদয়?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে এর ঘরটা পি, ডবল্যু, ডি'র, সুতরাং ওঁরা কি করেছেন, না করেছেন, সেটা দেখা আমাদের এক্তিয়ারে আসেনা।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি. স্কুলের জায়গাটা কার নামে তৌজী করা হয়েছে? পি, ডবল্যু, ডিপার্টমেন্টের নামে না ডিরেক্টার অব এডুকেশানের নামে?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়ে এই জায়গা স্কুলের নামে।

**শ্রীতাপস দে**ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, স্কুলের জায়গাতে পি, ডবল্যু, ডি, কিভাবে ঘর করেছে উইদ আউট কনকারেন্স অব দি এডুকেশান ডিপার্টমেন্ট মন্ত্রী মহাশয় বুঝিয়ে বলবেন কি?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পি, ডবল্যু, ডি-কে অনুরোধ করাতে পি, ডবল্যু, ডি, তাদের ফাণ্ড থেকে এই স্কুলের জন্য ঘর তৈরী করে দিয়েছে।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই কনষ্ট্রাকশানের জন্য কে এ্যাডমিনিষ্ট্রেটিভ এ্যাপ্রুভেল দিলেন—কোন্ ডিপার্টমেন্ট?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু ঘরটি পি, ডবল্যু, ডি, করেছে তাদের টাকা দিয়ে, সুতরাং তাদেরই এটা আমার মনে হয়, তবে ডিটেলস আমার জানা নেই।

**মিঃ স্পীকার**:—এ্যাডমিনিষ্ট্রেটীভ এ্যাপ্রুভেল কে দিয়েছে?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—আমার কাছে সেই সংবাদ নেই।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আমার জানা আছে ১৯৭২-৭৩ সনের মধ্যে এই স্কুলের কিছু টিন এবং আসবাবপত্র খোয়া গেছে, এই সম্পর্কে স্কুল কমিটী এবং সেখানকার জনসাধারণ এডুকেশান ডিপার্টমেন্টকে তার তথ্য সংগ্রহ করার জন্য দাবী জানিয়েছে, এই বিষয়ে এডুকেশান ডিপার্টমেন্ট তথ্যানুসন্ধান করবেন কি এই টিনগুলি এবং আসবাবপত্রগুলি কি হল?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** : মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে প্রশ্নটা ছিল যে আমতলী সিনিয়র বেসিক স্কুলের কতকগুলি টীন নিলামে বিক্রী সম্পর্কে। আমরা যে তথ্য নিয়েছি তাতে দেখা যায় পি, ডবল্যু, ডিপার্টমেন্টের ঘর ছিল, এবং এই সম্বন্ধে পি, ডবল্যু, ডি যা করেছে, সেটা সম্পর্কে তদন্ত করা আমাদের পক্ষে অসুবিধা আছে।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এডুকেশান ডিপার্টমেন্টকে পি, ডবল্যু, ডি, উত্তর দিয়েছে যে ইদানিং কালে কোন টিন অকশান হয় নাই, অতীতকালে অকশান হয়েছে কি না, এই তথ্য অনুসন্ধান করবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—আমরা পি, ডবল্যু, ডির কাছে জানতে চাইব।

**শ্রীতাপস দে :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে স্কুলের ব্যাপারে নিলাম অকশন 'এর ব্যাপারে এই এলাকার জনসাধারণ এডুকেশান ডিপার্টমেন্টে কোন লিখিত রিপ্রেজেনটেশান পাঠিয়েছিলেন কি না ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**—লিখিত রিপ্রেজেনটেশান পাঠিয়েছিলেন কি না আমার জানা নেই।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় উপমন্ত্রী (শিক্ষা বিভাগ) তিনি বলছেন পি, ডবল্যু, ডির কাছে খোঁজ খবর নেওয়া হয়েছে, পি, ডবল্যু, ডি বলেছে ইদানিং এমন কোন ঘটনা ঘটে নাই, এরপর আর কোন পারস্যু তিনি করেন নি। এখন শিক্ষা দপ্তরের মন্ত্রী মাননীয় মুখ্যমন্ত্রী, পি, ডবল্যু, ডিরও মন্ত্রী উনার কাছে জানতে চাইব, উনার কাছে কোন ইনফর্মেশান আছে কিনা এই সম্পর্কে ?

**মিঃ স্পীকার :**—শ্রীবিনোদ বিহারী দাস।

## QUESTION NO. 306 (Postponed)
### By Shri Binode Behari Das

Will the Hon'ble Minister in-charge of the Social Education Department be pleased to state :—

প্রশ্ন

ক) ত্রিপুরা রাজ্যে বয়স্ক শিক্ষাকেন্দ্র (এডাল্‌ট্‌ লিটারেসী) কতটি আছে এবং কতজন কর্মচারী নিযুক্ত আছেন ?

খ) ইংরেজী কত সন হইতে উপরি উক্ত পরিকল্পনা অনুযায়ী কাজ শুরু হইয়াছে, এবং

গ) ঐ কার্যসূচী অনুযায়ী মোট কতজন লিখিতে এবং পড়িতে শিখিয়াছেন (১৯৭৪ইং সনের মার্চ পর্যন্ত মহকুমা ভিত্তিক হিসাব)।

উত্তর

ক) বয়স্ক শিক্ষা কেন্দ্র ৩৯৭টী এবং ৫৮০ জন কর্মচারী নিযুক্ত আছেন।

খ) ১৯৫২-৫৩ইং হইতে।

গ) ৫৮,৭৪৪ জন শিক্ষিত হইয়াছেন।

(১৯৭৪ইং সনের মার্চ পর্যন্ত মহকুমা ভিত্তিক হিসাব নীচে দেওয়া হইল)

সদর—৩৭৯৯ জন।

খোয়াই—৮২১৬ জন।

সোনামুড়া—২৪৭৮ জন।

অমরপুর—৭৮৮৬ জন।

সাবরুম—৪৭১৫ জন।

উদয়পুর—৬৪৮ জন।

বিলোনীয়া—১৭৫০ জন।

কমলপুর—২৪৬২৯ জন।

কৈলাশহর—৪৬২৪ জন।

ধর্মনগর—৪৯৯৭ জন।

শ্রীবিনোদ বিহারী দাস :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে হিসাবটা আমাদের জানালেন, সেটা ১৯৭৪ সনের মার্চ মাস পর্যন্ত। আজও সেইসব এ্যাডালট লিটারেসী সেন্টার আছে কি ?

শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তার উত্তর আমি পূর্ব্বেই দিয়েছি যে ৩৯৭টি শিক্ষাকেন্দ্র চালু আছে।

শ্রীতাপস দে :—মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি, এই যে ৩৯৭টী স্কুলে ৫৮০ জন কর্মচারী আছেন, বাড়তি কর্মচারীরা কি কাজ করেন এবং এই কর্ম্মচারীরা কোন্ শ্রেণীর কর্মচারী ?

শ্রীমতি বাসনা চক্রবর্ত্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৩৯৭টি এ্যাডালট লিটারেসী কেন্দ্র হিসাবে আছে, এছাড়া বালোয়ারী কেন্দ্র হিসেবে যে সমস্ত কেন্দ্র আছে, সেখানে বালোয়ারী টিচার এ্যাডালট লিটারেসী শিক্ষায় অংশ গ্রহন করেন, সেই হিসেবে শিক্ষকের সংখ্যা বেশী। কেন্দ্র হিসেবে নির্দ্দিষ্ট আছে ৩৯৭টি কেন্দ্রের জন্য ৩৯৭ জন শিক্ষক ও বালোয়ারী কেন্দ্রে এ্যাডালট লিটারেসী শিক্ষা দেওয়া হয়, সেইজন্য শিক্ষকের সংখ্যা বেশী আছে।

শ্রীতাপস দে :—ওরা কোন শ্রেণীর কর্ম্মচারী।

শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী :—যারা বালোয়ারী শিক্ষা কেন্দ্রে ১২৫-২০০ স্কেলে আছেন, তাঁরা ৩য় শ্রেণীর কর্মচারী এবং যারা ৮০ টাকা হিসেবে এবং ৬০ টাকা হিসাবে আছেন, এ্যাডালট লিটারেসী হিসাবে বলা হয়, তাঁদের ৩য় বা ৪র্থ শ্রেণী বলে কোন শ্রেণী বিভাগ করা হয় নাই।

শ্রীতাপস দে :—৮০ টাকা এবং ৬০ টাকা হারে মোট কতজন আছে, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—৪০ জন এ্যাডালট এডুকেশন টিচার ৮০ টাকা করে পাবে, আর ৬০ টাকা করে ১০০ জন।

শ্রীতাপস দে :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে মহকুমা ভিত্তিক হিসেব দিলেন এখানে, উদয়পুরে দেখা যায় ৬৪৮ জন, এখানে মিনিমাম নাম্বার হওয়ার কারণ কি, উনি তদন্ত করে দেখবেন কি ?

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উদয়পুর সংখ্যা কম হওয়ার কারণ সমস্ত সাবডিভিশনে একযোগে ভালভাবে শিক্ষা প্রসার করা সম্ভব হয় নি, কোন কোন জায়গায় বেশী হয়েছে, কোন কোন জায়গায় কম হয়েছে, সেখানে যেখানে কম হয়েছে আরও বাড়ানোর চেষ্টা করা হচ্ছে এবং অদূর ভবিষ্যতে সেইসব জায়গায় স্কুল ওপেন করা হবে আশা করি।

শ্রীঅনিল সরকার :—মাননীয় মন্ত্রী মহাশয়া কি জানাবেন যে, তাদের যে পে দেওয়া হয় সেটা তাদের বাঁচার পক্ষে যথেষ্ট নয়। এবং এই কাজের জন্য যে উৎসাহ উদ্দীপনা সেটা ক্ষুন্ন হচ্ছে ? এবং সেই জন্যই আ্যাডাল্ট লিটারেচার সম্প্রসারিত হচ্ছে না ?

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে সরকার বিবেচনা করছেন। কি করা হবে না হবে আমি তখন বলব। এখন এই ব্যাপারে আমার পক্ষে কিছু বলা সম্ভব নয়।

শ্রীবি. দাস :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয়া মন্ত্রী মহাশয়া কি জানাবেন যে ৩১৭টা সেণ্টারে যে ৫৮০ জন শিক্ষক আছেন এবং উনি উক্ত কেন্দ্রে গিয়ে বলেছেন যে এ্যাডাল্ট লিটারেচার এবং বালোয়ারী দুটোই এক রকম। কিন্তু আমরা জানি যে এ্যাডাল্টের জন্য একটা বাজেট এবং বালোয়ারীর জন্য আর একটা বাজেট। আমি শুধু এইটুকু তুলে ধরতে চাই এই জন্য যে যেটুকু হওয়ার কথা ছিল সেইটুকু হয় নি, মাননীয়া মন্ত্রী মহাশয়া এ ব্যাপারে কি আমার সঙ্গে একমত হবেন।

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—মাননীয়া স্পীকার স্যার, আমরা যেখানে বালোয়ারী স্কুল কেন্দ্র খুলেছি সেখানে বয়স্ক মহিলাদের নিয়ে মহিলা মণ্ডল করা হয় এবং সেখানে একত্রিত করে তাদের শিক্ষা দেওয়া হয় এবং হাতের কাজেরও এক সঙ্গে শিক্ষা দেওয়া হয়। এই ব্যাপারে আলাদা শিক্ষক রাখার প্রয়োজনীয়তা আমরা মনে করি না। হোল টাইম প্রোগ্রাম হিসেবেই তাদের শিক্ষা দেওয়া হয়। আর যারা বয়স্ক পুরুষ আছেন তারা পুরুষদের শিক্ষা দিয়ে থাকেন। কাজেই এই কার্য্যসুচীকে আমরা একটা পুর্ণাঙ্গ রূপ হিসেবে গ্রহণ করছি। কাজেই এইভাবে কার্য্যসুচী রচিত হয়েছে।

মিঃ স্পীকার :—মি: সরকার আপনি বসুন।

শ্রীতাপস দে :—কাজটা কি সঠিকভাবে চলছে ?

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, অতীতে হয়তো কিছুটা ত্রুটি বিচ্যুতি হয়ে থাকতে পারে। কিন্তু বর্তমানের ষ্টেটমেণ্টেই বুঝা যাচ্ছে যে উন্নতিই হচ্ছে অবনতি নয়।

শ্রীবি, দাস :—......

মিঃ স্পীকার :—মাননীয়া মন্ত্রী মহাশয়া কিন্তু পরীক্ষাতে উত্তীর্ণ হয়েছেন।

শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :—মাননীয়া মন্ত্রী মহাশয়া বলেছেন যে ৫৮৭৪৪ জন যার মধ্যে থেকে শিক্ষা লাভ করেছেন। ঠিক কত বছরে এটা সম্ভব হয়েছে সেটা আমি শুনতে পারি নি। এবং এই সঙ্গে আর একটা কথা আমরা জানতে চাই যে কত পারসেণ্টটেজ···

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য এক সঙ্গে এত প্রশ্ন করবেন না। এত প্রশ্ন এক সঙ্গে করলে কি ভাবে হবে।

শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :—মাননীয় স্পীকার স্যার, এক সঙ্গে না হলে তো সুযোগ পাওয়া যাচ্ছে না। আমি সেই সঙ্গে বলছি যে অ্যাডাল্ট শিক্ষা কেন্দ্রে শিশুদের শিক্ষা দেওয়ার কোন ব্যবস্থা আছে কি না ?

মি: স্পীকার :—The scope of the supplimentary question should not...... Whether the original work···

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, আজ পর্য্যন্ত কতজন শিক্ষা পেয়েছে সেই হিসাবটা আমি এখানে দিয়েছি।

মিঃ স্পীকার :—উনি পারসেণ্টটেজ জানতে চেয়েছেন।

শ্রীঅজয় বিশ্বাস :—মাননীয় মন্ত্রী মহাশয়া বলেছেন যে ৫৮৭৪৪ জন পাশ করেছেন এর জন্য কি কোন কোর্স ছিল এবং তারা কি ঐ কোর্স কমপ্লীট করেছেন ?

শ্রীমতী বাসনা চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, এটার একটা কোর্স আছে এবং এর জন্য পরীক্ষা দিতে হয়। পরীক্ষায় পাশ করলে পরে এ্যাডাল্ট লিটারেট বলে গণ্য করা হয়।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— কবে কোথায় পরীক্ষা নেওয়া হয়েছে ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার স্যার, এর জন্য আলাদা প্রশ্ন করা হলে বলা হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— আমি আলাদা প্রশ্ন করব কেন ? আমাকে উনি আলাদা প্রশ্ন করতে বলেছেন। উনি বলেছেন যে কোর্স আছে, সেন্টার আছে। তাহলে কি আমরা জানতে পারব না কি কি কোর্স আছে, কোথায় কোথায় সেন্টার আছে ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, পরীক্ষা হয়, এর একটা কোর্স আছে এ কথা আমি বলেছি। কিন্তু কোন সনে পরীক্ষা নেওয়া হয়েছে, কতজন পরাক্ষা দিয়েছেন, কতজন পাশ করেছেন এবং কোথায় কোথায় পরীক্ষা নেয়া হয় সেটা জানতে হলে ডিটেলস ভাবে জেনে ডিফিনিট উত্তর দেওয়া দরকার এটা আমি মনে করি। নয়তো হাউসকে বিভ্রান্ত করা হবে। সেটা আমি করতে চাই না। সেই জন্যই আমি তাঁর প্রশ্নের যথাযথ উত্তর দেওয়ার জন্যই এই কথা বলছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— পরীক্ষা নেয়া হয়েছে সেটা আমি জানতে পারব না। কোন জায়গায়, কতজন পরীক্ষা দিয়েছেন ?

**মিঃ স্পীকার** :— পরীক্ষা স্কুলেই নেয়া হয়ে থাকে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় স্পীকার স্যার, আমি জবাব চাই যে আদৌ কোন পরীক্ষা হয় কি না ? পরীক্ষা নেয়া হলে কোথায় কোথায় নেয়া হয়, বছরে একবার না কি দুবার নেয়া হয়। সে কথা উনি বলেননি ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার স্যার, বছরে একবারই পরীক্ষা নেয়া হয়ে থাকে।

**শ্রী অজয় বিশ্বাস** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়া বলেছেন পরীক্ষায় পাশ করেছেন। কিন্তু ১৯৭৫ সালে কতজন পরাক্ষা দিয়েছিল এবং কতজন পাশ করেছে সেটা আমি জানতে চাই।

**মিঃ স্পীকার** :— সেটা আলাদা কোয়েশ্চান হলে ভাল হয়।

**শ্রীঅনিল সরকার** :— মাননায়া মন্ত্রী মহোদয়া কি জানাবেন যে এই যে কজন প্রাপ্ত বয়স্ক নিরক্ষর মানুষকে শিক্ষিত করে তোলা হয় তার জন্য সে কতবার পরীক্ষা দেয়, কিংবা দিতে হয় কি না ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার স্যার, সাধারণতঃ একবারই পরীক্ষা নেয়া হয়ে থাকে।

**শ্রী অমরেন্দ্র শর্মা** :— কি কি বিষয়ের উপর পরীক্ষা নেয়া থাকে মন্ত্রী মহোদয়া জানাবেন কি ? একটা পাঠ্য বইয়ের নাম কি মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন ?

**মিঃ স্পীকার** :— সেপারেট কোয়েশ্চান হবে।

**শ্রী অনিল সরকার** :— বছরে একবার পরীক্ষা নেয়া হয়ে থাকে। মাননীয়া মন্ত্রী মহোদয়া বলেছেন এখন কি আমরা জানতে পারব না যে কি কি বিষয়ের উপর পরীক্ষা নেয়া হয় এবং পাঠ্য বইয়ের নাম আমরা জানতে পারব না।

**মি: স্পীকার** :— কোয়েশ্চানটা সেপারেট হবে।

**শ্রী অনিল সরকার** :— সেটা কি করে হবে। উনি তো নিজে বলেছেন এর জন্য পরীক্ষা দিতে হয়।

**মি: স্পীকার** :— অনারেবল মেম্বার, আই হেভ গিভেন মাই ডিসিশান, দিস ইজ এ সেপারেট কোয়েশ্চান।

**শ্রী অজয় বিশ্বাস** :— স্যার, এটা কি করে হবে। আমি বলতে চাই যে—

**মি: স্পীকার** :— অনারেব্‌ল্‌ মেম্বার, মাই ডিসিশান ক্যান নট বি চেলেঞ্জড্‌।

**শ্রী অনিল সরকার** :— না না স্যার, আপনাকে কেহ চেলেঞ্জ জানান নি।

**মি: স্পীকার** :— হ্যাঁ, মি: বিশ্বাস জানিয়েছেন।

**শ্রী অনিল সরকার** :— না না স্যার, উনি আপনাকে চেলেঞ্জ জানান নি।

**মি: স্পীকার** :— না আপনি শুনতে পাননি।

**শ্রী অজয় বিশ্বাস** :— মাননীয় স্পীকার স্যার, আমি আপনাকে চেলেঞ্জ জানাই নি আমি আমার বক্তব্যটা এখানে রাখতে চাই। আপনাকে আমি চেলেঞ্জ জানাই নি। আপনি যা বলবেন সেটা আমি এখানে মেনে নেব। মাননীয়া মন্ত্রী মহোদয়া নিজেই বলেছেন যে পুস্তক আছে, কোস আছে এখন কি আমরা জানতে চাইছি যে কি কি পাঠ্য পুস্তক আছে?

**মি: স্পীকার** :— মাননীয় সদস্য, এটা সেপারেট কোয়েশ্চান হওয়া উচিত। আই থিংক দিস সুড বি এ সেপারেট কোয়েশ্চান।

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার মহোদয়, কতটি সেণ্টার হয়েছে, কতজন শিক্ষিত হয়েছে সেইটা বলেছি কিন্তু কতটি সেণ্টার ধর্মনগরে আছে সেইটার আমার কাছে আলাদা কোন হিসাব নেই এখন।

**শ্রীবিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মশায় জানাবেন কি যে এই পরিকল্পনা সুরু হয়েছে ১৯৫২-৫৩ইং সনে তার মধ্যে লিখিতে পড়িতে শিখিয়াছেন ১৮৭৪৪ জন এইটা কি ১৯৫২-৫৩ সনে সুরু করে ১৯৭৪ইং সন পর্যন্ত উনি বলেছেন?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** : — মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৭২ সন পর্যন্ত।

**শ্রীবিনোদ বিহারী দাস** :— তাহলে স্যার, বুঝা গেল শিক্ষিতের হার যেভাবে চলছে সেইটা মোটেই উৎসাহব্যাঞ্জক নয়। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়া আমার সংগে একমত হবেন কি না?

**মি: স্পীকার** :— মাননীয় সদস্য, দিস ইজ এ ম্যাটার অব অপিনিয়ন। আপনি বলুন।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— মাননীয় মন্ত্রী মহাশয়া জানাবেন কি যে ১৯৭৪ইং সন পর্যন্ত ত্রিপুরায় অ্যাডালট ইল্লিটারেটের মানে বয়স্ক অশিক্ষিতের সংখ্যা কত?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার মহাশয়, এই সম্পর্কে সম্পূর্ণ তথ্য আমার কাছে আসে নি।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, এইখানে ইল্লিটারেসির প্রশ্ন আসে এই জন্য যে তা না হলে উনি কি করে শিক্ষা প্রতিষ্ঠান চালাবেন, কিসের ভিত্তিতে ওটা চলবে? এবং সেই তথ্য উনার কাছে আসে নি। তাহলে মাননীয়া মন্ত্রী মশায় কি এইটাই বলতে চান যে এই সম্পর্কে যতটুকু কাজ করানো উচিত ছিল সেইটুকু আপনারা করতে পারেন নি বা করছেন না?

**মিঃ স্পীকার** :— অনারেবাল মেম্বার দিস ইজ অলসো এ ম্যাটার অব অপিনিয়ন।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, আমি জানতে চাই তার অপিনিয়নটা কি?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার মহোদয়, ত্রিপুরায় অরিজিনেল লোক সংখ্যা তিনগুণ বেড়েছে এবং ক্রমশঃ বাড়ছে। কাজেই সংখ্যাটা সবসময় ঠিক থাকছে না। হিসাব করতে একটু সময় লাগবে। আগামী সেশনে নিশ্চয়ই আমরা এইটা পরিবেশন করতে পারবো।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, আমি বলতে চেয়েছিলাম যে অজয়বাবু তারা প্রশ্ন করেছিলেন যে কোর্সটা কি কিন্তু আপনি বলেছেন সেপারেট কোয়েশ্চান। এখানে বলা হয়েছে যে কতজন লিখিতে পড়িতে শিখিয়াছে। তাহলে লেখাপড়ার প্রশ্ন আছে এবং নিশ্চয়ই একটা কিছু লেখাপড়া করেছে। কাজেই কি লেখাপড়া করেছে? কোন্ বইটা করেছে এইটাতো এর ভিতরেই পড়ে এইটা সেপারেট কোয়েশ্চান কি করে হয় আমি বুঝি না।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— সমস্ত কিছু কি স্যার, একটা প্রশ্নের মধ্যে আসতে হবে?

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, আমরা বলছিলাম যে অ্যাডালট লিটারেসির জন্য কোন বইপত্র আছে কি না সেইটাতো কোয়েশ্চানের মধ্যে পড়ে সেই সম্পর্কে আমরা জানতে চাই।

**মিঃ স্পীকার** :— দিস ইজ অলসো এ সেপারেট কোয়েশ্চান একর্ডিং টু মাই অপিনিয়ন আপনারা বসুন। আপনারা একটা প্রশ্ন নিয়ে কি সারা এক ঘন্টা খাটাবেন?

**শ্রীঅজয় বিশ্বাস** :— মাননীয় মন্ত্রী মহাশয়া জানাবেন কি যে সমস্ত শিক্ষাবর্ষগুলি ১৯৭৪ সাল শিক্ষাবর্ষ পর্য্যন্ত কতজন প্রিভিলেজ পেয়েছে মানে কতজন বয়স্ক ছাত্র ছিলেন?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার স্যার, যেভাবে প্রশ্নটা করা হয়েছে সেইভাবে আমি উত্তর দিয়েছি পার্টিকুলার ১৯৭৪ এর প্রশ্ন এখানে আসে নি। কাজেই সেই-ভাবে জবাব আমি এইখানে দিতে পারবো না। মাননীয় সদস্য যদি আলাদাভাবে প্রশ্ন করেন তাহলে আমি উত্তর দেবো।

**মিঃ স্পীকার** :— শ্রীনৃপেন্দ্র চক্রবর্তী। শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চন নং ৪২, এডুকেশন ডিপার্টমেন্ট।

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৪২

প্রশ্ন

১) সরকারী আঁতুর আশ্রমগুলিতে কতজন আঁতুর চিকিৎসা ও শুশ্রূষাধীন আছে?

২) উহাদের মধ্যে কোন মহকুমা থেকে কতজন?

উত্তর

১) সরকারী একটি মাত্র আশ্রম নরসিংগড়ে আছে। উহাতে বর্তমানে ১৫২ জন আঁতুর চিকিৎসা ও শুশ্রূষাধীন আছেন?

২) মহকুমা ভিত্তিক উহাদের হিসাব নিম্নে দেওয়া হইল।

| | | |
|---|---|---|
| সদর | — | ১৪৫ জন |
| খোয়াই | — | ৩ ,, |
| সোনামুড়া | — | ১ ,, |
| বিলোনীয়া | — | ১ ,, |
| কৈলাসহর | — | ১ ,, |
| ধর্মনগর | — | ১ ,, |

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—মাননীয় মন্ত্রীমহাশয়া বলতে পারেন কি যে বিভিন্ন মহকুমা থেকে আঁতুর আশ্রমে ভর্ত্তী হওয়ার জন্য গত তিন বছরে কতকগুলি দরখাস্ত এসেছে?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :— মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে কোন প্রশ্ন নাই কাজেই এই সম্পর্কে আলাদাভাবে আমি দেখে আসি নাই।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :—সাপ্লিমেন্টারী স্যার, উনি বলেছেন যে এই ধরণের প্রশ্ন নাই তাই উনি উত্তর দিতে পারছেন না। উনি বলেছেন ১৫২ জনের মধ্যে কৈলাশহরে একজন, কমলপুরে একজন এইরকম আর বাকী সব সদরের তাহলে এই সমস্ত জায়গায় কি কোন আতুর নাই?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, আতুর সব জায়গায়ই আছে কিন্তু সবাইকে আমরা এক সংগে সুযোগ দিতে পারি না এবং বিভিন্ন সময়ে যারা অ্যাপলিকেশান করেছে, যারা প্রথমে ইন্টারভিউতে এপিয়ার হয়েছে তাদেরকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। ক্রমে ক্রমে যে সীটগুলি খালি আছে সেইগুলিতে যারা আসছেন এবং স্থানগুলিতে তাদেরকে দেওয়া হচ্ছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় স্পীকার স্যার, নরসিংগড়ে যে আতুর আশ্রম আছে সেইটাতে মোট কতজনের সীট আছে?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী** :—মাননীয় স্পীকার স্যার, মোট ২০০ জনের সীট আছে।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রীমহাশয়া বলেছেন যে ১৫২ জন আতুর ওখানে আছেন তাদের মধ্যে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস কতজন আছেন?

শ্রীতাপস দে :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রীমহাশয়া জানাবেন কি যে সরকারী আতুর আশ্রম যেখানে আছে এইটাতে যে ৫২ জন আছেন এবং যে সমস্ত দরখাস্ত আছে এইগুলি বিবেচনা করে আতুর আশ্রমকে এ্যাক্সটেনশন করার কোন পরিকল্পনা ত্রিপুরা সরকারের আছে কি না বা না থাকলে নেবেন কি না ?

শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, নর্থ এবং সাউথে এইরকম খোলার আমাদের প্ল্যান আছে। এইখানে এইটা এক্স্টেনশন না করে নর্থ এবং সাউথে যদি আমরা আলাদাভাবে খোলতে পারি তবে জনসাধারনের বিশেষ সুবিধা হবে এই হিসাবে এইটা সরকারের বিবেচনাধীন আছে

শ্রীতাপস দে :—মাননীয় মন্ত্রীমহাশয়া বলবেন কি যে কবে কাজ সুরু হবে ?

শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেইটা ধরা হয়েছে। কিন্তু কাজ কবে সেইটা শেষ হবে এখনই সেইটা বলতে পারছি না।

শ্রীকালীপদ ব্যানার্জী :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রীমহাশয়া বলেছেন যে পরিকল্পনা আছে ওদের পরিকল্পনাটা কি ? কি কি করার কথা ওরা চিন্তা করছেন সেইটা জানাবেন কি ? আতুর আশ্রম ওরা করবেন কি ধরনের আতুর আশ্রম ওরা করবেন ? পরিকল্পনাটা কি ?

শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এইখানে যে রকম আশ্রম আছে এইটা দেখলে উনি বুঝতে পারবেন কি রকম আতুর আশ্রম হবে।

শ্রীকালীপদ ব্যানার্জী :—মাননীয় স্পীকার স্যার, উনি বলেছেন যে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ওরা প্ল্যান করেছেন, সিদ্ধান্ত এরকম নিয়েছেন, কোথায় কোথায় করবেন সাউথে এবং নর্থে করবেন বলে প্ল্যান করেছেন এইটা জানাতে পারেন না ? এইটাতো অসুবিধার কিছু নাই।

শ্রীমতী বাসনা চক্রবর্ত্তী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে নর্থ এবং সাউথে আশ্রম খোলার প্ল্যান আছে। এইটাতো পরিষ্কার বুঝায় যে ধরনের আশ্রম এখন আছে সেই ধরনের আশ্রমই নর্থ এবং সাউথে হবে।

শ্রীকালীপদ ব্যানার্জী :—মাননীয় স্পীকার স্যার, কতটি সীট থাকবে সেই আশ্রমগুলিতে ?

শ্রীমতিবাসনা চক্রবর্ত্তী :— এই সম্পর্কে কোন নির্দিষ্ট হয় নাই, পরে জানাবো।

শ্রীকালীপদ ব্যানার্জী :— তাহলে কোন প্ল্যান নাই, স্যার।

শ্রীনরেশ চন্দ্র রায় :— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কি কি শ্রেণীর আতুর আশ্রমে আছে এবং সেখানে কোন কৃত্রিম আতুর আছে কি না ?

শ্রীমতি বাসনা চক্রবর্ত্তী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আতুর বলতে কি বুঝায় আমি ঠিক বুঝতে পারছি না। আমরা সাধারণতঃ যাদেরকে কৃত্রিম আতুর হিসাবে নেই তা হলো ৬৫ বৎসর হওয়া চাই এবং তাদের কোন কর্ম ক্ষমতা নাই বা তাদেরকে দেখবার মত কোন লোক নাই এবং এই রকম ধরণের লোককে আশ্রয় দেই।

শ্রীসুশীল রঞ্জন সাহা :— মাননীয় মন্ত্রী মহোদয়া উনার জবাবে বলেছেন যে ১৫২ জন লোক আতুর আশ্রমে আছে—এবং এই যে ভর্ত্তি যারা হবে ভর্ত্তি হওয়ার জন্য কোন রকম এডভার্টাইজ করা হয়েছিল কি না।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য এটা এই প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়।

**শ্রীসুশীলরঞ্জন সাহা :**— আপনার দৃষ্টি আকর্ষণ করছি স্যার, আমরা লক্ষ্য করেছি স্যার উনার জবাবে যে মফঃস্বল টাউনগুলি ডিপ্রাইভড হয়েছিল স্যার। সদরকে বেশী মঞ্জুরী দেওয়া হয়েছে এবং যে জন্য আমরা বলছি যে মফঃস্বল পুরোপুরি সুযোগ পায় নাই।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্যের প্রশ্ন ভর্তির পদ্ধতি কি—এইতো বলছেন ?

**শ্রীমতি বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, বিভিন্ন জায়গা থেকে ইনফর্মারীতে এপ্লিকেশান পাঠিয়ে দেওয়া হয় গেজেটেড অফিসারের, এম, এল, এ, এবং সোশাল ওয়েলফেয়ার বোর্ডের মেম্বাররাও সার্টিফিকেট দিয়ে পাঠিয়ে দেন। এবং তারপর একটা ইন্টার্ভিও নেওয়া হয় সেই ইন্টার্ভিওতে তাদের বয়স এবং রুলস্ অনুযায়ী সব কিছু কভার করলেই তাদের ভর্তি করা হয়।

**শ্রীসুবল বিশ্বাস :**— মাননীয় মন্ত্রী মহোদয়া বলতে পারবেন কি বিভিন্ন মফস্বঃল এলাকা থেকে যে সব দরখাস্ত আসে সেগুলির উপর সুবিবেচনা করা হয় না এবং এই জন্য সদরের এত বেশী লোক আতুর আশ্রমে স্থান পেয়েছে এবং মফঃস্বলের লোক স্থান পায় নাই। সেজন্য আমি জিজ্ঞাসা করছি যে মফঃস্বলের জন্য সাবডিভিশান ওয়াইজ কোটা সেখানে রাখতে পারবেন কি না ?

**শ্রীমতি বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, সুবিবেচনা করা হয় না এই ঘটনা আমার জানা নাই আমি খোঁজ নেব।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— আতুর আশ্রম হল (ইন্টারাপশান)

**মিঃ স্পীকার :**— অর্ডার প্লীজ, অর্ডার প্লীজ—প্রশ্ন যিনি করছেন তিনি প্রশ্ন করতে পারছেন না আর যিনি উত্তর দেবেন শুনতে পাচ্ছেন না।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয়া মন্ত্রী মহোদয়া, যখন আতুর আশ্রম আছে আতুরদের আশ্রয় দেওয়ার জন্য আতুর আশ্রম হয়েছে। প্রত্যেকটা সাবডিভিশানে কতজন আতুর আছে এই ষ্টেটিষ্টীক্স গভর্ণমেন্টের কাছে আছে কি না ?

**শ্রীমতি বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয় এই তথ্য আমার কাছে নেই।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মানননীয়া মন্ত্রী মহোদয়া, এই রকম পরিসংখ্যান গ্রহণ করা হবে কি না ?

**শ্রীমতি বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, এটা অত্যন্ত কঠিন কাজ। আমরা যদি এখন তথ্য সংগ্রহ করি তারপর যদি তাদের এডমিশান দেওয়া না হয় তাহলে মাননীয় সদস্যরা আবার বলবেন যে কেন আপনারা এই তথ্য সংগ্রহ করলেন। (ইন্টারাপশান)

**শ্রীতাপস দে :**— মাননীয় সদস্য চন্দ্রশেখর দত্ত যে প্রশ্ন করলেন যে সার্ভে করার জন্য— তাহলে সার্ভে করলে কি পরিকল্পনা গ্রহণ করছেন বা করবেন—এবং সার্ভে করে যদি পরিকল্পনা গ্রহণ করা হয় তাহলে সেটি হবে বাস্তব পরিকল্পনা। সেজন্য মাননীয় মন্ত্রী মহোদয়, যতই কষ্ট হউক একটু কষ্ট স্বীকার করবেন কি না ?

**শ্রীমতি বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় সদস্য যে সাজেশান রাখলেন এটা সাজেশান হিসাবে আমরা বিবেচনা করে দেখব।

**শ্রীঅমিল সরকার :**— মাননীয় মন্ত্রী মহোদয়া বলেছেন এখানে ২০০ সিট আছে আতুর আশ্রমের জন্য।

কিন্তু এও বলেছেন যে ১৫২ টা সিটে আতুর আছে। তা হলে বাকী সিটগুলি কেন পূরণ হচ্ছে না—আতুরের অভাবে না অর্থের অভাবে ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, এলটেড সিটের জন্য অর্থ ঠিকই থাকে কিন্তু সেই রকম উপযুক্ত লোক আসে নাই অথবা যারা এপ্লিকেশান দিয়েছে তাদের সেই রকম বয়স বা রুলস অনুযায়ী অন্যান্য শর্ত কাভার করে না সেজন্য ভর্তি হয় নাই। আর একটা কারণ প্রতি বছরই ১০/১২ জন বৃদ্ধার মৃত্যু হয় যাদের অনেকের বাঁচার আশাই থাকে না সেই সময় অনেক সিট ভেকেন্ট হয় কিন্তু তক্ষণই আবার সিট পূরণ করা সম্ভব হয় না।

**শ্রীঅনিল সরকার :**— মাননীয়া মন্ত্রী মহোদয়া, উত্তর ও দক্ষিণ ত্রিপুরায় ২টা আতুর আশ্রম করা হবে। এখানে দেখা যাচ্ছে যে ত্রিপুরায় যে আতুর আছে তাতে আতুরের সিটগুলি পূরণ করতে পারছেন না। কাজেই আবার নূতন করে আতুর আশ্রম তৈরী করার কারণ কি ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, এটা ঠিক নয় পূরণ করতে পারছি না এটা ঠিক নয়। আমি বলেছি যারা আছে তাদের মৃত্যু হয়ে গেলে সেই সিটগুলি ভেকেন্ট হয় সেজন্য ভেকেন্সী থেকে যায় কিন্তু আবার হয়ত ভরে যায় প্রায় ২০০র কাছাকাছি। কিন্তু অন্যান্য ডিষ্ট্রিক্টেও অনেকে আছেন এই আতুর আশ্রমে আসতে চায় না। আমরা অনেক সময় সাবডিভিশানে গিয়ে বলি যখন ইনফর্মার মহিলা দেখি তখন বলি কিন্তু তারা বলে যে আমরা অন্যত্র যাব না। সেজন্য আমরা চিন্তা করছি যে উত্তর এবং দক্ষিণে দু'টো যদি করা যায় তাহলে হয়ত কিছুটা সুবিধা হতে পারে।

**শ্রীঅনিল সরকার :**— মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি যে একজন আতুরের জন্য গড়ে দৈনিক কত বরাদ্দ আছে ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, ২ টাকা ২৫ পয়সা।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :**— ভর্তির ব্যবস্থা সম্পর্কে মাননীয়া মন্ত্রী বলেছেন যে ডিপার্টমেন্ট্যাল অফিসার, এম. এল. এ. এবং বোর্ডের মেম্বারদের সুপারিশ অনুযায়ী ভর্তি করা হয়— এই ভর্তি কবে কখন করা হয়েছে এবং সেই বোর্ডের কে কে আছেন সেটা মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি ?

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :**— মাননীয় স্পীকার মহোদয়, আমি ঠিক এই কথা বলি নাই আমি বলেছি তারা যখন এপ্লিকেশান করে সেই দরখাস্তের উপর গেজেটেড অফিসার এম,এল,এ অথবা সোশাল ওয়েলফেয়ার বোর্ডের মেম্বাররা সার্টিফাই করেন। আমি সেখানে কোন্ ইন্টারভিও বোর্ডের কথা বলি নাই আমি বলেছি যে এপ্লিকেশানগুলি তারা সার্টিফাই করে দেন।

**মিঃ স্পীকার :**— শ্রীচন্দ্রশেখর দত্ত।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— কোয়েশ্চান নাম্বার ৪৯।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— কোয়েশ্চান নম্বার ৪৯।

প্রশ্ন

১) ১৯৭৩-৭৪ এবং ১৯৭৪-৭৫ইং সনে বিলোনীয়াতে কতটা নিম্ন বুনিয়াদী বিদ্যালয় সরকার স্থাপন করিয়াছেন ?

২) সরকার যে সকল নিম্ন বুনিয়াদী বিদ্যালয় স্থাপন করিয়াছেন ঐ সকল বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ করিয়াছেন কি ?

উত্তর

১) ১৯৭৩-৭৪ ইং সনে ৫ টা এবং ১৯৭৪-৭৫ ইং সনে এখনও কোন স্কুল চালু হয় নাই।

২) হ্যাঁ।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় মন্ত্রী মশাই ১৯৭৪-৭৫ সনে ইন্‌সপেক্টার অব স্কুলস্, বিলোনীয়া ১৪টা স্কুলের লিষ্ট দিয়েছে যেগুলির জন্য স্কুল মঞ্জুর করা হয়েছে এটা সত্যি কি না।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, হ্যাঁ, সত্যি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় মন্ত্রী মশাই ঐসব স্কুলে শিক্ষক নিয়োগ করা হয়েছে কি না।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে যে স্কুল মঞ্জুর হয়েছে সেগুলিতে শিক্ষক নিয়োগ করা হয়েছে আর যেগুলি স্থাপন করা হয় নাই সেখানে শিক্ষক নিয়োগ করা হয় নাই। চালু করে শিক্ষক নিয়োগ করা হবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় মন্ত্রী মশাই, কি কারণে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না এবং কেন স্থাপন করা হচ্ছে না।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্কুল চালু যেহেতু করা হয় নাই সেজন্য শিক্ষক নিয়োগ করা হয়নি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—কোথাও কোন স্কুল স্থাপন করার ব্যাপারে গভর্ণমেন্টের কোন টার্মস এ্যাণ্ড কন্‌ডিশান আছে কিনা, মাননীয় মন্ত্রী জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই সমস্ত স্কুলগুলির ম্যানেজিং কমিটিগুলিকে বলা হয়েছে যে স্কুল স্থাপনের প্রয়োজনে যে জমির দরকার, সেটা যেন তারা সরকারকে দানপত্র করিয়া হস্তান্তর করেন আর তা করলে পরেই সেই সমস্ত স্কুলগুলি হতে পারে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—এখানে দেখা যাচ্ছে ১৯৭৩-৭৪ সালে সরকার সেখানে ৫টি স্কুল স্থাপন করেছেন। কাজেই ঐ সমস্ত স্কুলগুলি সরকারের টার্মস এ্যাণ্ড কন্‌ডিশানগুলি পূরণ করেছে কিনা মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— হ্যাঁ, ঐ ৫টি স্কুলের ব্যাপারে তারা সরকারের টার্মস এণ্ড কন্‌ডিশান পূরণ করেছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—বাকী স্কুলগুলির ব্যাপারে দেখা যাচ্ছে অধিকাংশ খাস জায়গা এবং যেই সব জায়গা কেন শিক্ষা বিভাগের নামে করা হচ্ছে না, তা আমি বুঝতে পারছি না এবং তা না করার পিছনে কি অসুবিধা আছে মাননীয় মন্ত্রী মশাই বুঝিয়ে বলবেন কি ?

**শ্রীশৈলেস চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়,খাস জায়গা মানপত্র করার কোন প্রশ্ন উঠে বলে আমি মনে করি না।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মশাই স্বীকার করবেন কি যে রেভেনিউ ডিপার্টমেন্ট থেকে ঐ স্কুলগুলির জন্য প্রয়োজনীয় জায়গা পাওয়া যাচ্ছে না ?

**শ্রীশৈলেস চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্কুলের নামে যতক্ষণ পর্য্যন্ত জায়গা পাওয়া না যাচ্ছে, ততক্ষণ সেখানে স্কুল হবে কি করে, আমি তো বুঝতে পারছি না।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা** :—থার্ড কোয়েশ্চান নাম্বার ১০

**শ্রীশৈলেস চন্দ্র সোম** :—থার্ড কোয়েশ্চান নাম্বার ১০, স্যার।

(মিনিষ্টার ইন-চার্জ অব দি এডুকেশান ডিপার্টমেন্ট)

প্রশ্ন

১। গোয়াই শ্রীনাথ বিদ্যানিকেতনের বিভিন্ন সমস্যা সম্পর্কে শিক্ষকদের একটি স্মারক-লিপি ১৯৭৫ এর জানুয়ারী মাসে শিক্ষা মন্ত্রী পেয়েছেন কি ?

২। পেয়ে থাকলে ঐ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

উত্তর

১। হ্যাঁ।

২। যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :—ঐ স্মারক-লিপির মর্মবস্তুগুলি কি মাননীয় মন্ত্রী মশাই উল্লেখ করবেন কি ?

**শ্রীশৈলেস চন্দ্র সোম** :—ঐ স্মারক-লিপিতে একটি বিষয় ছিল যে শিক্ষকরা ৪ মাসের বেতন পাচ্ছে না।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে ঐ স্কুলের স্মারক-লিপিতে যে সমস্যাগুলির কথা বলা হয়েছে, তার মধ্যে ঐ স্কুলের প্রধান শিক্ষক যিনি আছেন, তিনি শারিরীক দিক থেকে অক্ষম এবং অন্ধ, এমন কি তাকে অন্যলোকের সাহায্যে স্কুলে আসা যাওয়া করতে হয় এবং লেখাপড়ার কাজও অন্যলোকের সাহায্যে করতে হয়, তাতে স্কুলের এ্যাডমিনিষ্টেশানের কাজ এবং শিক্ষনের কাজ ব্যহত হচ্ছে, এটা ঠিক কিনা ?

**শ্রীশৈলেস চন্দ্র সোম** :—সেব স্মারক-লিপিতে শুধু স্কুলের শিক্ষকদের বেতন না পাওয়ার কথাই উল্লেখ ছিল।

**শ্রীসমর চৌধুরী** : যে ৪ মাসের বেতন শিক্ষকেরা পাচ্ছেন না বলে অভিযোগ করা হয়েছে, সেই বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে, মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি ?

**শৈলেস চন্দ্র সোম** :—জানুয়ারী মাস পর্য্যন্ত তাদের বেতন দিয়ে দেওয়া হয়েছে।

**শ্রীঅখিল সরকার**:—শিক্ষকদের বেতন না দেওয়ার জন্য ঐ স্কুলে নানা রকমের গোলমাল হয়েছে যেমন শিক্ষার্থীদের পরীক্ষা পর্যন্ত নেওয়া হয়নি, এটা ঠিক কিনা মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি?

**শ্রীশৈলেস চন্দ্র সোম** :—যে স্মারক-লিপির কথা হয়েছে তাতে এটা ছিল না কাজেই এই সব প্রশ্ন উঠে না।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মশাই বললেন যে জানুয়ারী মাস পর্য্যন্ত তাদের বেতন দেওয়া হয়েছে, কিন্তু এর পরের মাসগুলির বেতন দেওয়ার ব্যবস্থা হয়েছে কি?

**শ্রীশৈলেস চন্দ্র সোম**:—সেখানে এ্যাড্‌মিনিষ্টেটার রয়েছেন, কাজেই তিনি এই সব দেখাশুনা করছেন।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা**:—মাননীয় মন্ত্রী মশাই স্বীকার করবেন কি যে তাদের জানুয়ারীর পরের মাসের বেতন দেওয়া হয় নি?

**শ্রীশৈলেস চন্দ্র সোম**:—এটা আমার জানা নাই।

**শ্রীসমর চৌধুরী**:—মাননীয় মন্ত্রী মশাই এই স্কুলের ব্যাপারে তদন্ত করতে গিয়ে বেতন না দেওয়া ছাড়া অন্যান্য অ-ব্যবস্থাগুলি দেখতে পেয়েছেন কি বা অন্যান্য অ-ব্যবস্থা-গুলির খুঁজ খবর নিয়েছেন কি?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম**:— স্যার, এটার সম্পর্কে সেপারেট কোয়েশ্চান করলে আমি তার জবাব পরে দেব।

**শ্রীসমর চৌধুরী** :— মাননীয় মন্ত্রী মশাই এই স্মারক-লিপিকে ভিত্তি করে এই স্কুল সম্পর্কে কি কোন তদন্ত করেন নাই, এই কথা বলতে চান?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটা যা ছিল, তার উপর তো আমাকে জবাব দিতে হবে?

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— স্মারক-লিপিতে উল্লেখ ছিল যে শিক্ষকেরা ৪ মাসের বেতন পায় নি। কাজেই কি কারণে তারা বেতন পায় নি, সেটা জানাবেন কি?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— জানুয়ারী পর্য্যন্ত শিক্ষকদের বেতন দিয়ে দেওয়া হয়েছে। স্কুলের প্রাক্তন সম্পাদক স্কুল সম্পর্কিত ব্যাপারে একটা মামলা দায়ের করেছিল এবং তাতে আমাদের কোন রকম কিছু হস্তক্ষেপ করার ছিল না।

**শ্রীসমর চৌধুরী** :— কি কারণে স্কুলের প্রাক্তন সম্পাদক মামলা দায়ের করেছেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীশৈলেশচন্দ্র সোম** :— সেপারেট কোয়েশ্চান করলে পর তার উত্তর দেব।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মশাই সেই স্কুলকে যে ফোর্থ কোয়ার্টার গ্রেন্ট দেওয়ার কথা, সেটা রিলিজ করা হয়েছে কি?

**শ্রীশৈলেন চন্দ্র সোম** :— এই তথ্য আমার জানা নাই

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৮৪

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৮৪

( মিনিষ্টার ইন-চার্জ অব দি এডুকেশান ডিপার্টমেন্ট )

প্রশ্ন

১) ১৯৭২ইং সন হইতে ১৯৭৪ইং সন পর্য্যন্ত ত্রিপুরার কতটি স্কুল পোড়া গিয়াছে ?

২) সেখানে কোন নাইট গার্ড আছে কি ?

৩) না থাকিলে তার কারণ ?

উত্তর

১) ২৫টি স্কুল পোড়া গিয়েছে।

২) স্কুলের জন্য কোন নাইট গার্ড এখন পর্য্যন্ত মঞ্জুর করা হয় নাই। তবে ৪র্থ শ্রেণীর কর্ম্মচারীর দ্বারা রাত্রিতে পাহারাদারের কাজ করানো হয়।

৩) প্রশ্ন উঠে না।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**— মাননীয় মন্ত্রী মশাই এই যে ২৫টি স্কুল পোড়া গেল তার কারণ তদন্ত করে দেখেছেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— সেগুলি পুলিশ ডিপার্টমেন্টের তদন্তাধীন আছে এবং তদন্তের রিপোর্ট এখনও আমাদের কাছে আসে নাই।

**শ্রীঅনিল সরকার :**— মাননীয় মন্ত্রী মশাই ১৯৭৪ সনে কয়টি স্কুল অগ্নি দগ্ধ হয়েছে এবং সেগুলি কোথায় কোথায় অবস্থিত জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— কোন সনের কয়টা আলাদা করে আমার কাছে কোন তথ্য নাই।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে এই রিপোর্ট আমার কাছে নেই ;

**Mr. Speaker :**— Question hour is over. Minister may lay on the Table of the House replies to the unstarred questions and also the starred questions which are not answered orally.

## CALLING ATTENTION

**Mr. Speaker :**— I have received Calling Attention Notices from the following Members viz. Shri Jitendra Lal Das, M. L. A. and Shri Jatindra Kumar Majumder, M. L. A. on the subject—"বিরানীয়া বাজারের শ্রীরবীন্দ্র চন্দ্র সরকারের দোকান ঘরে ১৮/২/৭৫ ইং সন্ধ্যার সময়ে মারাত্মক অস্ত্র শস্ত্র সহ দলবদ্ধভাবে আক্রমণ" ও ২৬/২/৭৫ইং তারিখে বিলোনীয়া থানার সম্মুখস্থ রাস্তার উপর সরাসুনার গাঁওপ্রধান শ্রীপ্রভাত আচার্য্যকে জনৈক ব্যক্তি কর্ত্তৃক আক্রমণ"।

I have given my consent to the Calling Attention Notices of the Hon'ble members. Now, I would request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement to-day and if he is not in a position to make a statement to-day he will kindly give me a date when the Calling Attention Notices will be shown on the order paper for statement.

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৪ তারিখে উত্তর দেব।

**Mr. Speaker** :— The Hon'ble Chief Minister will make a statement on the 14th March next. I have received another Calling Attention Notice from the Hon'ble Member Shri Kalipada Banerjee, M. L. A. on the Subject—"সাব্রুম মহকুমার সদরের কর্তৃপক্ষ কর্তৃক অ্যাম্বুলেন্স যোগে জি, বি, হাসপাতালে প্রেরিত রোগী শ্রীললিত মোহন নাথের কোন খোঁজ খবর না পাওয়া সম্পর্কে।"

I have given my consent to the Calling Attention Notice of the Hon'ble Member. Now, I would request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement to-day and if he is not in a position to make a statement to-day he will kindly give me a date when this will be replied to.

**Shri M. R. Nath** :— I shall reply on 13th March.

**Mr. Speaker** :— Hon'ble Minister-in-charge will make a statement on the 13th March next. Next Business is the laying of—

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— স্যার, আমার একটা কলিং এটেনশান ছিল। তার কি হল আমি বুঝতে পারলাম না।

**Mr. Speaker**— Hon'ble Member, I have not admitted your Calling Attention Notice.

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— স্যার, আমি বুঝতে পারলাম না অ্যাডমিট না করার কারণটা কি। আমার কলিং এটেনশানের বিষয়টা ছিল—

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্যকে আমি অনুরোধ করব কি কারণে অ্যাডমিট করা নি সেটা আমার চেম্বারে গিয়ে জেনে নিতে।

**শ্রীবুলু কুকী** :— আমার একটা কলিং এটেনশান নোটিশ ছিল।

**Mr. Speaker** :— I am sorry, your Calling Attention Notice has been admitted by me. I have received a Calling Attention Notice from the Hon'ble Member Shri Bulu Kuki, M. L. A. on the subject—"গত ২৯শে ডিসেম্বর, ১৯৭৪ ইং তারিখে তৈদু বাজারে অগ্নিকাণ্ডে ক্ষয়ক্ষতি সম্পর্কে।" I have given my consent to the Calling Attention Notice of the Hon'ble Member. Now, I would request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement to-day.

If the Hon'ble Minister-in-charge is not in a position to make a statement to-day he will kindly give me a date when the Calling Attention Notice will be shown on the order paper for statement.

**Shri Sukhamoy Sengupta** :— I shall make the statement on 14th March.

**Mr. Speaker** :— The Hon'ble Minister-in-charge will make the statement on the 14th March, next.

**Mr. Speaker**: — Next item of the Business is laying of the Land Revenue and Land Reform (Third Amendment) Ordinance, 1975 Tripura, Ordinance No. 1 of 1975 promulgated by the Governor on the 27th February, 1975.

Now, I would call on the Hon'ble Chief Minister to lay on the Table of the House a copy of the Ordinance.

**Shri Sukhamoy Sengupta** :— Mr. Speaker, Sir, in pursuance of Clause 2(a) of Article 213 of the Constitution of India, I beg to lay on the Table a copy of the Tripura Land Revenue and Land Reform (Third amendment) Ordinance, 1975, Tripura Ordinance No. 1 of 1975 promulgated by the Governor on the 27th February, 1975.

**Mr. Speaker** :— The Members are requested to collect copies of the Ordinance from the Notice Office.

## LISCUSSION ON MOTION OF THANKS.

**Mr. Speaker** :— Next Business of the House is discussion on Motion of thanks. Now, I would like to have a list from the Ruling Party as well as from the Opposition. Now, I would request the Hon'ble Member Shri Amarendra Sharma to start discussion on the motion of thanks.

**Shri Amarendra Sharma** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের উপর আমি কতগুলি সংশোধনী এনেছি। সংশোধনীগুলি হল যে প্রস্তাবের শেষে নিম্নলিখিত অংশযুক্ত করা হোক কিন্তু দুঃখের সংগে বলতে হচ্ছে যে রাজ্যপালের ভাষণে নিম্নলিখিত বিষয়গুলির উল্লেখ নাই :— ত্রিপুরার মধ্য শিক্ষা পর্ষত চালু করার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা সম্পর্কে, নূতন পাঠক্রম অনুযায়ী মাধ্যমিক শিক্ষা, ১০ ক্লাসের পরবর্তী শিক্ষা ক্রম সম্পর্কে সুস্পষ্ট নীতি গ্রহণ ও রূপায়ণ সম্পর্কে মহকুমা শহরগুলিতে প্রয়োজনীয় ব্যবস্থাগুলি সম্পর্কে. ত্রিপুরা থেকে প্রি-মেডিক্যাল কোর্স পাশের পর মেডিক্যাল কোর্সে পড়ার সুযোগ সৃষ্টির ক্ষেত্রে সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ সম্পর্কে, ধর্মনগর ও উদয়পুর সহ অন্যান্য মহকুমা শহরগুলিতে পৌরসংস্থা স্থাপনের ক্ষেত্রে প্রয়োজনীয় ব্যবস্থা সম্পর্কে রাজ্যের বিভিন্ন হাসপাতাল ও অন্যান্য চিকিৎসা কেন্দ্রে অব্যবস্থা দূরীকরণে সুষ্ঠু ও সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ সম্পর্কে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন সংশোধনী না দিয়ে যদি ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবটা সমর্থন করা যেত আমি খুশী হতাম। কিন্তু রাজ্যপালের ভাষণ এমনভাবে রচনা করা হয়েছে যে একটা কথা আমার বারে বারে মনে হচ্ছে যে আজকে রাজ্যপালের আক্ষেপ করে বলার সময় এসেছে যে আমি যন্ত্র, তুমি যন্ত্রী, যেমন বাজাও তেমনি বাজি। বিভিন্ন সময়ে বিভিন্ন কথা একই রাজ্যপালকে দিয়ে বলানো হচ্ছে। আসামে যে কথা তিনি বলেন মেঘালয়েই সেই কথাই তার বলতে হয়। ত্রিপুরার ক্ষেত্রেও আমরা সেই কথাই দেখছি। গত বছর বা তার আগের বছর রাজ্যপাল এই বিধানসভায় যে কথা উল্লেখ করেছিলেন পরবর্তী সময়ে তার সুষ্ঠু রূপায়ণ সম্ভব হয়েছে কিনা এবং সুষ্ঠু রূপায়ণ না হলে এ বছর তার কি ব্যবস্থা নেওয়া হয়েছে তার কোন উল্লেখ তাঁর ভাষণে দেখা যায় না। তা না হলে ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষদ যে এই বিধানসভায় পাশ হয়েছে এবং যা রাজ্যপাল গতবছর বলেছিলেন এবং তিনি একসপেক্ট করছেন যে ইট উইল ষ্টার্ট ফাংশানিং, কিন্তু আমরা দেখতে পাই এই পর্ষদ ত্রিপুরাতে চালু হয় নি এবং কবে চালু হবে এই কথাটা রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই যে কেন হল না এবং কবে হবে। একটা ব্যাপার আমি নিশ্চিতভাবে উল্লেখ করছি স্যার যে পশ্চিমবংগ মধ্যশিক্ষা পর্ষদ এ থেকে ত্রিপুরার ক্ষেত্রে যে বিভিন্ন সমস্যা দেখা দিয়েছে, এবং সেই সমস্যাগুলি দূর করবার তো কথাই নেই উত্তরোত্তর যে বেড়ে চলেছে সেই সম্পর্কে অভিজ্ঞতা ত্রিপুরার মানুষ'এর আছে। ১৯৭৪ সালে যে স্কুল ফাইন্যাল পরীক্ষা হল, তার রেজাল্ট কোন কোন স্কুলে আজ পর্য্যন্ত আসেনি। পশ্চিম বঙ্গ মধ্যশিক্ষা পর্যতের কাছে বারবার টেলিগ্রাম করা হয়েছে, বিভিন্ন স্কুল থেকে চিঠি লেখা হয়েছে এবং এডুকেশান ডাইরেক্টরেট থেকে চিঠি লেখা হয়েছে এবং এডুকেশান ডাইরেক্টরেট থেকে মাঝে মাঝে জানান হয়েছে যে হ্যাঁ আমরা যোগাযোগ করছি, কিন্তু যোগাযোগের ফলটা কি, ১৯৭৫ সনের স্কুল ফাইন্যাল পরীক্ষা চলছে, ১৯৭৪ সনের পরীক্ষার খবর—পাশ করল না ফেল করল সেই খবর তারা আজ পর্যন্ত জানতে পারলনা। এমন একটা অবস্থার মধ্যে আমরা রয়েছি, অথচ মধ্যশিক্ষা পর্যন্ত বিল পাশ হওয়ার পর মধ্যশিক্ষা পর্ষদ চালু করার ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি না এটা কোথায় আছে, তাও আমরা বুঝতে পারছিনা। জানিনা স্যার সরকারী প্রসেস বলে যে একটা জঠর যন্ত্রনা, তার মধ্যে এখনও সেটা ঘোরপাক খাচ্ছে কি না এবং পরিপক্ক হয়ে কবে বেরিয়ে আসবে সেই খবর আমাদের জানা নেই। সেই খবর শিক্ষা বিভাগের যাঁরা মন্ত্রী আছেন, শিক্ষা বিভাগের যারা উচ্চ পদস্থ কর্মচারী আছেন তারাও সুনির্দিষ্টভাবে বলে দিতে পারবেন কি না সেটা আমরা বুঝতে পারছিনা। কারণ শিক্ষা পর্ষত বিল পাশ হওয়ার পর আজ পর্যন্ত দেখছি যে পশ্চিম বঙ্গ মধ্যশিক্ষা পর্যত যে আছে, তাদের যে বাতাবরণ আছে, সেই অনুসারে আমরা চালাচ্ছি, কিন্তু বাতাবরণের মধ্যে আমার বাস্তবের সংগে যোগ থাকুক আর নাই থাকুক, আমার তাকে একটু অদল বদল করার উপায় নেই, আমার ত্রিপুরা ক্ষেত্রে, ত্রিপুরার ছেলে মেয়েদের জন্য একটু যে অদল বদল করার প্রয়োজন আছে, সেটা জেনে বুঝেও কিছু করার উপায় নেই। কারণ ত্রিপুরা সরকারের হাত পা বাধা হয়ে আছে। এই বাস্তবটা আমরা দেখছি। আমরা আরও দেখছি ১০ম ক্লাশে যে সমস্ত ত্রুটি আছে, সেই ত্রুটি দূরীকরণের প্রয়াস তাঁরা নিতে পারছেন না, তাঁদের উপায় নেই নেওয়ার। এমতবস্থায়কেই সৃষ্টি হয়? ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষত যদি ইতিমধ্যে চালু হত, তারা ঠিক করে দিতে পারত

আমাদের ছেলে মেয়েদের জন্য কিভাবে সুন্দর পাঠক্রমে চালু করতে পারি সেই সুযোগটা পর্যন্ত রাখা হয়নি। রাজ্যপালের ভাষণে আমরা তা দেখতে পাচ্ছিনা। সেই সংগে সংগে আমি এ-ও দেখতে পাচ্ছি ১০ম ক্লাশ শিক্ষাক্রম যে এই বছর সুরু হয়েছে তা নয়, গত বছর ক্লাশ নাইন থেকে সুরু হয়েছে, দশম শ্রেণীতে যারা উত্তীর্ণ হয়েছে, তারা ১৯৭৬ সালে পরীক্ষা দেবে, ঐ পরীক্ষা দেওয়ার পর তাদের অবস্থাটা কি হবে তা-ও হয়তো ত্রিপুরা সরকার বলতে পারবেন না। তার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে? ত্রিপুরার অবস্থাটা কি? দশম ক্লাশের পরবর্তী স্তরটা কি? এই যে একাদশ, দ্বাদশ, তার জন্য ত্রিপুরার অবস্থাটা কি? পশ্চিম বঙ্গের মুখের দিকে তাকিয়ে বসে আছে যে পশ্চিম বঙ্গে কি করবে, আমরাও সেটা অনুসরণ করব, এখানে সুচিন্তিত কোন প্রয়াস নেই, তার কোন ব্যবস্থা এখানে রাখেননি এবং এই সম্পর্কে যে নীতি সরকারের নেওয়া উচিত ছিল, তার একটা কথা বা ইংগীত মাত্র এখানে রাজ্যপালের ভাষণে নেই। সেই নীতি কি হবে এবং সেই নীতি কি রূপায়ণ কি করে সম্ভব সেই সম্পর্কে কোন ইংগীত রাজ্যপালের ভাষণে আমরা পাচ্ছি না। রাজ্যপালের ভাষণের উপর আলোচনার মাননীয় সদস্য শ্রী তাড়িৎ মোহন দাশগুপ্ত বলেছিলেন যে এটা একটা রূপরেখা মাত্র, কিন্তু সেই রূপ রেখার মধ্যে আমরা শিক্ষা সম্পর্কিত এ ইংগীতটুকু পাবনা কেন, না পাওয়ার কি কারণ থাকতে পারে আমি সেটা বুঝতে পারছি না। কারণ ১০ম ক্লাশের পরবর্তী স্তরটা আমাদের কি করে চলবে, আমরা কোন নীতি নেব এবং সেটা কি করে রূপায়ণ করব, সে সম্পর্কে কোন সিদ্ধান্ত ত্রিপুরা সরকারের নেই, একটা অদ্ভুত অবস্থার মধ্যে শিক্ষা ব্যবস্থা চলছে, এটা আমরা দেখছি। উচ্চ শিক্ষা ব্যাপারে রাজ্যপালের ভাষণে আমরা দেখছি রাজ্যপাল বলেছেন যে এক্জিসিটং যে কলেজ সেগুলিকে পূর্ণাঙ্গভাবে গড়ে নেওয়ার ব্যবস্থা করা হচ্ছে অথচ বিভিন্ন মহকুমা শহরে—আমি তিনটি মহকুমার কথা বলছি--ধর্মনগর, উদয়পুর, খোয়াই এই তিনটি মহকুমায় তিনটি কলেজ চালু করার জন্য সেখানকার মানুষ বারবার দাবী করে আসছে, সেখানকার মানুষ যে দাবী করে আসছে এবং বৃহত্তর অংশ সবস্তরের মানুষ যে দাবী করে আসছে, তার প্রমাণ যে সরকারের কাছে নেই, তা নয়, সরকার সেটা জানেন, কিন্তু মানুষের ঐ দাবী তাঁরা স্বীকার করেননি, মানুষের দাবীকে কি করে রূপ দেওয়া যায়, সেকথাও তাঁরা চিন্তা করেননি তাই ধর্মনগর উপেক্ষিত, উদয়পুর, খোয়াই উপেক্ষিত, এই তিনটি কলেজ স্থাপনের কোন প্রয়াসই সরকার গ্রহণ করেন নি। তাঁরা বলছেন যেগুলি আছে সেইগুলিকে রূপ দেব, ঐ গুলির কথা এখন আমরা ভাবছিনা, এই ধরণের একটা অবস্থা আমরা দেখছি রাজ্যপালের ভাষণে যার ফলে নুতন কলেজ স্থাপনের কোন কথা, কোন ইংগীত আমরা রাজ্যপালের ভাষণে পাচ্ছিনা এ' সংগে আমরা আরও দেখব যে প্রিমেডিক্যাল কোর্স এ যে সমস্ত ছেলে মেয়ে আজকে পড়ছে, তাদের অবস্থাটা কি একবার চিন্তা করুন। আমরা দেখছি ফার্ষ্ট ব্যাচে যারা পাশ করেছিল, গত বছর রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে কতজন পাশ করেছে এবং কতজনের ভর্তির ব্যবস্থা হয়েছে, সেখানে আমরা দেখলাম কিছু সংখ্যক ভর্তি হওয়ার সুযোগ পায় নাই। সেকেণ্ড ব্যাচে যারা পাশ করেছে, তাদের মধ্যে ফার্ষ্ট ডিভিশান সেকেণ্ড ডিভিশান আছে, কিন্তু ফাস্ট ব্যাচের ছেলেমেয়েদেরই ভর্তির সুযোগ হয় নাই, পরবর্তী ব্যাচের অবস্থাটা

কি হচ্ছে এবং এরপর আরও যে ব্যাচগুলি আছে তাদের ব্যবস্থাটা কি হচ্ছে আমরা তার কোন সিদ্ধান্ত দেখতে পাচ্ছি না, এমন কি রাজ্যপালের ভাষণে কোন ইংগীত পর্যন্ত রাখা হয় নাই, কিন্তু কেন রাখা হয়নি আমি জানিনা। সরকার হয়তো ভাবছেন যে এটা রাখা হলে রাজ্যপালের ভাষণে অসুবিধা হবে কারণ এই নিয়ে আমাকে চিন্তা করতে হবে তার আমি কি করব না করব আর নিশ্চিন্তভাবে যখন প্রি-মেডিক্যাল কোর্স চালু করা হয়েছে, তখন বাইরে হউক আর যেভাবেই হউক তাদের মেডিক্যাল কোর্সের ভর্তির সুযোগ তাদের দিতে হবে এবং সেই সুযোগটা করে দেওয়ার দায় দায়িত্ব ত্রিপুরা সরকারের ত্রিপুরার বাইরেই হউক অথবা ত্রিপুরার মধ্যে মেডিক্যাল কোর্স চালু করা যায় কিনা সেটার সিদ্ধান্ত নেওয়া যায় কি না, সেটা বিবেচনাধীন নেই, এই ছেলেদের সম্পর্কে সরকার ভাবছেন না কি করবেন তারা, তার কোন উল্লেখ করা হচ্ছে না। আমরা বুঝিনা যে এই অনির্শ্চিয়তার মধ্যে কেন এটা ঝুলিয়ে রাখা হচ্ছে? শিক্ষা জগতে যদি ঝুলিয়ে রাখা হয় এই অনিশ্চিয়তার মধ্যে, তাহলে সমস্ত অবস্থাটা একবার কল্পনা করুন। ত্রিপুরার ছেলে মেয়েদের ভবিষ্যৎ তাঁরা কোথায় নিয়ে যাচ্ছেন সেটা নিশ্চয়ই সকলে আতংকের সংগে ভাবছেন। এই আতংক প্রত্যেকের মনে সৃষ্টি করেছেন সরকার।

স্যার, এই সংগে আমি মিউনিসিপ্যালিটির কথা উল্লেখ করতে চাই। মিউনিসিপ্যালিটি সম্পর্কে গত বছর এবং এর আগের বছর রাজ্যপালের যে ভাষণ দেখলাম তাতে কয়টি লাইন মাত্র ছিল, কয়টি লাইন ছিল যে কয়েকটি শহরকে বিজ্ঞাপিত এলাকা বলে নির্দিষ্ট করা হচ্ছে এবং ঐ সংগে সংগে গত বছরের আগের বছর সেখানে ১৯৭৩ সালে দেখেছিলাম যে ধর্মনগর, কৈলাসহর এবং উদয়পুর, বিলোনীয়াকে নেওয়া হবে. ১৯৭৪ সনের ভাষণে দেখেছিলাম যে একটা কমিটি গঠন করা হয়েছে, তাঁরা সমীক্ষা চালাচ্ছেন. তাঁদের রিপোর্ট পেশ করার পর সিদ্ধান্ত নেবেন। ১৯৭৫ সালে কোন কথাই এই সম্পর্কে নেই। এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি না সেই সম্পর্কে বলা হয়নি অর্থাৎ ঐ ধর্মনগর, উদয়পুর, কৈলাশহর এই সব অঞ্চলে কবে মিউনিসিপ্যালিটি স্থাপন করা হচ্ছে, কবে তাঁরা কার্যভার গ্রহণ করবেন, সেই সম্পর্কে ইংগীত মাত্র সেখানে পাচ্ছি না। স্যার এইভাবে বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখছি, শুধু এখানে নয়। রাজ্যপালের ভাষণকে যদি অন্ততঃ রূপরেখা হিসাবেও বলা যায়, সেই রূপরেখা এই ব্যাপারে এখানে আসা উচিত ছিল, তাও আসেনি।

রাজ্যপাল চিকিৎসা সম্পর্কে বলতে গিয়ে আমাদের রাজ্যের চিকিৎসার বিষয় উল্লেখ করেছেন কিভাবে তাকে এক্সপাণ্ড করা হবে এবং কি ভাবে সুযোগ সুবিধা বাড়ানো হবে সেই সম্পর্কে বলেছেন, কিন্তু চিকিৎসা কেন্দ্রগুলিতে যে অবস্থা চলছে, সেগুলি দূর করার কি হবে, তার নির্দিষ্ট পথ কি নেওয়া যায় তার কথা রাজ্যপালের ভাষণে পাচ্ছি না। বিভিন্ন ধরণের অভিযোগ, বিভিন্ন হাসপাতালএ যারা রোগী হিসাবে যায়, তাদের কাছ থেকে পাওয়া যায়। পাওয়া যায় যে যেখানে সুষ্ঠু চিকিৎসা করার জন্য অনেক সময় ডাক্তার পর্য্যন্ত পাওয়া যায়না এবং রোগীকে যেভাবে এ্যাটেণ্ড করার প্রয়োজন, সেই ধরণের এ্যাটেণ্ড করা হয় না যার ফলে নানা ধরণের অবস্থা সেখানে সৃষ্টি হয়, রোগীর ডায়েট কুকুরে খেয়ে নেয়, কোন কোন হাসপাতালে এই অবস্থা দেখা যায়. যেমন ধর্মনগর হাসপাতালেও এই মর্মান্তিক অবস্থাটা আছে। (রেড লাইট)

লাইট ) মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাকে একটু সময় দিন। তারপরে ধর্মনগর হাসপাতালে এক্স-রে করা হয় সোম মঙ্গল বারে। কিন্তু এক্স-রের জন্য প্রয়োজনীয় ডাক্তার পাওয়া যায়না। এ্যাক্স-রে করতে গিয়ে রোগীরা ফিরে এসেছে এইরূপ অভিযোগ রোগীরা করে থাকে। কয়েকজন কম্‌প্লেন করেছে। তারা এ ব্যাপারে স্বাস্থ্য অধিকর্ত্তার কাছে কম্‌প্লেন করেছে। স্বাস্থ্য অধিকার থেকে তার একটা কপি হেলথ মিনিষ্টার গভর্ণমেন্ট অব ত্রিপুরা, আগরতলা কাছে পাঠান। এবং আর একটা কপি ইউনিয়ন মিনিষ্টার টেরিটরির কাছেও পাঠান হয়েছে। কিন্তু কি অবস্থা বলুন। কিছু রোগী গিয়েছিল হাসপাতালে এ্যাক্স-রে করাতে কিন্তু ডাক্তার না থাকায় করাতে পারি নি। এই অবস্থাটা একটা মাত্র হাসপাতালের নয়। বিভিন্ন হাসপাতালে আমরা দেখেছি। কিন্তু এটা দূর করার জন্য কোন পথ নেই। এই মেডিক্যাল ডিপার্টমেন্টের উপরে যারা বসে আছেন তারাও কোন পথ দিচ্ছেন না। আমরা রাজ্যপালের ভাষণে রূপরেখা পেতে চাই। অত্যন্ত রোগ যন্ত্রণার ক্ষেত্রে যে অবস্থাগুলি আছে সেগুলি দূর করার প্রয়াস নেয়া হচ্ছে। সেটার ইঙ্গীত আমরা রাজ্যপালেয় ভাষণে পেতে চাই। অন্তত আমরা পাব এই আশা আকাঙ্খা প্রত্যেক মানুষেরই আছে। এখানে বিভিন্ন সদস্যরা উল্লেখ করেছেন যে রাজ্যপালের ভাষণে ডিটেল্‌ পাব না। এটা আমও স্বীকার করছি। কিন্তু বিভিন্ন স্তরে যে অবস্থাগুলি রয়েছে এইগুলি দূর করার প্রয়াস বা কোন ইঙ্গীত আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাই না।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে দেশে আইন শৃঙ্খলা অটুট আছে। তবু আমাদের পুলিশকে ঢেলে সাজাতে হবে। তবু আমাদের পুলিশকে ঢেলে সাজাতে হবে। কিন্তু এই হাসপাতালগুলিতে যে অবস্থা রয়েছে সেটার পর্য্যন্ত স্বীকৃতি দেওয়া হচ্ছে না। এখানে পুলিশকে ঢেলে সাজানোর কথা বলা হচ্ছে, কিন্তু যেখানে অবস্থার অভিযোগ এসেছে সেখানে অভিযোগের তদন্ত পর্য্যন্ত করা হচ্ছে না। এই অবস্থায় মানুষের রোগ যন্ত্রণা উপশমের যে ব্যবস্থা নেওয়া দরকার সেটা পর্য্যন্ত দেয়া হচ্ছে না। কেবল আমাদের জি, বি, হাসপাতালের কথা বলে থাকি। এটা আমাদের গর্ব্বের বস্তু। এটাকে নিয়ে আমরা গর্ব করে থাকি। জি,বি, হাসপাতালের মত হাসপাতাল ভারতবর্ষে খুব কম আছে। মাননীয় রাজ্যপালের ভাষণে যে এই ভাবে অবস্থাগুলি তুলে ধরার কথা ছিল, সেটাকে দূর করার যে ইঙ্গীত দেওয়ার কথা ছিল সেটা আমরা রাজ্যপালের ভাষণে পাচ্ছি না।

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ডম্বুর জল বিদ্যুৎ প্রকল্পের কথা বলেছেন। এই ব্যাপারে আমি মাননীয় রাজ্যপালের গত বারের ভাষণটা তুলে ধরতে চাই। তিনি বলেছিলেন যে আমি আশা করি ১৯৭৫ সালের মাঝামাঝি ডম্বুর প্রকল্প শেষ হয়ে যাবে। এবার তারা বলছেন যে ১৯৭৬ সালে শেষ হয়ে যাবে। এর আগের বছর বলেছিলেন যে কিছুদিনের মধ্যেই শেষ হয়ে যাবে। অবস্থাটা কি। এক এক করে আমরা দেখতে পাচ্ছি ৭৪, ৭৫, ৭৬ সবই তাঁর

ভাষণে প্রবেশ করেছে। আমরা এখন জানতে চাইছি আর কতদিনের মধ্যে এটা শেষ হবে। কিংবা আদৌ শেষ হবে কি না সেটা আমরা জানতে চাই। সে সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। বাস্তব অবস্থাটা পর্য্যন্ত রাজ্যপাল স্বীকার করছেন না। রাজ্যপালের ভাষণটা এই রকম ভাবেই তৈরী করা হয়েছে। তৈরী করা হয়েছে এই কারণে আমি বলছি যে তাতে বাস্তব অবস্থাটা প্রতিফলিত হয়ে যাবে। সেই অবস্থার দৃষ্টিতে স্বীকার করে একটা নূতন কথা অনেক সময়ে আশার কথা, রঙ্গীন আশার কথা সেটা রাজ্যপালের ভাষণে ঢুকিয়ে দেওয়া হচ্ছে। কিন্তু মানুষের যে প্রয়োজন, দুর্গত মানুষের যে প্রয়োজন সে প্রয়োজন মেটাবার কথা রাজ্যপালের ভাষণে নেই। সাধারণ মানুষ রাজ্যপালের ভাষণে কোন আশ্বাস খুজে পাওয়া যাচ্ছে না। কারণ তাদের অভিজ্ঞতা বলছে যে রাজ্যপালের ভাষণে কোন আশ্বাস মেটায় না। তার জন্য যে পথের প্রয়োজন সে পথ যারা নিতে পারে শাসন ক্ষমতায় যারা বসে আছেন তাঁদের দ্বারা সম্ভব হবে না। মানুষ সেটা জানে। আর জানে বলেই এই সরকারের প্রতি তার অনাস্থা বার বার ঘোষণা করছে। আমি এই বলে রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রেখে শেষ করছি।

**মৌলানা আবদুল লতিফ :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে আমি অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে তাঁর ভাষণের মধ্যে সারা ত্রিপুরা রাজ্যের সমস্যার সম্পর্কে ইঙ্গিত আছে। আমরা যে কিছু করি নাই সে কথা বলা যায় না। এই কথাও বলা যায় না যে বিংশ শতাব্দীতেও আমরা কিছু করতে পারি নাই। এ কথা বলা ঠিক হবে না। রাজ্যপালের ভাষণে অনেক কিছু রয়েছে। কিন্তু আমার মনে হচ্ছে সবটাই যেন ভবিষ্যতের দিকেই নৈরাশ্যবাঞ্জক। মাননীয় রাজ্যপাল বলেছেন যে আমাদের এই রাজ্যের উন্নতি করতে হলে রাজ্যের উৎপাদন বাড়াতে হবে। ত্রিপুরা রাজ্যের উৎপাদন বাড়াতে দরকার আছে বলে আমি মনে করি। মাননীয় স্পীকার স্যার, উৎপাদন বাড়াতে হলে সঙ্গে সঙ্গে আমাদের কয়েকটি জিনিস খতিয়ে দেখতে হবে। এই জন্য আমাদের ভেবে চলতে হবে। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা সেগুলি দেখতে পাচ্ছি না। কৃষকদের জমিতে সারের এবং সেচের ব্যবস্থা করতে হবে। সেটাকে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে আমাদের দেখতে হবে। সেগুলি হচ্ছে কৃষকএর জমি পর্য্যন্ত আছে কিনা, আমি বলব যে জমি আমাদের ত্রিপুরাতে আছে সেই জমির কতটুকু অংশ আমরা জলসেঁচের আওতায় আনতে পাচ্ছি। আমাদের সরকার কতটুকু সেচের আওতায় এনেছেন। সেটা আমি জানতে চাই। অন্তত: যদি শতকরা ৫০ ভাগও সেচের আওতায় আমাদের সরকার আনতে পারতেন তাহলে কৃষিতে আমাদের উন্নতি হত। কিন্তু কৃষি উৎপাদনে যে স্বয়ং-সম্পূর্ণতার অর্জ্জনএর পথে চলেছি একথা বলা হয়। সেটা কোথায় হয়েছে সেটা জানতে চাই। ত্রিপুরা রাজ্যের কোথায় হয়েছে? ফসলের উৎপাদন বাড়াতে হলে আমাদের কয়েকটি জিনিষ দেখতে হবে। উন্নত বীজের সরবরাহ করতে হবে আমাদের কৃষকদের এবং সেই সঙ্গে সারের পর্য্যন্ত ব্যবস্থা করতে হবে।

আমরা দেখতে পাচ্ছি না সেচের আওতায় কত পার্চেন্ট জমি এসেছে এবং সঙ্গে সঙ্গে বলতে চাই যে ফসলের জন্য কৃষকের সবচাইতে প্রয়োজন বীজ। আমাদের ত্রিপুরা রাজ্যে পানি, বন্যা লেগে থাকে সেই বন্যার ধান নষ্ট হয় ভাল বীজ হয় না এবং ড্রটের সময় যে ধানটা বের হয় তাতেও ভাল বীজ হয় না। কাজেই আমার সরকার বীজের কি ব্যবস্থা করেছে? আমি সাজেশন রাখবো যাতে প্রত্যেক বিভাগে একটা করে কৃষি খামার বীজের জন্য সরকারের থাকে। উৎপাদন বাড়াতে বললেই তো স্যার, উৎপাদন বাড়ে না। আমি জানি আজকে ত্রিপুরার কৃষকরা মরিয়া হয়ে লেগেছে বাঁচার জন্য, কৃষক বাঁচতে চাচ্ছে। কিন্তু সেই কৃষক যে কৃষি করবে তার যে জিনিষের দরকার তার কতটুকু সরকার দিয়েছে? জলের জন্য কৃষককে আকাশের দিকে চেয়ে থাকতে হয়। জল কোথায়? বলা হয় সিভজাল বাঁধ করা হয়েছে। বলা হয় পাম্প মেশিন করা হয়েছে। কয়টা পাম্প মেশিন চালু থাকে, চালু আছে কয়টা? এই যে স্যার, বৃষ্টি হচ্ছে না এখন যদি বৃষ্টি না হয় তাহলে ধান গাছ থেকে ধান বেরুতে পারবে না। কৃষির উন্নতি করতে হলে স্যার, সেচ। সেই সেচের ব্যবস্থা আমাদেরকে করতে হবে। আমাদের ভাল বীজ নাই, বীজের অভাব। আমি দেখেছি কৃষকরা বীজ লাগাচ্ছে কিন্তু ভাল চারা হচ্ছে না। যদি বীজাগার থাকতো আমাদের সরকারের, কতটুকু করা হচ্ছে? কৃষি ডিপার্টমেন্টে তো অনেক টাকা খরচ হচ্ছে। আমরা বক্তৃতা দিলে তো কৃষি উৎপাদন বাড়বে না। ভাল ফসল করতে হলে সারের দরকার। আমরা কি পর্য্যাপ্ত সার দিতে পারছি? এই যে তিনটা জিনিস, সেচের ব্যবস্থা, ভাল বীজের ব্যবস্থা এবং সারের ব্যবস্থা এই তিনটা যদি অনুপস্থিত থাকে স্যার তাহলে ফসল ভাল হবে না। তারপরে স্যার, এ যে ধানটা কীট পতঙ্গের কাছ থেকে বাঁচাবার জন্য যে ঔষধের দরকার সেই ঔষধ ও সবসময় পর্য্যাপ্ত পরিমাণে পাওয়া যায় না। কৃষকরা আমাকে বলেছে এই মহাশয় আপনার কীট নাশক ঔষধ আমরা পাচ্ছি না। আমরা স্যার, আমরা যদি যথেষ্ট মনোযোগ না দিই কৃষির দিকে তাহলে দেশে ফসল বাড়বে না আমাদের মনে রাখতে হবে যে ত্রিপুরা রাজ্যের লোকসংখ্যার তিনগুণ অন্ততঃ কৃষির উপর নির্ভরশীল। এইজন্যই স্যার, আমরা কৃষির উন্নতি না করতে পারি এবং কৃষির সমস্ত প্রয়োজনীয় জিনিষপত্র যদি আমরা কৃষককে পৌঁছাতে না পারি স্যার, তাহলে কৃষির উন্নতি হবে না। বেকারের কথা বলা হয়েছে। স্যার, আমরা বিশ্বাস করি চাকুরী দিয়ে বেকার সমস্যার সমাধান হবে না, ঠিক সেইটা হবার নয়। তবু স্যার, দেখতে হবে এই যে রাস্তাঘাটে আমাদের ছেলেমেয়েগুলি ঘুরছে, না খেয়ে চলছে, এদের তো একটা দিক দেখতে হবে, এদেরকে তো একটু আলো দেখাতে হবে। বিকল্প একটা পথ তো এদেরকে দেখাতে হবে। ওদের জন্য সরকার কি করেছে? আমরা জানি স্যার, আমাদের রাজ্য ছোট একটা রাজ্য, বহু সমস্যা আছে আমাদের। বড় বড় ইণ্ডাস্ট্রী হবে না আমাদের কিন্তু মাঝারি ধরণের ইণ্ডাষ্ট্রি, ছোট ইণ্ডাষ্ট্রী হতে পারে। এই ব্যাপারে আমরা যদি খতিয়ে দেখি কতটা আমরা সাকসেসফুল হয়েছি এবং কতটা আমরা পেয়েছি, এখানে বড় বড় কোন বাণিজ্য নেই, কোন ফার্ম নেই কোন সুযোগ নেই। কিন্তু এই যে আমাদের ছেলে মেয়ে এদেরকে তো একটা রাস্তা দেখাতে হবে. আমরা বলি স্যার, ছেলেদেরকে যে তোমাদেরকে আমরা টাকা দিব, গভর্ণমেণ্ট গ্রাণ্ট করবে তোমরা দোকানপাট কর। স্যার, জানি না কয়জন বেকার ছেলে এই সুযোগ পাচ্ছে। কিন্তু আমার কৈলাশহরে একটা ছেলে বার বার সে দরখাস্ত করেছে এবং সংগে সংগে আমিও বলেছি কিন্তু আজ পর্য্যন্তও সে পায় নি। এইতো কৈলাশহরে ৪টা কোটা আছে আজ পর্য্যন্ত একটা ছেলেও তো নেয় নাই। কাজেই আমার বক্তব্য হচ্ছে স্যার, আমাদের ছেলেদেরকে আমরা একটু আলো দেখাবার আমরা কি করেছি? এই যে স্যার, প্রিমেডিকেল কোর্স আছে এইটা পাশ করার পর ছেলেরা কি করবে তার কোন ব্যবস্থা নাই। দুই বছর চলছে ছেলেরা এ্যাডমিশন পাচ্ছে না কাজেই যে ছেলেরা এ্যাডমিশন পায় নাই তাদের কি অবস্থা হবে? কাজেই

বলছি স্যার, কনক্রিট কিছু আমাদের সামনে রাখলে আমরা খুশী হতাম এই বলে স্যার, আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ—আই ওড কল অন শ্রীবাজুবন রিয়াং।

**শ্রীবাজুবান রিয়াং** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৭ই মার্চ রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসুনীল বাবু যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের উপর আমি আমার সংশোধনী আমি মোভ করছি।

সেই প্রস্তাবের মধ্যে সংশোধনী আমি মুভ করছি। কারণ এই রাজ্যপালের ভাষণ এবং রাজ্যপালের আগে উপ-রাজ্যপাল থাকতে এই হাউসে আমরা যে কতগুলি ভাষণ শুনেছি প্রত্যেকটি ভাষণের চেহারা এবং নমুনা বিচার করতে গেলে প্রায় একই। সেজন্য আমরা এই বছর রাজ্যপাল হাউসে ঢুকবার পথে আমরা বাধা দিয়েছিলাম। আমরা জানি আপনি কি ভাষণ দেবেন আমরা আগে থেকেই জানতাম আপনি কি করেছেন এবং আপনি কি করবেন আমরা তা মোটামোটি অনুমান করতে পারি। এবং আমরা জানি উনার ভাষণে ত্রিপুরার যে বাস্তব অবস্থা সেই অবস্থার সঙ্গে কোন সঙ্গতি থাকবে না। যেটি অবাস্তব তাই উনার ভাষণে থাকবে। অবশ্য জানি এই সরকার এই রাজ্যপালকে দিয়ে এমন কতগুলি অবাস্তব কথা এই হাউসে বলতে দেবেন এটাই সরকারের ধর্ম। আমার সংশোধনী আমি মুভ করছি।

১। বেকার সমস্যা সমাধানে এবং চাকুরীর ক্ষেত্রে উপজাতি জনগণের নির্দিষ্ট কোটা পূরনে সুনির্দিষ্ট ব্যবস্থা সম্পর্কে।

২। কালোবাজারী ও দুর্নীতি রোধে সুনির্দিষ্ট ব্যবস্থা সম্পর্কে।

৩। সরকারী গাড়ীতে পেট্রল অপচয় নিরোধের উপযুক্ত ব্যবস্থা সম্পর্কে।

এবং অন্যান্য বিষয়ে আমার ব্লকের মাননীয় সদস্যরাও বক্তব্য রাখবেন সেজন্য ঐ সম্পর্কে আমি বক্তব্য রাখছি না। শুধু এই ক'টি বিষয়ের উপর আমার প্রস্তাব রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা দেখছি এই ভাষণে উল্লেখ আছে যে বেকার সমস্যার সমাধান আজকে একটা জাতীয় সমস্যা। কিন্তু জাতীয় সমস্যা উনারা বলছেন কিন্তু বেকার বলতে উনারা হয়ত বুঝাতে চাইছেন ত্রিপুরার যারা মেট্রিক পাশ করেছেন এম, এ, পাশ করেছেন এই সরকারের বিবেচনায় তারাই শুধু ত্রিপুরার বেকার এবং কিছুদিন আগে একটা হিসাব আমরা পেয়েছিলাম ত্রিপুরাতে ইদানিংকালে যে বেকারের সংখ্যা সেই বেকারের সংখ্যা ৪৫ হাজার ছাড়িয়ে গিয়েছে। কিন্তু আমরা জানি শুধু মেট্রিক পাশ এবং এম, এ, পাশ ছাড়াও আমাদের দেশে অনেক বেকার আছেন। গ্রামে অনেক বেকার আছে যারা ফাইভ, সিক্স পর্য্যন্ত পড়েছেন তারাও বেকার এবং যারা কৃষি বেকার যারা জুম করে খেতেন এই সরকার যখন জুম করা বন্ধ করে দিয়েছেন তখন অনেকে স্বাধীন ভাবে জুম করা থেকে বঞ্চিত হল। সেই বঞ্চিত হওয়ার সঙ্গে সঙ্গে তাদের ঘরের খোরাকী কমে যেতে লাগল এবং তার পর দেখা গেল এখন যদি সরকার জুম করতেও বলে তারা আর জুম করতে পারছে না। কারণ জুম কাটার পরে দেখাগেল যে তাদের অনেকের ঘরেই খোরাকী নেই বীজ ধান নেই সেজন্য অনেকে জুম করতে পারছে না। কিন্তু সেজন্য তাদের কোন বিকল্প ব্যবস্থা নেই। জানিনা এই সরকার তাদের কি করে বাঁচাবেন এবং মাননীয় গভর্ণর—তিনি কেন উল্লেখ করেননি। এরাও বেকার তারা এই সরকারের কাছে তাদের বাঁচার জন্য দাবি করতে পারে এবং তাদের বাঁচানোর দায়িত্ব এই সরকারের সেই কথা তিনি উল্লেখ করেন নাই। সেজন্য আমার অনুরোধ এই হাউসে যারা জুম কৃষি বেকার ঐসব বেকারকে কাজ দেওয়ার জন্য এবং এই সংশোধনী যাতে যুক্ত করা হয় সেজন্য আমি হাউসে আবেদন রাখব। আমাদের এখানে আগে কিছু চা বাগান ছিল এবং বাগানগুলিতে অনেক চা শ্রমিক—তারা কাজ করতে পারত এবং অনেকে জীবিকা নির্ব্বাহ করতে পারত। আমরা ইদানিংকালে দেখতে পাচ্ছি ছোট ছোট বাগানগুলি উঠে যাচ্ছে, চায়ের উৎপাদন কমে যাচ্ছে

সেটি হওয়ার ফলে প্রত্যেকটি বাগানে লে আউট হচ্ছে। এবং এই সমস্তা এটা সারা ভারতবর্ষের সমস্তা। এর মধ্যে আমাদের চা বাগানের সমস্তা তা ভারতবর্ষের অন্যান্য জায়গার চা বাগানের সমস্তা থেকে আরও খারাপ হয়েছে। আমরা বলছি যে চা বাগানগুলির উন্নতি করা হউক, চা শ্রমিকেরা বেকার হয়েছে তাদের কাজে নিযুক্ত করতে হবে। আপনারা নিশ্চয়ই জানেন যে চা শ্রমিকেরা চা বাগানের কাজ করা ছাড়া অন্য কোন বিকল্প কাজ তারা জানে না। তারা চাষ করতে পারে না অন্যান্য কাজ তারা করতে পারে না। তাদের কেউ মেট্রিক পাশ নয় তারা কেউ এম, এ, পাশ নয় তাদের জন্য এই সরকার যাতে ব্যবস্থা করেন সেজন্য আমি আবেদন রাখছি। জানি না গভর্ণর সাহেব তাদের কথা ভুলে গিয়েছেন কি না। উপজাতিদের মধ্যে হায়ার সেকেণ্ডারী পড়েছেন বা হায়ার সেকেণ্ডারী ফেল করেছেন বা মেট্রিক পরীক্ষা দিয়েছেন এমন বহু বেকার আছে এবং তপশীলিদের মধ্যেও আছে এবং অন্যান্য জাতির মধ্যেও আছে। কিন্তু এই সরকার তাদের কথা বলেনি। এই সরকার বলে গিয়েছেন যারা তপশিলী জাতি বা তপশিলী উপজাতি নয় তারা মেট্রিক বা হায়ারসেকেণ্ডারী পাশ না করলে তারা কোন চাকরীর জন্য দরখাস্ত করতে পারবে না। সেটা এই সরকার বলে দিয়েছেন। কারণ আমরা এই সরকারের তথ্যকে আমরা যদি দেখি সেই হিসাবের মধ্যে যদি আমরা গিয়ে দেখি সেখানে নন-মেট্রিক বা অন্যান্য কেউ যারা অ-উপজাতি যারা তপশিলভুক্ত জাতি নয় তারা একন আর দরখাস্ত করতে সাহস পায় না। কারণ তারা জানে যে তারা পিয়নের চাকরীও পাবে না। তারা পুলিশের চাকরীও পাবে না তারা ফরেষ্ট গার্ডের চাকরীও পাবে না। কারণ ফরেষ্ট গার্ডের চাকরীও যদি পেতে হয় তাহলে আজকে অনেক বি, এ, পাশ করা ছেলেকেও মন্ত্রীদের পিছনে পিছনে ঘুরতে হয়। এবং একটা পিয়নের চাকরীও যদি যোগাড় করতে হয় তাহলে মন্ত্রীদের পিছনে ঘুরতে হয়। ধর্মনগরে অনেক বেকার—ধর্মনগরের অনেক বেকার মন্ত্রীদের পিছনে পিছনে ঘুরেছেন—মন্ত্রীরা প্রতিশ্রুতি দিয়েছেন অনুমোদনও নাকি করেছেন কিন্তু অনুমোদনের পরেও নাকি সেই দুর্ভাগাদের চাকরী হয় নাই এই হচ্ছে অবস্থা। আমরা দেখছি যে রাজ্যপালের ভাষণে অনেক বেকারকে চাকরী দিয়েছেন একটা জায়গায় হিসাব দিয়েছে,—৩,৬০০ জনকে গত এক আর্থিক বছরে চাকরী দিয়েছেন বিভিন্ন পদে, বিভিন্ন বেতনক্রমে উনারা বলেছেন কিন্তু আমরা জানি না। আমরা দেখি নাই ৩,৬০০ জন ব্যক্তির মধ্যে সিডিউল্ড কাষ্ট বেকার কতজন ছিল। আমাদের মাননীয় সদস্য জিতেন্দ্র লাল দাস মহাশয়ের ছেলে ইদানিংকালে বি, এ, পাশ করেছেন তার কেন চাকরী হল না। এবং অনেক তপশীলি উপজাতি বেকার তাদের কেন চাকরী হল না আমরা তা বুঝতে পারছি না। এই যে ৩,৬০০ জনের হিসাব দিলেন তা কি তাদের মামা, ভাগিনা এটা আমরা বুঝতে পারলাম না। এই হল আজকের অবস্থা। আমরা জানি যদি বেকার সমস্যার সমাধান করতে হয় তাহলে শিল্পের উন্নতি করতে হবে। এই গভর্ণমেন্ট বলেছেন কিন্তু এখানে কি করে শিল্পের উন্নতি করবেন সেটির কোন উল্লেখ এখানে নেই। আমরা শুনেছিলাম যে কাগজের কল হবে চিনির কল হবে। যদিও নামে মাত্র চিনি কল হয়েছে কিন্তু সেই চিনি কল আমাদের কোন বেকারের চাকরী হয় নাই বললেই চলে। আমাদের স্থানীয় কোন বেকারের চাকরী পর্য্যন্ত নেই। এবং যে কাগজের কল হবে সেটি এখনও হবের স্তরেই আছে কবে হবে তারও কোন ঠিক নেই। ত্রিপুরাতে যে ক'টা শিল্পনগরী ছিল অতীতে আজ সেগুলি জঙ্গলে পরিণত হয়েছে। মাননীয় সদস্য আপনারা দয়া করে গিয়ে দেখুন উদয়পুরে সেই শিল্পনগরী বর্ত্তমানে কি অবস্থায় আছে। সেজন্যই হয়ত মাননীয় গভর্ণমেন্ট সেটা উল্লেখ করতে ভুলে গিয়েছেন। আমরা জানি যে ত্রিপুরাতে বিভিন্ন কারখানা আছে যেমন বেকারীয় কারখানা যেখানে রুটি তৈরী হচ্ছে সেগুলি আজকে বন্ধ হয়ে যাচ্ছে। আজকে আমরা দেখছি যে এই সরকার সেই বেকারীগুলিকে ময়দা সাপ্লাই দিতে পারছে না। এবং যারা ঐ বেকারীগুলিতে কাজ করছে তাদের বেতন কমে যাচ্ছে। এই সব কারণে প্রায়ই বেকারীগুলি বন্ধ হয়ে থাকছে। আমরা

জানি এই সরকার কতগুলি জিনিষ নিয়ন্ত্রণ করছেন। এই সরকার নিয়ন্ত্রন করছেন কিন্তু সেই সব জিনিষ সবাইকে দিতে পারতেন তাহলে আমরা খুশী হতাম। কিন্তু এই সরকারী বড় আমলা এবং মন্ত্রীরা তারাই সব সময় নিয়ন্ত্রীত দরে সেই সব জিনিষপত্র পান। কিন্তু গ্রামে আমরা দেখি যে যারা গ্রামে আছে তারা কিন্তু সেই সব জিনিষ—কাপড়, লবন, এবং চাউল সরকারী নিয়ন্ত্রীত দরে সেইসব জিনিষ পাচ্ছে না। এবং গ্রামের এবং মফঃস্বলের রেশনসপগুলি যদি দেখি তবে দেখা যায় সেখানে—একটু সময় দিন স্যার—প্রায় সময়েই সেখানে চাউল থাকে না, কাপড় থাকে না। বলা হয় আজকে গাড়ী পাওয়া যায় নাই—আজ অমুক পাওয়া যায় নাই ইত্যাদি। এই হচ্ছে অবস্থা। এবং আমরা দেখছি রেশন সপে কেরসিন পাওয়া যাচ্ছে না কিন্তু ৩/৪ টাকা দরে কেরসিন পাওয়া যায়। তখন আমরা সব জিনিষ পাচ্ছি। সেইভাবে পেট্রলের কালোবাজারী হচ্ছে সেইভাবে এই সরকারের নিয়ন্ত্রণে যত জিনিষ আছে প্রায় সবগুলি জিনিষপত্র শুধু এখানেই নয় বাংলাদেশেও পাচার হচ্ছে। আমরা শুনছি অনেক বি, এস, এফ, বর্ডারে পাহাড়া দিচ্ছে। মাঝে মাঝে আমরা পত্রিকাতে দেখি যে এত জিনিষ আটক করেছে কিন্তু জানি না এই আটক জিনিষপত্র কোথায় যায়। আমরা জানি না সেই সব জিনিষ মন্ত্রীদের পেটে যায় কিনা সেটা আমরা জানি না স্যার। এবং এই ব্ল্যাক চলছে আমরা জানি যে বিলোনীয়ার একটা অঞ্চল আমাদের মাননীয় সদস্য চন্দ্রশেখর্ দত্ত—উনার বাড়ীর পাশেই আমরা জানি প্রতিদিন হাজার হাজার টাকা জিনিষ পত্র বাংলা দেশে চলে যাচ্ছে এবং এই বছরেই সব চেয়ে বেশী চাউল পাচার হয়েছে ঐ রাস্তা দিয়ে। আমরা জানি ত্রিপুরার খয়ামুখে ত্রিপুরার অন্যান্য জায়গা থেকে চালের দাম কম থাকত। অথচ এবার আমরা দেখেছি অন্য যে কোন জায়গার তুলনায় সেখানে চাউলের দাম অনেক গুণ বেড়ে গিয়েছে। এখন জোলাই বাড়ীতে চাউলের দাম ২.৬০ থেকে ২.৮০ পয়সা হয়েছে এবং খয়ামুখে আরও অনেক বেশী দাম। এই হচ্ছে অবস্থা। তার এক মাত্র কারণ হচ্ছে আমাদের এখান থেকে বাংলা দেশে চাউল পাচার হয়ে যাচ্ছে। মাননীয় গভর্ণর তাঁর ভাষনে উল্লেখ করেছেন তেল নাকি আমাদের কাছে একটা জাতীয় সমস্যা, আন্তর্জাতিক সমস্যা। আর এটা একটা আন্তর্জাতিক সমস্যা হওয়ার দরুন তেলের দাম বেড়ে যাচ্ছে এবং তেল পাওয়া যাচ্ছে না। সেজন্য আমাদের পরিকল্পনা খাতে যে টাকা বরাদ্দ আছে, সেটাও আমরা পুরাপুরিভাবে খরচ করতে পারছি না। কিন্তু আসলে আমরা কি দেখছি? আমরা দেখছি যে এই সরকারের বড় বড় কর্মচারীরা, যাদের নামে গাড়ী এলট হচ্ছে, তারা ইচ্ছামত যেখানে খুশী সেখানে ঘুরে বেড়াচ্ছে এমন কি তাদের পরিবার পরিজনও ঐ সব গাড়ী করে যত্র তত্র ঘুরে বেড়াচ্ছে। আমি জিজ্ঞাস করতে চাই, এতে করে কি সরকারের পেট্রোল খরচ হচ্ছে না? আমরা আরও দেখছি যে সরকার পক্ষের কিছু কিছু সদস্য এখানে সেখানে গাড়ী চড়ে বেড়াচ্ছেন। এগুলি কি সরকারী পেট্রোল অপচয়ের পথ। মাননীয় গভর্ণারের এই সই জানা থাকা সত্বেও তিনি কোন প্রকারেই এই সমস্ত দুর্নীতি বন্ধ করতে পারবেন না। তাই আমরা বলি যে এই গভর্ণার এখন একটা ভাষণ এখানে রেখেছেন যার সংগে বাস্তবের কোন সম্পর্ক নাই। সেজন্যই আমরা তাকে বিধান সভায় আসতে বাধা দিয়েছিলাম, কারণ আমরা জানি যে উনার এই ধরণের বক্তব্য রাখার কোন দরকার নাই। তারপরে দেখছি শেষ লাইনে তিনি বলেছেন যে এই সরকার বিরুধী পক্ষের আরও সুযোগ সুবিধা নিবেন যাতে তারা তাদের বক্তব্য রাখতে পারে। এবং বাজেট যখন আমরা পাশ করতে যাব, তখন আমরা আমাদের অনেক কিছু বক্তব্য রাখতে পারব। কাজেই এখন হয়তো আশান্বিত হয়ে থাকব! কিন্তু অতীত অভিজ্ঞতা দেখে তো এটা আমার মনে হচ্ছে না। গভর্ণর যদি কিছু সত্য কথা বলতে চাইতেন, তাহতে তার এটাই বলে যাওয়া উচিত ছিল যে বিরোধী পক্ষের মত প্রস্তাব তা বাতিল হয়ে যাক, আর সরকার পক্ষের যা আছে, তাই থাকুক, তাহলে তিনি হয়তো একটা সঠিক কথা বলতে পারতেন। এই টুকু বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর এখানে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি তাকে সমর্থন করছি আর বিরোধী পক্ষের সদস্য, যারা এ্যামেণ্ডমেন্ট এনেছেন, আমি সেগুলির বিরোধীতা করছি। এবং কেন বিরোধীতা করছি। সেই সম্বন্ধে এখানে কিছু বলতে চাইছি। মাননীয় সদস্য বাজুবন বাবু স্বীকার করেছেন যে ৭ তারিখে রাজ্যপালের ভাষণের প্রাক্কালে রাজ্যপালকে এই হাউসে আসবার আগে তাঁরা বাধা দিয়েছিলেন। তারপর তিনি এই হাউসের সামনে রাজ্যপাল মহোদয়ের গত ৩ বছরের ভাষণ থেকে উদ্ধৃতি দিয়ে বুঝাতে চেয়েছেন যে গত তিন বছরের ভাষণের মধ্যে নাকি রাজ্যপালের একই ধরণের বক্তব্য রয়েছে। কিন্তু আমি বলতে চাই যে রাজ্যপালের ভাষণটা এক নয়। রাজ্যপালের ভাষণের মধ্যে থাকে ডিপার্টমেন্টগুলি সম্পর্কে কিছু ইঙ্গিত, অবশ্য এর থেকে এ্যাডমিনিষ্ট্রেশানের সমস্ত বিষয়টা পরিস্কারভাবে বুঝা যায় না। সেটা আমাদের বাজেট আলোচনার সময়ে বিস্তারিতভাবে বুঝা যাবে কারণ তখন আমরা বাজেটের উপর বিভিন্ন ডিপার্টমেন্ট সম্পর্কে বিস্তারিতভাবে আলোচনা করতে পারব এবং সম্পূর্ণ বিষয়টা ওয়াকিবহাল হব। কাজেই এই কথা ঠিক নয় যে তিনি একই ভাষণ বারবার রাখছেন এই হাউসের সামনে। তবে হয়তো গতবারের সংগে এবারে বিভিন্ন ডিপার্টমেন্ট সম্পর্কে কিছুটা মিল থাকতে পারে। তিনি বলতে গিয়ে বলেছেন যে রাজ্যপাল তার ভাষণ দেওয়ার আগেই উনারা সব কিছু জেনে ফেলেছেন, তার এই কথাটাও আমি মানতে রাজী নই। কারণ আমরা জানি যে তারা বিরোধীতা করবার জন্য এখানে এসেছেন. কাজেই ভাল মন্দ তারা বিচার করতে চাইবেন না বা ভাল মন্দ জিনিষটা বুঝতে চাইলেও বুঝতে চাইবেন না। কাজেই তারা সরকারের বিরোধীতা করতে এসেছেন এবং ভাল মন্দ বিচার না করে তারা তাদের বিরোধীতাই করে যাবেন। এতে কারো আশ্চর্য্য হওয়ার মত কারণ নাই। তবে একটা কথা ঠিক যে আলাউদ্দিনের বাতি জেলে সব কিছু এক দিনে করা সম্ভব নয়, এটা আমরা নিজেরা স্বীকার করি। কাজেই রাজ্যপাল তার ভাষণের মধ্যে যে ইঙ্গিত দিয়ে গেছেন পরবর্তী সময়ে বাজেটের মধ্যে দপ্তর সম্পকিত আলোচনায় বিস্তারিত ভাবে আমরা সব কিছু জানতে পারব। আজকে এখানে মাননীয় সদস্য বলেছেন জুমিয়ারা জুম চাষ না করতে পারার জন্য বেকার হয়ে যাচ্ছেন, তিনি চাবাগানের বেকারদের কথাও এখানে বলেছেন। আজকে আমাদের ৪০ হাজারের উপর বেকার আছে, তার মধ্যে হাই, হায়ার সেকেণ্ডারী এবং বি, এ, পাশ বেকারও আছেন। তাছাড়া আরও নানা রকমের বেকারও আছে, যেমন ধরুন কৃষিতে বেকার, চাবাগানের বেকার এবং দিন মজুর জাতীয় বেকার। তিনি অবশ্য জুম না করতে পারার জন্য যারা বেকার হচ্ছেন তাদের কথা এখানে উল্লেখ করেছেন। বাস্তবিক এই জুম প্রথাটা আজকের নয়, এটা হাজার হাজার বছর আগে থেকে ত্রিপুরা রাজ্যের পাহাড় অঞ্চলে চলে আসছে। কাজেই এমনিভাবে যারা বহু বছর ধরে জুম চাষ করে জীবিকা নির্বাহ করছে, তাদেরকে নতুন ভাবে চাষ করার জন্য বহু চেষ্টাচরিত্র করেও সেই পুরাতন প্রথার জুম চাষ থেকে নিয়ে আসা যাচ্ছে না। অবশ্য এখন আমরা সরকার পক্ষ থেকে যেমন ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট তাদের পুনর্ব্বসতির জন্য চেষ্টা করে আসছে। ইদানিংকালে শুধু ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টেই নয়, এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং ফরেষ্ট ডিপার্টমেন্ট থেকে, যেটা নাকি আমাদের রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে নতুন করে চেষ্টা করা হচ্ছে যাতে জুমিয়া ভাইদের পুনর্ব্বাসন দেওয়া যায় এবং আমরা ঠিক করেছি যে আগামী এক বছরের মধ্যে আমরা ২০০ পরিবারকে পুনর্ব্বাসন দিতে পারব। আর এই পুনর্বাসন দেওয়ার জন্য তাদের প্রত্যেককে ৫ একর করে জমি দেওয়া হবে, তারা সেই জমিতে চাষাবাদ করবে এবং প্রতিদিন ৩।৪ টাকা হারে মজুরী পাবে। এই ব্যবস্থায় যতদিন তাদের জমির উপর নির্ভর করে কিছ আর্থিক সংস্থানের ব্যবস্থা না হয়, ততদিন পর্যন্ত চালিয়ে যাওয়া হবে। কিন্তু আমাদের বিরুধী পক্ষ তাদেরকে এমন শিক্ষা দিয়ে রেখেছে যে সরকার যা করবে তোমরা সেটা কখনও করোনা। কাজেই এই উপজাতিদের স্বভাব

সুলভ সরলতা এবং নিরক্ষরতার সুযোগ নিয়ে, যেহেতু তারা বুদ্ধিমান নয়, সেহেতু তাদের উপবাসে রাখতে পারলেই তাদের দলের সুবিধা হয় সেই উদ্দেশ্য নিয়ে আমাদের বিরোধী পক্ষ তাদেরকে প্রকৃত জিনিষটা জানতে দেয় না। আর এখন যখন তারা জানতে পারছে এবং আমরাও যখন তাদের সংস্পর্শে গিয়েছি তখন তাদের মধ্যে (বিরোধীদের মধ্যে) একটা অসুবিধা দেখা দিয়েছে। এই তো ইদানিংকালে আমরা যদি জোলাইবাড়ীর কথা বলি, সেখানে তারা ৩রা মার্চ আইন অমান্য আন্দোলন করেছে। এই আইন অমান্য আন্দোলন করার কারণটা কি? না আজকে ভূমিয়াদের জন্য আমরা নতুন করে যখন একটা অর্ডিনান্স আনলাম, তখন ঐ উপজাতিদের মধ্যে তাদের আর মুখ দেখাবার মত উপায় নাই। কাজেই তাড়াহুড়া করে একটা আইন অমান্য আন্দোলন করতে গিয়ে যে একটা ঘটনা ঘটল তার জন্য এখানে এত চীৎকার হৈ হল্লা শুরু করে দিল, কারণ এখন এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে তাদের এ্যাকজিষ্টেন্স বজায় রাখবার উপাইও নাই। কারণ তাদেরকে সেখানে আর কেউ স্থান দিতে চাইছে না। তাই তারা এখন চেষ্টা করছে যে একটা আইন অমান্য আন্দোলন করে যাতে একটা কিছু করা যায়। তাই আদিবাসীদের কাছে গিয়ে যেহেতু তারা আর স্থান পাচ্ছে না, সেহেতু একটা আন্দোলন করে বা একটা মার-ধাক্কা লাগিয়ে যদি তাদের আরও কিছুদিন তাদের পিছনে ঘুড়ানো যায়, তাহলেই তাদের দল রাখা যায়, আর তা না হলে তাদের দল রাখা যায় না। কাজেই তাদের এই যে বিরোধীতা, সেই বিরোধীতা থাকবেই।...

**Mr. Speaker** ;—The discussion on motion will resume on 12-3-75. The House stands adjourned till 11 A. M. of 12-3-75.

TRIPURA LEGISLATIVE ASSEMBLY ANNEXURE 'A'

STARRED QUESTION NO. 25

**By Shri Nripendra Chakraborty**

Will the Hon'ble Minister-in-charge of the Statistical Department be pleased to state—

প্রশ্ন

১। গত ১৯৭৩ এবং ৭৪ এ ষ্ট্যাটিষ্টিক্স দপ্তরে কি কি বিষয়ের উপর তথ্য সংগ্রহের কাজ করেছেন? যদি করে থাকেন তার বিবরণ ?

উত্তর

১। ত্রিপুরা সরকারের পরিসংখ্যান বিভাগের কার্য্যাবলী দুইটি শাখার মাধ্যমে রূপায়িত হয়। 'জাতীয় নমুনা সমীক্ষা শাখা ও মূল শাখা।' জাতীয় নমুনা সমীক্ষার শাক্ষার কার্য্যবলী নিম্নরূপ :—

ভারত সরকারের নির্দেশানুসারে পরিসংখ্যান বিভাগের জাতীয় নমুনা সমীক্ষার ৫৮ জন কর্মী দ্বারা ১৯৭৩ ও ১৯৭৪ ইং সালে সর্বভারতীয় ভিত্তিতে নিম্নলিখিত বিষয়ে তথ্য সংগ্রহ করা হইয়াছে। এই তথ্য ত্রিপুরার ২৪০টী গ্রাম এবং ৭২টী শহরাঞ্চল হইতে সংগ্রহ করা হইয়াছে ও হইতেছে। এই গ্রাম এবং শহরাঞ্চল গুলি পরিসংখ্যানের বিশেষ নিয়মে নির্দ্ধারিত হয়।

ক) পারিবারিক ভোগ্য পন্যের ব্যয়।

খ) গ্রামীন বর্তমান ভবন নির্মাণ কার্য্যকলাপ।

গ) গ্রামীন খুচরা বাজার দর—

ঘ) গ্রামান এবং শহরে কর্ম বিনিয়োগ ও বেকারত্ব।

ঙ) আবাসিক বাসস্থান অবস্থা।

চ) জন সংখ্যা, জন্ম, মৃত্যু, পঙ্গুত্ব ও অসুস্থতা।

ছ) উর্ব্বরতা বৃদ্ধির পন্থা, মাতৃ শিশু পরিচর্য্যা এবং পরিবার পরিকল্পনা।

জ) গ্রামীন শ্রমিক পরিবারের কর্ম বিনিয়োগ বেকারত্ব এবং ঋন প্রবৃত্তা।

ঝ) ভূমির ব্যবহার এবং শস্য উৎপাদন পরীক্ষা।

ঞ) অকৃষি প্রতিষ্ঠান সনিয়োজিত পরিবারের তথ্য সংগ্রহ :—

১। অরেজিষ্ট্রিকৃত ক্ষুদ্র উৎপাদন এবং মেরামতি শিল্প।

২। পরিবহন এবং মজুত।

৩। ব্যবসা হোটেল এবং রেষ্টরেন্ট।

৪। সারভিসিং এবং নির্ম্মান।

৫। খনি এবং প্রস্তর খনি।

১। মূল শাখার কার্য্যাবলী ৮৪ জন কর্ম্মচারীর দ্বারা নিম্ন লিখিত ইউনিটের মাধ্যমে রূপায়িত হয়।

ক) Administrative Intelligence Unit,

মূল অফিসের নির্দ্দেশ অনুসারে এই ইউনিট প্রতি Block এ নিযুক্ত Progress Assistant এর দ্বারা Community Development Statistics সংগ্রহ করে পরে এই তথ্য সংকলিত ও বিশ্লেষিত হইয়া একত্রিত (Consolidated) রিপোর্ট ভারত সরকারের নিকট পাঠানো হয়।

খ) Planning Unit

Plan Scheme এর পরিসংখ্যান সম্পর্কীয় সমস্ত কাজ এই ইউনিট সম্পাদন করে। পরিকল্পনার অগ্রগতির রিপোর্ট সংশ্লিষ্ট সচিবালয়ে পাঠানো হয়।

গ) State Income Unit

এই ইউনিট রাজ্য ভিত্তিক জাতীয় আয় ও মাথা পিছু আয়ের হিসাব নির্ণয় করে। পরিকল্পনা কমিশনের চাহিদা অনুযায়ী এই ইউনিট কেন্দ্রীয় পরিসংখ্যান প্রতিষ্ঠানের নির্দ্দেশে বিভিন্ন সময়ের জন্যে তুলনামূলক ভাবে রাজ্য ভিত্তিক জাতীয় আয় প্রভৃতি সংগ্রহ, সংকলন ও বিশ্লেষন করে।

ঘ) Publication Unit

সরকারী পরিসংখ্যান সম্বন্ধীয় প্রয়োজনীয় তথ্যাদি বিভিন্ন বিভাগ হইতে নিয়মিত ভাবে সংগ্রহ ও বিশ্লেষন করিয়া পুস্তিকার আকারে প্রকাশ করাই এই ইউনিটের কাজ।

ঙ) Industrial Survey Unit

ভারত সরকারের নির্দেশ অনুযায়ী শিল্প সমূহের তথ্য সংগ্রহ করাই এই ইউনিটের কার্য্য। রাজ্যের সমস্ত রেজিষ্টার্ড কারখানা ইহার আওতাভুক্ত।

চ) Price and Cost of Living Index

উপযুক্ত কর্মীর দ্বারা নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির খুচরা ও পাইকারী বাজার দর নিয়মিত ভাবে সংগ্রহ করিয়া জীবিকার মূল্য সূচক সংখ্যা নির্ণয় করা এই ইউনি - নিটের কাজ।

ছ) I. B. M. Data Processing Unit.

ত্রিপুরা মণিপুর রাজ্যের জন্য জাতীয় নমুনা সমীক্ষা যে সব তথ্যাদি সংগ্রহ করে তাহা Processing করা এই ইউনিটের কার্য্য।

জ, Housing Statistics.

গৃহাদি নির্মাণে অর্থ বিনিয়োগ, তাহাতে ব্যবহৃত উপাদান, গঠনের প্রকৃতি ও নিয়োগ ইত্যাদি সম্বন্ধে তথ্য সংগ্রহ ও তাহা সংকলন করা এই ইউনিটের কার্য্য।

প্রশ্ন

২) এই সময়ের মধ্যে তাদের পক্ষ থেকে কি কোন পুস্তিকা ছাপা হয়েছে, যদি হয়ে থাকে তার নাম ও বিষয়বস্তু ?

৩) এই দপ্তরে মোট অফিসার কর্মচারীর সংখ্যা কত ?

উত্তর

২) ১৯৭৩এবং ১৯৭৪ সালে পরিসংখ্যান বিভাগে নিম্নলিখিত বিভিন্ন বিষয়ের পরিসংখ্যান সম্বলিত পুস্তিকাগুলি ছাপা হইয়াছে।

ক) Statistical Abstract Tripura—১৯৬৯ সালের সংখ্যা।

খ) Statistical Outline of Tripura—১৯৭১ সালের সংখ্যা।

গ) Quarterly Bulleting of Economims and Statistics—১৯৭১ সালের ১নং, ২য় এবং ৩য় ত্রৈমাসিক সংখ্যা।

৩) পরিসংখ্যান বিভাগে ১-৩-৭৫ তারিখে মোট অফিসার ও কর্মচারীর সংখ্যা নিম্নরূপ :—

| মূল শাখা | জাতীয় নমুনা সমীক্ষা | মোট |
|---|---|---|
| Gazetted Class I—1 | — | =1 |
| ,, Class II—1 | — | =1 |
| Non-Gazetted | | |
| Class III—75 | 53 | =128 |
| Class IV— 7 | 5 | = 12 |
| 84 | 58 | 142 |

## STARRED QUESTION NO 52

**By Shri Chandra Sekhar Datta**

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে বিলোনীয়ার বেতাগা উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ের একখানি ঘরের দীর্ঘদিন পর্য্যন্ত বেড়া, দরজা, জানালা ভাঙ্গা থাকায় ছাত্রছাত্রীরা ঠিকমত ক্লাশ করিতে পারিতেছে না ?

২) সত্য হইলে ঐ ঘরের প্রয়োজনীয় মেরামত করার কি কি ব্যবস্থা নেওয়া হইয়াছে ?

উত্তর

১) ঘরটার মেরামত না হওয়াতে কিছুদিন অসুবিধার মধ্যে ক্লাশ চলিয়াছে।

২) প্রয়োজনীয় মেরামতের জন্য ২৯২০ টাকা মঞ্জুর করা হইয়াছে। এবং ঠিকাদারকে মেরামতের কাজ আরম্ভ করার নির্দ্দেশ দেওয়া হইয়াছে এবং শীঘ্রই এই অসুবিধা দূর হইবে।

## STARRED QUESTION NO. 54

**By Shri Chandra Sekhar Dutta**

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) সরকার কি অবগত আছেন বিলোনীয়া মহাবিদ্যালয়ে প্রয়োজনীয় ঘর না থাকায় ছাত্র ছাত্রীদের রীতিমত ক্লাশ করিতে অসুবিধা হইতেছে ; এবং

২) অবগত থাকিলে উক্ত অসুবিধা দূরীকরণের কি ব্যবস্থা সরকার নিতেছেন ?

উত্তর

১) হাঁা।

২) ঘর তৈয়ারীর জন্য অনুদান মঞ্জুর করা হইয়াছে।

## STARRED QUESTION NO. 101

**By Shri Anil Sarkar**

Question No. 1—আগরতলা অরুন্ধতি ক্যাম্পে ১৯৭২-৭৩-৭৪এ মোট কতজন উদ্বাস্তু ছিলেন, তাদের মধ্যে পি, এল, কতজন ?

Answer in Beng—১৯৭২-৭৩-৭৪এ আগরতলা অরুন্ধতি ক্যাম্পে উদ্বাস্তুর সংখ্যা ও তন্মধ্যে পি. এল, এর সংখ্যা নিম্নরূপ ছিল :—

| | মোট পরিবারের সংখ্যা | ব্যক্তি সংখ্যা | মোট সংখ্যা মধ্যে পরিবার সংখ্যা | পি,এল, ব্যক্তি সংখ্যা |
|---|---|---|---|---|
| ১৯৭২— | ৪৫২ | ১৪৮৮ | ৩৭০ | ১১২৪ |
| ১৯৭৩— | ৪৪৬ | ১৪৬৪ | ৩৬১ | ১০৯০ |
| ১৯৭৪— | ৪৪২ | ১৪৩৪ | ১৭৪ | ৪৩২ |

Question No. 2—তারা ১৯৭২-৭৩-৭৪এ মোট কত কাপড় জামা, গরম কাপড় জামা, কম্বল, থালা বাসন, বিবাহ শ্রাদ্ধের খরচ পেয়েছেন ?

Answer in Beng—১৯৭২-৭৩-৭৪এ তারা নিম্নোক্ত কাপড় কম্বলাদি পেয়েছেন —

কাপড় কম্বল ইত্যাদি

| | ধুতি | শাড়ী | রঙ্গিন শাড়ী | সাটিং | কোটিং | ছিট | ক্রেপ | লংক্লথ | কম্বল |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | থান। | থানা | থানা | মিটার | মিটার | মিটার | মিটার | মিটার | থানা |
| ১৯৭২ | ২৪৬৭ | ৫৫৭ | ১৪৭১ | ১৬০৫½ | ১১৬৬¾ | ১৩৭৭ | ১০১৪½ | ৮৪৯ | ৪২৬ |
| ১৯৭৩ | ১৫০১ | ৪৯৮ | ১০৪৮ | ১৫৯৩ | ১০০৮¼ | ১৫২৩½ | ১১৫২ | ১৯৬০¼ | — |
| ১৯৭৪ | ১০৩১ | ৫৫৪ | ৮৭০০ | ৭৪½ | ৬০০½ | ১২৭৬½ | ৬৯½ | ৭৭৮৩ | ৩২১ |

বিবাহ এবং সৎকার ও শ্রাদ্ধাদি বাবত ব্যয়।

| | সৎকার ও শ্রাদ্ধ | বিবাহ |
|---|---|---|
| ১৯৭২ | ৪৮০.০০ টাকা | ৬২০০.০০ টাকা |
| ১৯৭৩ | ৪৬৫.০০ টাকা | ৫২০০.০০ টাকা |
| ১৯৭৪ | ৩৯৫.০০ টাকা | ৩৪০০.০০ টাকা |

Question No. 3—তাদের মধ্যে কোন বছর কি দরে সরকারী রেশন দেওয়া হয়েছে ?

Answer in Beng.—তাদের মধ্যে নিম্নোক্ত দরে সরকারী রেশন দেওয়া হয়েছে।

| | চাউল | আটা |
|---|---|---|
| ১৯৭২ | কি: গ্রা: ৫৭ প: | কি: গ্রাম: ৫৭ প: |
| ১৯৭৩ | ,, ৫৭ ,, | ,, ৫৭ প: |
| ১৯৭৪ | ,, ৫৭ ,, | ,, ৫৭ প: |

## STARRED QUESTION NO. 98

### By Shri Abhiram Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state ;—

প্রশ্ন

১) ত্রিপুরার জন্য বোর্ড অব সেকেণ্ডারী এডুকেশন গঠনে বিলম্বের কারণ কি ?

২) এই বোর্ড গঠনের জন্য কি কি প্রস্তুতির প্রয়োজন এবং তাহা কতদূর অগ্রসর হইয়াছে।

উত্তর

১) ত্রিপুরার মধ্যশিক্ষা পর্ষদের আইন অনুযায়ী ত্রিপুরার জন্য মধ্য শিক্ষা পর্ষদ সংসদই গঠন করা হইয়াছে। মধ্যশিক্ষা পর্ষদ বোর্ডের আইন অনুযায়ী শিক্ষক প্রতিনিধি নির্বাচনের এবং ত্রিপুরার বিধান সভার প্রতিনিধি নির্বাচনের আইনের খসরা ও তৈরী হইয়াছে এবং তাহা আইন বিভাগের পরীক্ষাধীন আছে।

২) ত্রিপুরা মধ্য শিক্ষা পর্ষদ গঠন করার পূর্ব্বে অনেকগুলি কার্য্যকরী ব্যবস্থা নেওয়ার প্রয়োজন রহিয়াছে, যেমন শিক্ষক প্রতিনিধি নির্ব্বাচন, ত্রিপুরা বিধান সভার প্রতিনিধি নির্বাচন, বোর্ডের অফিসের জন্য স্থান নির্বাচন ইত্যাদি এবং এইগুলি কার্য্যে রূপায়িত করার জন্য একটি প্রাথমিক সংস্থা গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। ঐ সংস্থা গঠিত হইলে বোর্ডের কাজ যাহাতে তাড়াতাড়ি চালু করা যায় তাহার জন্য অন্যান্য প্রযোজনীয় ব্যবস্থাও নিতে পারিবে।

## ADMITTED STARRED QUESTION NO. 112

**By Shri Radharaman Debnath**

Will the Hon'ble Minister in-charge of the Animal Husbandry Department be pleased to State :—

প্রশ্ন

১) ত্রিপুরায় কয়টি পশু হাসপাতাল আছে এবং তাহা কোথায় কোথায় আছে ?

২) কোন হাসপাতালে পশু ভর্ত্তির ব্যবস্থা আছে কি না ? এবং

৩) এই সকল হাসপাতালের জন্য কোন সার্জিকেল ইনষ্ট্রুমেন্ট কেনা হয়েছিল কিনা যদি কেনা হয়ে থাকে তবে কবে কেনা হয়েছে এবং তাহা এখন কিভাবে ব্যবহৃত হচ্ছে ?

উত্তর

১) ৪টী পশু হাসপাতাল আছে। আগরতলায় অভয়নগরে ১টী, উদয়পুরে ১টী· বিলোনীয়ায় ১টী ও ধর্মনগরে ১টী।

২) না।

৩) হ্যাঁ কেনা হয়েছিল। ১৯৭০-৭১ আর্থিক বৎসরে, ১৯৭১-৭২ আর্থিক বৎসরে, ১৯৭২-৭৩ আর্থিক বৎসরে ও ১৯৭৩-৭৪ আর্থিক বৎসরে। এইসব সার্জিকেল ইনষ্ট্রুমেন্টগুলি পশুপাখীদের শল্য চিকিৎসার জন্য ব্যবহার করা হইতেছে।

## STARRED QUESTION NO. 114

**By Shri Baju Ban Riyan.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) গত ১৯৭২-৭৩ এবং ৭৪ সালে ত্রিপুরা সরকার আগরতলা শহরের কোন ক্লাবকে কোন অর্থ দিয়েছেন কিনা ?

২) দিয়ে থাকলে কোন্ বছর কোন্ ক্লাবকে কি বাবদে কত টাকা দিয়েছেন তার হিসেব।

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO. 117

**By Shri Pakhi Tripura**

Will the Hon'ble Minister in-charge of the Animal Husbandry Department be pleased to state :—

প্রশ্ন

১) আগরতলা পশু হাসপাতালের জন্য কোন ডীপ ফ্রীজ কেনা হয়েছে ?

২) যদি কেনা হয়ে থাকে তবে কত টাকায় কেনা হয়েছে ?

৩) ঐ ডীপ ফ্রীজ বর্ত্তমানে চালু আছে কিনা, চালু না থাকলে তাহার কারণ কি ?

উত্তর

১) আগরতলা পশু হাসপাতালের জন্য কোন ডীপ ফ্রীজ কেনা হয় নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO. 120

**By Shri Bhadramani Deb Barma**

Will the Hon'ble Minister in-charge of the Animal Husbandry Deptt be pleased to state—

প্রশ্ন

১) বিলোনীয়া কোন্ কোন্ এলাকায় পশু ডাক্তারখানা চালু আছে ?

২) প্রত্যেকটি পশু ডাক্তারখানায় কি ডাক্তার আছে ?

৩) যদি না থাকে তবে কোথায় কোথায় নাই ?

উত্তর

১) বিলোনীয়া টাউন, জোলাইবাড়ী, নলুয়া ও বড় পাথারীতে পশু ডাক্তারখানা চালু আছে।

২) বিলোনীয়া, নলুয়া ও জোলাইবাড়ীতে ডাক্তার আছে।

৩) কেবলমাত্র বড়পাথারীতে বর্ত্তমানে ডাক্তার নাই।

## ADMITTED STARRED QUESTION NO. 123

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Local Self Govt. Department be pleased to state :—

প্রশ্ন

১) আগরতলা মিউনিসিপ্যালিটির রিক্সা নিয়ামক আইনের ১৮ নং ধারা মতে রিক্সা মালিক ও রিক্সা শ্রমিক উভয়ের স্বার্থ বিবেচনা করিয়া পূর্ণ রিক্সা ভাড়া নির্দিষ্ট করণের জন্য কি কি বিধি প্রণয়ন করা হয়েছে ?

উত্তর

১) রিক্সা নিয়ামক আইনের ১৮ নং ধারা মতে রিক্সা ভাড়া নির্দ্দিষ্ট করার জন্য বিধি প্রণয়ন করার সুযোগ নাই।

## STARRED QUESTION NO. 133

**By Shri Ajoy Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) নিখিল ভারত বঙ্গ সাহিত্য সম্মেলনের ৪৭ তম বার্ষিক অধিবেশন বাবদ ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তরে মোট কত টাকা খরচ হয়েছে ?

২) উক্ত সম্মেলনের খরচ চালাবার জন্য বেসরকারী ব্যাক্তি ও প্রতিষ্ঠানের নিকট থেকে কোন চাঁদা তোলা হয়েছিল কিনা ?

৩) হয়ে থাকলে মোট কত টাকা চাঁদা উঠেছিল ?

উত্তর

১) নিখিল ভারত বঙ্গ সাহিত্য সম্মেলনের ৪৭ তম বর্ষিক অধিবেশন একটি সরকারী কার্য্য-করী কমিটি কর্তৃক পরিচালিত হয়। সুতরাং সরকার হইতে এ ব্যাপারে খরচ করার প্রশ্ন উঠে না। অবশ্য রাজ্যপাল ও মুখ্যমন্ত্রীর তহবিল হইতে ২০০০৲ টাকা করিয়া মোট ৪০০০৲ টাকা দেওয়া হইয়াছে।

২) হাঁ।

৩) কমিটি মারফৎ জানা যায় যে মোট ৪৮ ৪২১ ৭৫ প. চাঁদা তোলা হয়েছে এবং নিখিল ভারত বঙ্গ সাহিত্য সম্মেলনের প্রতিনিধিদের নিকট হতে ডেলিগেইট ফি বাবৎ ৬৭৬০৲ টাকা পাওয়া গিয়াছে।

## STARRED QUESTION ON 163

**By Shri Gunapada Jamatia**

Will the Hon'ble Minister in charge of the Education Department be pleased to State —

প্রশ্ন

১) কক্‌-বরক্‌ ভাষার হরফ কি হইবে তার উপর সরকার কোন সিদ্ধান্ত নিয়েছেন কি এবং

২) যদি নিয়ে থাকেন, কবে, কি সিদ্ধান্ত নিয়েছেন তার বিবরণ ?

উত্তর

১) নূতন করিয়া কোন সিদ্ধান্ত গ্রহণের প্রশ্ন উঠে না।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 164

**By Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য, চড়িলাম এলাকার দারিয়াথল সিনিয়র বেসিক স্কুল গৃহটি ধ্বসিয়া পড়িয়াছে ?

২) যদি সত্য হয় তাহলে তা মেরামতের জন্য শিক্ষা বিভাগ কোন ব্যবস্থা অবলম্বন করিয়াছেন কিনা ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 165

**By Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১) ১৯৭২ সাল থেকে ১৯৭৪ সালের ডিসেম্বর পর্য্যন্ত জম্পুইজলা গভর্ণমেন্ট হাই স্কুলে কতবার চুরি হইয়াছিল; এবং

২) কি কি জিনিষ চুরি হইয়াছিল তার হিসাব ?

উত্তর

১) চার বার।

২) ষ্টেশনারী ও অফিস সামগ্রী, লাইব্রেরী বই এবং স্কুল ছাত্রাবাসের কিছু বাসনপত্র চুরি হইয়াছিল।

Annexure—"B"

## UNSTARRED QUESTION NO. 42 (Postponed)

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister in-charge of the Statistical Department be pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে গড় মাথা পিছু আয় (১৯৭২-৭৩)

২) গত পাঁচ বছরে ইহা কত বাড়িয়াছে বা কমিয়াছে। সংখ্যা ভিত্তিক হিসাব

উত্তর

১) ত্রিপুরা রাজ্যে গড় মাথাপিছু আয় ১৯৭০-৭১ সাল অবধি প্রস্তুত করা হইয়াছে। ১৯৭০-৭১ সালে গড় মাথাপিছু আয়:—

ক) চলিত বৎসরের (৭০-৭১) দ্রব্যমূল্যানুসারে—৫০২ টাকা

খ) ১৯৬০-৬১ সালের „ „ —২৪০ টাকা

(১৯৭২-৭৩ সাল অবধি গড় মাথাপিছু আয় প্রস্তুত করিবার নিমিত্ত সম্পূর্ণ তথ্য এখনও আসিয়া পৌঁছায় নাই)।

২। ত্রিপুরা রাজ্যে গড় মাথাপিছু আয়ের গতি—

| বৎসর | চলিত বছরের দ্রব্যমূল্যানুসারে মাথাপিছু আয় | চলিত বছরের দ্রব্যমূল্যানুসারে সূচক সংখ্যা | ১৯৬০-৬১ সালের দ্রব্যমূল্যানুসারে মাথাপিছু আয় | ১৯৬০-৬১ সালের দ্রব্যমূল্যানুসারে সূচক সংখ্যা |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১৯৬৬-৬৭ | ৩৯৫ টাকা | ১০০ | ২৪৬ টাকা | ১০০ |
| ১৯৬৭-৬৮ | ৪৫৯ „ | ১১৬ | ২৪০ „ | ৯৭ |
| ১৯৬৮-৬৯ | ৪৭৩ „ | ১২০ | ২৩৮ „ | ৯৬ |
| ১৯৬৯-৭০ | ৪৯৩ „ | ১২৫ | ২৪৩ „ | ৯৮ |
| ১৯৭০-৭১ | ৫০২ „ | ১৩২ | ২৪০ „ | ৯৭ |

উপরোক্ত তথ্যানুসারে দেখা যায় যে, চলিত বছরের দ্রব্যমূল্যানুসারে ত্রিপুরা রাজ্যে গড় মাথাপিছু আয় ১৯৬৬-৬৭ হইতে ১৯৭০-৭১ সাল অবধি পাঁচ বছর অন্তর শতকরা ৩২ ভাগ বাড়িয়াছে, অপরদিকে ১৯৬০-৬১ সালের দ্রব্যমূল্যানুসারে শতকরা ৩ ভাগ কমিয়াছে।

ADMITTED UNSTARRED QUESTION NO. 60 (Post poned)

By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Statistical Deptt. be pleased to state :—

প্রশ্ন

1. The per capita income in Tripura for 1970-71 & 1973-74 ?

উত্তর

i) Per capita income of Tripura for 1970-71,

a) At Current prices— Rs. 502

b) At Constant prices (1960-61) Rs. 240

(ii) The per capita income of Tripura has not been prepared after 1970-71 )

## ADMITTED UNSTARRED QUESTION NO. 16

**By Shri Bidya Chandra Deb Barma**

Will the Hon'ble Minister in-charge of the Jail Department be pleased to state—

প্রশ্ন

১। গত সেপটেম্বর, অক্‌টোবর, নভেম্বর মাসে যাদের এম, আই, এস, এ আইনে আটক করা হয়েছে তাদের কাকে কোন্ জেলে রাখা হয়েছে এবং কোন্ শ্রেণীর বন্দী হিসাবে গণ্য করা হয়েছে?

২। প্রত্যেকের জন্য তাদের জেলে খাদ্য, বস্ত্র, হাতখরচ ও অন্যান্য বাবদে দৈনিক মোট কত টাকা খরচ হচ্ছে?

৩। তারা নিজেদের ব্যক্তিগত তহবিল বা আত্মীয়স্বজন থেকে প্রতিমাসে মোট কত টাকা নিয়ে খরচ করতে পারে?

উত্তর

১। সেন্ট্রাল জেইলে যারা ছিলেন—

১৯৭৪ সনের সেপটেম্বর হইতে—সর্বশ্রী দেবাশীষ সাহা, সমীরনারায়ণ দে, মলয় দত্ত।

১৯৭৪ সনের অক্‌টোবর হইতে—সর্বশ্রী ক্ষীরমোহন দেবনাথ, মিলাপ চাঁদ জৈন, চন্দনমল জৈন, গোপাল চন্দ্র দেব, নারায়ণ চন্দ্র সাহা, গিরীন্দ্র দেব, দীপক সাহা, ধীরেন্দ্র নারায়ণ দে, অজিত কুমার সাহা, মনীন্দ্র সাহা ব্রজেন্দ্র দেবনাথ, বিনোদ বিহারী মজুমদার, কৃষ্ণ দেববর্মা, নেপাল পাল, অরুণ দেব, গোপাল বণিক, ভিকমচাঁদ চোপড়া, তামিণী বিশ্বাস, হরেন্দ্র সাহা, জ্যোতিষ সিং, নারায়ণ আচার্য্য, অজিত কুমার সাহা, অমর চন্দ্র সাহা, রতন দাসগুপ্ত, জহরলাল সাহা, অমল দাসগুপ্ত, বাপি রায়, কানু পাল, চন্দন রায়, সনাতন দাস, অমৃত ধর।

ধর্মনগর সাব জেইলে যারা ছিলেন (১৯৭৪ সনের অক্‌টোবর হইতে):— শ্রীবেণীচাঁদ জৈন। (এই বন্দী ১৪।১২।৭৪ইং সেন্ট্রাল জেইলে বদলী হইয়া আসে)।

কৈলাসহর সাব জেইলে যারা ছিলেন (১৯৭৪ সনের অক্‌টোবর হইতে):—শ্রীসুকুমার দেব (এই বন্দী ১৪।১২।৭৪ইং সেন্ট্রাল জেইলে বদলী হইয়া আসে)।

নভেম্বর মাসে কেহ গ্রেপ্তার হইয়া জেইলে আসে নাই। সকল বন্দীগণই Group—A অর্থাৎ সাধারণ হাজতীদের সমমর্যাদাভুক্ত।

২। দৈনিক এম, আই, এস, এ আইনে আটক বন্দীদের প্রত্যেকের খাদ্যের জন্য প্রায় ১.৮৫ পয়সা খরচ হয় এবং তাহাদের হাত খরচ ও বস্ত্রের জন্য কোন খরচ নাই। তাহাদের জন্য অন্য বাবদে মাথাপিছু ০.৬৫ পয়সা হিসাবে দৈনিক মোট প্রায় ২৩.৪০ পয়সা খরচ হয়।

৩। ইহার কোন নির্দিষ্ট পরিসীমা নাই। বিধিবদ্ধ জল খাবারের খাদ্য সামগ্রী হইতে কেন্টিনে কে কতটুকু গ্রহণ করে তাহার উপর খরচ নির্ভর করে।

## UNSTARRED QUESTION NO. 34

**By Shri Samar Choudhury**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। গ্রামাঞ্চলের ছাত্রীদের শহরে এসে বাসস্থান ও অভিভাবক না পাওয়ার ফলে সোনামুড়া মহকুমায় গ্রামের মেয়েদের অধিকাংশই উচ্চ মাধ্যমিক শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত থাকছে এই সম্পর্কে সরকার অবহিত কি না ?

২। এই মহকুমায় শুধু বালিকাদের জন্য একটি মাত্র হাইস্কুল রয়েছে এবং তাতে শুধু শহর ও নিকটবর্তী গ্রামের মেয়েরাই পড়ার সুযোগ পাচ্ছে এই বিবেচনায় সোনামুড়া গার্লস হাইস্কুলের জন্য একটি ছাত্রী আবাস তৈরীর কোন উদ্যোগ সরকার নিচ্ছেন কি না ?

৩। সোনামুড়া মহকুমায় মেয়েদের মধ্যে শিক্ষার বিস্তারের কি কি বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন তার সংক্ষিপ্ত বিবরণ।

উত্তর

১। গ্রামাঞ্চলের অধিকাংশ ছাত্রীই উচ্চ মাধ্যমিক শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত থাকছে এই তথ্য সত্য নয়। কারণ সোনামুড়া মহকুমায় নিম্নলিখিত স্কুলগুলিতে ছেলে ও মেয়েদের একসঙ্গে শিক্ষাদান ব্যবস্থা চালু আছে এবং উক্ত স্কুলগুলি গ্রামাঞ্চলেই অবস্থিত।

১) মেলাঘর উঃ মাঃ বিদ্যালয়।

২) নিদয়া হাই স্কুল।

৩) বক্সনগর হাই স্কুল।

৪) খাস চৌমুহনী হাই স্কুল।

২। প্রাক্তন এন, সি, ইনষ্টিটিউশানের সংলগ্ন হোষ্টেলটিকে গার্লস স্কুলের ছাত্রী আবাস-রূপে ব্যবহৃত করার জন্য চেষ্টা চলিতেছে। ইহাতে অন্ততঃ ২০ জন ছাত্রীর সংকুলান হইতে পারে।

৩। ছেলেদের সঙ্গে মেয়েরাও যাহাতে উচ্চ মাধ্যমিক শিক্ষা পাইতে পারে তজ্জন্যই ১নং উত্তরে উল্লিখিত স্কুলগুলিতে বিশেষ ব্যবস্থা রহিয়াছে।

## UNSTARRED QUESTION NO. 37.

**By Shri Subal Chandra Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৩ইং হতে আজ পর্য্যন্ত কতজন গ্রামলক্ষ্মীর চাকুরী দেওয়া হইয়াছে ?

২। তাহার মহকুমাওয়ারী হিসাব কি ?

উত্তর

১। ২৫ জন।

২। কমলপুর— ১ জন

খোয়াই— ১ জন

সদর— ২২ জন

অমরপুর— ১ জন

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

Wednesday, 12th March, 1975.

The Assembly met in the Assembly House, Agartala on Monday, the 12th March, 1975 at 11 A. M.

### PRESENT

Mr. Speaker (Shri Manindra Lal Bhowmik) in the Chair, Chief Minister 4 Ministers, 2 Deputy Ministers, Deputy Speaker and 48 Members.

### QUESTIONS & ANSWERS

**Mr. Speaker** :—To-day, in the List of Business are the following questions to be answered by the Ministers concerned. Starred Question—Shri Bajuban Riyan.

96. **Shri Bajuban Riyan** :—Will the Non'ble Minister in-charge of the Police Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে গত ২১/৫/৭৪ এ বিলোনীয়া নীহার নগরে বি, এস, এফ, কি গ্রামবাসীর উপর আক্রমণ চালিয়েছিল, এবং

২) যদি সত্য হয়ে থাকে ঐ ব্যাপারে সরকার অপরাধীদের কি শাস্তি দিয়েছেন ?

১) ঐ তারিখে এমন কোন ঘটনার রিপোর্ট পাওয়া যায় নাই।

২) প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার** :—শ্রীচন্দ্রশেখর দত্ত।

51. **Shri Chandra Sekhar Dutta.**

Will the Minister in-charge of the Political Deptt. be pleased to state—

প্রশ্ন

১) ১৯৭০ ইং সন হইতে ১৯৭৪ ইং সনের ডিসেম্বর মাস পর্যন্ত বিলোনীয়া মহকুমার কতজন লোক নাগরিক কার্ড (জন্ম নাগরিক কার্ড ছাড়া) এর জন্য আবেদন করিয়াছে, এবং

২) ঐ ১৯৭০ ইং সন থেকে এ পর্যন্ত কতজন আবেদনকারী নাগরিক কার্ড পেয়েছে ?

উত্তর

১) ১৯৭০ ইং সন হইতে ১৯৭৪ ইং সন পর্য্যন্ত বিলোনীয়া মহকুমার মোট ১৫৮৫ ব্যক্তি নাগরিক সার্টিফিকেট এর দরখাস্ত করিয়াছিল।

২) ১৯৭০ ইং সন হইতে ১৯৭৫ ইং সন এর ফেব্রুয়ারী মাস পর্যন্ত বিলোনীয়া মহকুমার সর্বমোট ৫৯৬ জন আবেদনকারী নাগরিক কার্ড পাইয়াছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ১৫৮৫ জন নাগরিক সার্টিফিকেটের জন্য আবেদন করিয়াছিল, তন্মধ্যে ৫৯৬ জন আবেদনকারীকে নাগরিক কার্ড দেওয়া হইয়াছে, আর অন্যান্য আবেদনকারীর দরখাস্তের কি অবস্থায় আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটি ছিল ১৯৭০ সন হইতে নাগরিক কার্ড দেওয়া সম্পর্কে। নাগরিক কার্ড দেওয়া সম্পর্কে যেসব তদন্ত করা হয়, তাতে যেগুলি বাকী রয়েছে, সেগুলি এখনও কম্পলীট হয় নাই। শুধু মাননীয় সদস্যদের বুঝাবার জন্য এখানে বলছি যে ১৯৭০ সনে নিল ছিল, কোন আবেদন ছিলনা। ১৯৭১ সনে—১ জন, ১৯৭২ সনে—৩৫ জন, ১৯৭৩ সনে—২৬৪ জন, ১৯৭৪ সনে—৪৬৭৯ জন আবেদন করিয়াছিল। কাজেই ১৯৭৪ সনের যেগুলি, ডিসপোজ করতে একটু সময় লাগবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— এটা কি সত্য যে ১৯৭০ সালে বাঙ্গলাদেশের যুদ্ধের সময় বিলোনীয়া অফিসের কাগজপত্র সরানোর সময় আবেদনকারীদের অনেক দরখাস্ত বিনষ্ট হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এই ধরণের রিপোর্ট আমাদের কাছে নেই।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি, এই নাগরিক কার্ড দেওয়ার নিয়ম কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আগেও এই ধরণের প্রশ্ন এসেছিল এই হাউসে, তখন থেকে একই উত্তর দেওয়া হয়েছে। যেটার যে প্রসেস আছে সেটা করে, এনকোয়েরী করার পর একমাত্র ডিস্ট্রিক্ট মেজিস্ট্রেটের দপ্তর থেকে নাগরিক সার্টিফিকেট ইস্যু করতে পারে এবং এই এনকোয়েরীর একটা প্রসেস আছে, সেটা সময় নেবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি, কি কি ধরণের এনকোয়ারী করা হয় ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—বিভিন্ন লেভেলের মন্তব্য নেওয়া হয়, এনকোয়ারী করা হয়, এস, ডি, ও পুলিশ এবং বিভিন্ন দিক থেকে মন্তব্য নিয়ে তারপর ডিস্ট্রিক্ট মেজিস্ট্রেট সেটা বিচার করে কার্ড ইস্যু করেন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—একটা নাগরিক কার্ডের জন্য আবেদন করলে মেক্সিমাম কতদিনের মধ্যে এনকোয়েরী হবে এবং কতদিনের মধ্যে সিদ্ধান্ত নেওয়া হবে তার কোন নিয়ম কানুন আছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা যতদূর তাড়াতাড়ি সম্ভব সেটা চেষ্টা করা হয়ে থাকে, কিন্তু এইগুলির যে প্রসেস আছে এবং যেখানে তদন্ত হচ্ছে সেখানে সময় লাগার কথা।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, বিলোনীয়া সাবডিভিশানে ৫৯৬ জনকে যে নাগরিক কার্ড দেওয়া হয়েছে, তার মধ্যে ১৯৭৫ সনে এসেছে, তাদের মধ্যেও অনেকে পেয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এই ধরণের কোন সংবাদ আমাদের কাছে নেই, সেপসিফিক যদি কোন কেস থাকে সেটা দিলে পরে আবার তদন্ত করে দেখা হবে ।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ১৫৮৫ জন যে কার্ড পেয়েছে, তার ভিতর কোন বাঙলাদেশের লোক আছে কি না, সেটা প্রমাণ হয়েছে কি না এবং তাদের কার্ড রিজেক্টেড হয়েছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যতটুকু আমাদের সোর্স আছে তার থেকে যতটুকু জানা গেছে, সেটা হল ১০ জনের কার্ড বাতিল করা হয়েছে ।

**শ্রীবাজুবনরিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যাদের কার্ড মঞ্জুর করা হয়েছে এবং যাদের কার্ড মঞ্জুর করা হয় নাই, তাদের মধ্যে জন্মগত নাগরিকত্ব চেয়েছে তার সংখ্যা কত ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের মধ্যে এটা ছিলনা ।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, নাগরিক কার্ড দেওয়ার ব্যাপারে যে বিভিন্ন প্রসেস নেওয়া হয় এবং এস, ডি, ও প্রভৃতির মন্তব্য নেওয়া হয়, তার মধ্যে এম, এল, এ, দের সার্টিফিকেট এর আদৌ কোন প্রয়োজনীয়তা আছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এম, এল, এ-রা সার্টিফিকেট দিলে তদন্তের পক্ষে সুবিধা হয়, তার উপর বেস করে তদন্ত করা যায় । তদন্ত করার কারণ, কোন কোন কেসে পাওয়া গেছে যেখানে এম, এল, এ, মিসগাইডেড হয়েছেন ।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে চান যে এম, এল, এ, মিথ্যা সার্টিফিকেট দেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলছি এমনও হয়তো হয়েছে যে এখন কোন লোকের দ্বারা সার্টিফায়েড হয়ে এসেছে যার ফলে এম, এল, এ, নিঃসন্দেহে সার্টিফায়েড দিয়েছেন, এইজন্য আমি বলেছি মিসগাইডেড হয়েছেন ।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, নাগরিক কার্ডের জন্য সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে দেখা গেছে শতকরা ৯০ ভাগ কেসে এম, এল, এ,-দের কাছে সার্টিফিকেটের জন্য গেছে । এটা একটা এম্বারাসিং প্জিশান । তাই মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞাসা করতে চাই, এম, এল, এ,-দের সার্টিফিকেট যাতে আদৌ প্রয়োজনীয়তা না হয়, তার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এই সম্পর্কে সাধারণত: ডিপেণ্ড করতে পারি এম, এল, এ,-দের উপর কারণ না জেনে শুনে এম, এল, এ,-রা সার্টিফিকেট দেবেন না এটা আমরা বিশ্বাস করি । কোন কোন ক্ষেত্রে তারা মিসগাইডেড হতে পারেন, এর জন্য এম, এল, এ-দের দোষ আছে কি নেই তার বিচার আমরা করি না । আমরা ধরে নিয়েছি যে তারা গুড ফেইথে সেটা দিয়েছেন ।

**শ্রীনিরঞ্জন দেব :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে সব লোক নাগরিক কার্ড পেয়েছেন, তারা প্রত্যেকে কোন জায়গার লোক ছিল ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু প্রায় প্রত্যেক ব্যাপারেই নাগরিক সার্টিফিকেটের দরকার হয়, এখানকার স্থানীয় লোকও হতে পারে আবার বিভিন্ন জায়গা থেকেও আসতে পারে।

**শ্রীনিরঞ্জন দেব :**— মাননীয় মন্ত্রী মহোদয়, জন্ম নাগরিক কার্ড ছাড়া যারা নাগরিক কার্ড চাইছে, তারা কি বাইরের লোক ? যদি বাইরের লোক হয়ে থাকে, তাহলে তাদের পাশপোর্ট আছে কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে ডিটেল রিপোর্ট আমার কাছে নেই। কোথাকার লোক—বাংলা দেশ থেকে এসেছে না অন্য জায়গা থেকে এসেছে না এখানকার বাসিন্দা সেটা এনকোয়ারীতে ধরা পড়ে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— সাপ্লিমেন্টারী স্যার, এখানে নাগরিক সিটিজেনের একটা কথা উঠেছে, যেখানে ১৯৪৭ সনের আগে থেকে এই ত্রিপুরা রাজ্যে যারা আছেন তাদের নেচারাল সিটিজেন বলা হয়। এই ধরণের লোক যারা সিটিজেন চায় তাহলে কি কি নিয়ম পালন করা হয় এবং এটা দেবার নিয়ম কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইখানে বিভিন্ন প্রেসেসে সেটা তদন্ত করে দেখা হয়।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— সাপ্লিমেন্টারী স্যার যেখানে ১,৫৮৫ জন লোক সিটিজিনশিপ কার্ডের জন্য আবেদন করেছে বিলোনীয়া থেকে তার মধ্যে মাত্র অর্ধেকটা ফর্ম দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয়, কি আমাকে আশ্বাস দিতে পারেন মানুষের কষ্ট লাঘবের জন্য ক্যাম্প করে বিশেষ করে বিলোনীয়া এবং অন্যান্য সাব-ডিভিশানে সিটিজিন কার্ড পাওয়ার জন্য ক্যাম্প তৈরী করে নাগরিকদের সুবিধা প্রচলন করা হবে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে কারণ এইটা যে যেসব প্রসেসের মধ্যে দিয়ে এ্যানকোয়ারী করা হয়ে থাকে তার থেকে অন্য রকম করার কোন রকম উপায় নাই।

**শ্রীবুলু কুকী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় কি আমাকে বলবেন যে কত দিন ত্রিপুরাতে বাস করলে পরে বিদেশী মানুষদের সিটিজেন দেওয়া হয় ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু কন্সিটিউশনটা অপেন সেহেতু সেটার খবর সেখানে পাওয়া যাবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নটা ছিল যে সাব-ডিভিশানে ক্যাম্প করা যেতে পারে কিনা ? বাইরে থেকে সদরে এসে করাতে তাদের অসুবিধা হয় স্যার, পুলিশ এনকোয়ারী করার পরেও তো ক্যাম্প করে দেওয়া যেতে পারে। তাতে মানুষের সুবিধা হবে স্যার। প্রত্যেক সাব-ডিভিশানে ক্যাম্প করার কথা আমি বলছি।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, তদন্ত কার্য যখন শেষ হয় তখন সিটিজিনশিপ কার্ড দেওয়া হয়ে থাকে। সেই ক্ষেত্রে তদন্ত কার্য্যের পর ক্যাম্প করার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারেন কি যে সমস্ত উপজাতি ত্রিপুরা রাজ্যের বাইরে অন্যান্য রাজ্যে নেই তাদেরও সার্টিফিকেট নেওয়ার প্রয়োজন আছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইখানে যারা উপজাতি আছে তাদের জন্য কিংবা বাইরে থেকে আসার জন্য কোন পার্থক্য নাই।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নটা এই ছিল না। আমার প্রশ্ন ছিল যে সব উপজাতি এই রাজ্যে আছেন সেই সব উপজাতি যদি অন্য কোন রাজ্যে না থাকে তাহলে তাদেরও কি সিটিজিন কার্ড নেওয়ার প্রয়োজন আছে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য আগে যে প্রশ্ন করেছিলেন এবং এখন যে প্রশ্ন করেছেন তার মধ্যে একটুখানি স্ববিরোধী রয়েছে। কারণ এইখান যদি আদিবাসী হয় তাহলে জন্ম সূত্রে সে পেয়ে যাবে। যদি বাইরে থেকে এসে থাকে তাহলে তার সিটিজেন শিপ কার্ডের দরকার আছে। এইখানে জন্ম হলেও তাদের সিটিজেন কার্ডের দরকার আছে। কিন্তু সেইটার সার্টিফিকিটের দরকার হয়। জন্মসূত্রে নাগরিকতা পেয়েছে এইরকম অনেক ক্ষেত্রে আমরা দেখেছি যে আমাদের রিগ্রেট করতে হয়েছে।

**শ্রীতাপস দে** :— সাপ্লিমেন্টারী স্যার, ১৯৬৯ সন অব্দি এস. ডি, ও, সিটিজেন শিপ কার্ড ইস্যু করতেন। কিন্তু বর্ত্তমানে ডি, এম, কার্ড ইস্যু করে থাকেন। এর ফলে যারা সদর অথবা ডিষ্ট্রিক হেড কোয়াটারের বাইরে থাকেন তাদের পক্ষে অসুবিধা হয়। সুতরাং আবার এস. ডি, ও, এর উপরে এই কার্ড ইস্যু করার দায়িত্ব অর্পিত হবে কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে গভর্ণমেন্টের নির্দ্দেশ আছে। যাতে কার্ড ইস্যু করার ব্যাপারে অনেক বেশী সতর্কতা অবলম্বন করা হয়। বিশেষ করে বাংলাদেশ যুদ্ধের পরে। কাজেই সেই সব ক্ষেত্রে সতর্কতা অবলম্বন করার জন্য এই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এটাকে শিথিল করার কোন প্রশ্ন নেই।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি ত্রিপুরা রাজ্যে জমাতিয়া এবং হালাম এই দুইটি উপজাতি আছে। এরা ত্রিপুরা রাজ্যের বাইরে আর কোথাও নেই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, হালাম কথাটা অনেক বৃহত্তর। এই হালাম এর মধ্যে অনেক কমুনিটি এসে জড় হয়েছে। কাজেই সেখানে মাননীয় অধ্যক্ষ মহোদয়, যারা এইখানে জন্মসূত্রে কিংবা যারা এইখানে জন্ম গ্রহণ করেছেন তাদেরকে বার্থ সিটিজেন হিসাবে গণ্য করা হয়। আর যারা বাইরে থেকে এসেছে তাদেরকে এ্যানকোয়ারী করে তার পর ব্যবস্থা করা হয়।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্নটা ছিল যে এ্যানকোয়ারী ছাড়া সার্টিফিকেট দেওয়া হবে কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, দরখাস্ত এলে পরে এটা দেখা হবে। যদি কোন রকম ব্যতিক্রম হয়ে থাকে তাদের ক্ষেত্রে যাতে সহজ ভাবে হয় সেটা দেখা হয়ে থাকে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** মাননীয় মন্ত্রী মহাশয়, মাননীয় সদস্য তাপস বাবু যে প্রশ্নটা করেছেন যে আবার এস, ডি, ও,এর উপর কার্ড ইস্যু করার ক্ষমতা বর্ত্তানো হবে কিন? মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ডি. এম, এর উপরে বর্ত্তানো হয়েছে অবস্থার সর্তকতা অবলম্বন করার জন্য। কিন্তু আমি দেখেছি যে একজন এস, ডি, সি. ডি, এম, অফিসে কার্ড ইস্যু করছেন। এস. ডি. সি, করতে পারলে একজন এস, ডি, ও, করতে পারবেন না। ডি, সি, হচ্ছেন ডিপুটি কালেকটার। যেখানে একজন ডেপুটি কালেকট্যার করতে পারবেন সেখানে একজন এস, ডি, ও, করতে পারবেন না কেন?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এস. ডি, সি, যদি করেও থাকেন তাহলে ডি. এম, এর নামে সেটা করা হয়েছে।

**শ্রীকালীপদ বানার্জী :—** সাপ্লিমেনন্টারী স্যার, এখন থেকে আইডিয়া করতে পারেন যে সাব ডিপুটি কালেকটর এবং কালেকটরকে একরকম অর্থেই ধরা হয়েছে? এই রকম মনে করতে পারেন স্যার?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই প্রশ্ন নয়, প্রশ্নটা হল তদন্ত কার্যে সতর্কতা অবলম্বনের জন্য এই ব্যবস্থা করা হয়েছে। সেইজন্যই আমরা এই রেষ্ট্রিকশানটা রাখতে বাধ্য হয়েছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী কি অবগত আছেন যারা জন্ম সূত্রে এ দেশের নাগরিক তাদের কার্ড ইস্যু করতে হলে জন্মের তারিখ, সন এ্যানকোয়ারী করার দরকার পড়ে। কিন্তু এগুলি তো একমাত্র স্থান হচ্ছে পঞ্চায়েত। যেখানে ফেমিলি রেজিষ্ট্রার ইনক্লুডেড। সেখানে ফেমিলির জন্মের তারিখ, স্থান ইত্যাদি রয়ে গেছে। কিংবা মিউনিসিপ্যালিটি, যেখানে যেখানে মিউনিসিপ্যালিটি আছে সেখানেও তারিখ মেনটেন করা হয়। এই ক্ষেত্রে শুধু এম, এল, এদের সার্টিফিকেটের জোর কত টুকু?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অধিকন্তু না দোষায়। সেই জন্য পঞ্চায়েতে আছে, মিউনিসিপ্যালিটিতে আছে আবার এম. এল, এদের কাছ থেকে নেওয়া হয় সতর্কতার প্রয়োজন আছে বলেই।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী কি বলতে চান যে পঞ্চায়েত সেক্রেটারী যারা গভ: অ্যামপ্লয়ী, যারা একমাত্র ফেমিলি রেজিষ্ট্রার রক্ষা করার কর্ত্তা, যাদের মেনটেন করার কর্ত্তা বা অফিসার বা কর্ম্মচারী তাদের থেকে সার্টিফিকেট নিলে পরে কার্যকরী করা হয়। আমার মনে হয় না মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ইনফরমেশান আছে কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে বিবেচনা করা যেতে পারে। যাতে পঞ্চায়েত সেক্রেটারীর কাছ থেকে যে সার্টিফিকেট আসে তা যেন বিচার বিবেচনা করা হয়, যেমন করা হয়ে থাকে এম, এল, এদের ক্ষেত্রে।

**শ্রীঅনিল সরকার :—** স্যার, ত্রিপুরার স্থানীয় বাসিন্দা যদি হয়, তাদের ইনফরমেশানটা মিউনিসিপ্যাল বা গ্রাম পঞ্চায়েত থেকে আনা হয়। এটা আমি পরিষ্কার অভিজ্ঞতা থেকে বলতে পারি অর্থাৎ দায়িত্ব নিয়ে যে ৯৯ কেসে সেটা আনা হয়না। এই দায়িত্ব এম, এল, এদের উপর চাপিয়ে দেওয়া হয়। সেই দিক থেকে যতিনবাবু যে কথাটা বলেছেন যে এম, এল, এদের

সার্টিফিকেট দেওয়ার কোন প্রয়োজনীয়তা নেই, তাঁদের রেহাই দেওয়ার কথাটা এটা তিনি ঠিকই বলেছেন। কারণ অফিস থেকে তাদের দোষ দেওয়া হয় বলে, এই সিটিজেনশিপের জন্য এত ইলিউশান দিতে হয়, এম, এল, এ-দের কাছে ঘোরাফেরা করে যার জন্য এম, এম. এ'রা মিসগাইডেড হয়, তাদের প্রতি সিম্পেথাইজড হয়ে যায় সার্টিফিকেট দেওয়ার জন্য, কাজেই এটা থেকে তাঁদের রেহাই দেওয়া দরকার।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে এইটা বাদ দেওয়ার প্রশ্ন নয়। আমরা চাই যারা নাগরিকত্ব পাবে এই দেশে তারা সঠিকভাবে যাতে পেতে পারে সেইটা ঠিক হোক যাতে তার মধ্যে কোন রকম জালিয়াতির কোন প্রশ্ন না থাকে। সেইজন্য সতর্কটা নেওয়া হয়।

**শ্রীঅজয় বিশ্বাস** :— মাননীয় মুখ্যমন্ত্রী এইটা কি জানাবেন যে ত্রিপুরায় যারা পুরাণো বাসিন্দা তাদের সিটিজেনশীপ সার্টিফিকেট লাগে কি না ? আর যদি লাগে তাহলে মাননীয় মুখ্যমন্ত্রীর সিটিজেনশীন সার্টিফিকেট আছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্ন আসে না। তবু এইটা মুখ্যমন্ত্রীর প্রশ্ন নয়, প্রশ্ন হলো যে এখানকার যারা বাসিন্দা আদি বাসিন্দা তাদের ক্ষেত্রে, উপজাতীদের ক্ষেত্রে এবং অউপজাতীদের ক্ষেত্রে একই ব্যবস্থা এইটা মুখ্যমন্ত্রী বলে আলাদা কিছু নাই।

**শ্রীঅজয় বিশ্বাস** :— মাননীয় স্পীকার স্যার, আমার উত্তরটা পরিষ্কার, আমার উত্তরটা আমি স্পেসিফিক চাই যে পুরণো বাসিন্দাদের ক্ষেত্রে লাগে কি না ? তাহলে নিশ্চয় মাননীয় মন্ত্রী বলবেন হ্যাঁ বা না একটা কিছু। আর যদি হ্যাঁ হয় তাহলে নিশ্চয়ই আমাদের অধিকার আছে যে যারা আমরা আছি আমাদের সার্টিফিকেট আছে কি না। তা না হলে আমাদের সার্টিফিকেট থাকবে না অথচ আমরা অপরকে ফোর্স করবো সার্টিফিকেটের জন্য এইটা তো হতে পারে না। সেই জন্য অনেক এম, এল, এ-র সার্টিফিকেট নাই, আমাদের কেন আমার নেই। সুতরাং যারা পুরণো বাসিন্দা তাদের লাগে কি না। আমরা এম, এল, এ হয়েছি আমাদের নিজেদের সার্টিফিকেট লাগে না তাহলে এইটাতো একটা সাংঘাতিক ব্যাপার যে আমরা মানুষকে ফোর্স করবো আর আমাদের সার্টিফিকেট থাকবে না। আমি উত্তরটা চাই লাগে কি না পুরণো বাসিন্দাদের সেইটা জানতে চাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানি না যে এম, এল, এ, হিসাবে যারা এসেছেন তাদের এম, এল, এ, হিসাবে দাঁড়াবার সময় সেইটা স্ক্রুটিনি হয় কি না এবং সেইটা মাননীয় সদস্যদের জানা আছে কিনা ?

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় স্পীকার স্যার, তাদের পক্ষে কি প্রযোজ্য স্যার? এইটা লাগবে কিনা সিটিজেনশীপ স্যার, এইটা পরিস্কার হয়ে যাওয়া ভাল।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রয়োজন দেখা দিলে লাগবে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— সাপ্লিমেন্টারী প্লীজ, আমরা যতটুকু জানি যে এখন যে সিটিজেনশীপের ব্যাপারে ইনকোয়ারী হয় সেইটা এস, ডি, ও অফিসে জমা দিলে পরে স্যাহ্রটা প্রথমে ইনকোয়ারী হওয়ার পর সেইটা পুলিশের কাছে যায়। তখন যে না কি ইনকোয়ারী করে তার কাছে যিনি প্রার্থী তিনি নিজে পুলিশকে খোঁজে কোন থানায় তার কাগজ

সেই নাম্বার, ডেট খোঁজে সেই থানাতে গিয়ে ইনকোয়ারীর চেস্টা করতে হয়। তারপরে যে আই. বি, ইনকোয়ারী করে তাকে খোঁজে তিনি কোন থানার সংগে অ্যাটাচড, তার নাম কি, তিনি কোথায় থাকেন তাকে খোঁজে বের করে তার কাছে গিয়ে ইনকোয়ারী করে আসতে হয়। এইসব করতে প্রার্থীর প্রায় ৬/৭ মাস সময় লাগে। কাজেই এই যে প্রসেসটা এইটা ছাড়া অন্য কোন রকম কারেক্ট প্রসেস সরকারের আছে কি না যাতে প্রার্থীরা হয়রানী না হয়?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যথাসম্ভব চেষ্টা করা হচ্ছে যে এই প্রসেসগুলি কত সহজভাবে করা যায়।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, এই প্রসংগে আমি এই কথাটা বলতে চাই যে সিটিজেনশীপ দেওয়ার ব্যাপারে যে অনেক অযথা হয়রাণি করা হয় এবং নাগরিকত্বের কার্ড না পাওয়ার জন্য অনেক ছেলে যারা স্কুলে কলেজে পড়ে তারা সেই থানায়, এস, ডি, ওর অফিসে এবং থানায় ঘুষ ছাড়াতো হয় না, এইটা প্রতিটি ঘটনার মধ্যে দেখা যায় তাতে তারা স্টাইপেণ্ড পায় না। এই রকম প্রচুর কেস আছে। কাজেই স্টাইপেণ্ড পাওয়ার জন্য সেই নাগরিকত্বের কার্ডটা একটা বার হয়ে দাঁড়িয়েছে সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী কি বলতে চান? বাদ দেওয়া যায় কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, নাগরিকত্বের ব্যাপারে কোন রেহাই দেওয়ার উপায় নেই। এই প্রসেসের মধ্যে দিয়ে যেতে হবে।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, এর আগে অনেক কথা হয়েছে, এই প্রসংগে আমি বলেছি যে যারা নাকি ষ্টাইপেণ্ডারী ষ্টুডেন্টস যারা ষ্টাইপেণ্ড পাবে তারা সিটি-জেনশীপের অভাবে তাদের ষ্টাইপেণ্ড হচ্ছে না এবং সিটিজেনশীপ পেতে গেলে কম করে ৬ থেকে ৭ মাস সময়ের দরকার হয়। তার জন্য সে এক বছরের জন্য ষ্টাইপেণ্ডটা পায় না। সেই প্রসংগে আমি কথা বলেছি। নাগরিকত্ব রেহাই দেবেন কি না সেইটা সিটিজেনশীপের ব্যাপার কিন্তু ষ্টাইপেণ্ডের ক্ষেত্রে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা এটাই চাই না যে কেহ এই সীমিত অর্থনীতির মধ্যে এমন কোন লোক ষ্টাইপেণ্ড পাক যে নাগরিক নয়।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, সে একটা স্কুল থেকে পাশ করেছে সে সেখানে ১০/১২ বছর ১৫ বছর স্কুলে কলেজে পড়াশুনা করেছে তারপরে সে সিটিজেনশীপ নেয় নি তাহলে কি সে যে স্কুলে পড়লো সেইটা মিথ্যা? তার বাবা হয় এখানকার কৃষক নয় কোন কর্মচারী। একটা অপরাধ তার সিটিজেনশীপ নেই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইসব ক্ষেত্রে যদি দেখা যায় যে সে এখানকার লোক, এখানেই জন্ম গ্রহণ করেছে তাহলে সার্টিফিকেট পেতে খুব বেশী অসুবিধা হওয়ার কথা নয়।

**শ্রীঅখিল সরকার** :— মাননীয় মন্ত্রী মশায় বলবেন কি যে স্কুলের হেডমাষ্টার যখন না কি তাকে পরীক্ষা পাশের সার্টিফিকেট দিয়ে দেন তখন যদি তিনি বলেন যে সে এখানকার নাগরিক তাকে ষ্টাইপেণ্ড দেওয়া যেতে পারে অথবা কলেজের অধ্যক্ষ যদি সেই সার্টিফিকেট দেয়?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা দিলেও, অধ্যক্ষরা দিলেও অনেক ক্ষেত্রে মিসগাইডেড হতে পারে সেই জন্য এই প্রসেসটাকে আমরা বন্ধ করতে চাই না।

**শ্রীবাজুবান রিয়াং** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী কি পরিষ্কার করে বলবেন যে এম, এল, এদের কাছ থেকে সার্টিফিকেট পাওয়ার পরও আরও তদন্তকারী অ.ফ-সারের সার্টিফিকেট চাওয়া হয় এইটাতে এম, এল, এ'দের প্রেসটিজকে লওয়ার করা হয় কি না?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটাতে এম, এল, এ'দেরকে লওয়ার করা হয় না। এম, এল, এ'দের সার্টিফিকেটটা তাদেরকে হেল্প করে।

**শ্রীসমর চৌধুরী** :— সাপ্লিমেণ্টারী স্যার, একটা ছেলে যখন স্কুলে ভর্ত্তি হয় তখন তাকে তার জন্মের তারিখ দিয়ে তারপরে তাকে ভর্ত্তি হতে হয় ক্লাশ ওয়ানে বা টুতে বা থ্রিতে ইত্যাদি। তারপর সে যখন কলেজে পড়তে আসে গত কয়েক বছর পড়ে তাকে স্কুল ফাইনেল বা হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষা দিয়ে পাশ করে তারপরে তাকে কলেজে আসতে হয়। ঠিক সেই পরিস্থিতিতে, মাননীয় মন্ত্রীমহোদয় উত্তর দেবেন কি যে স্কুল থেকে ট্রেন্সফার সার্টি-ফিকেট এবং কেরেকটার সার্টিফিকেট, স্কুল ফাইনেল সার্টিফিকেট সমস্ত কিছু নিয়ে প্রেজ করার পরও কেন সিটিজেনশীপ কার্ড চাওয়া হয় তাদের কাছ থেকে?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই সব ক্ষেত্রে সহজভাবেই তদন্ত হয়ে যায়। এইগুলি থাকলে প্রসেসের মধ্যে তাড়াতাড়ি হয়ে যায়।

**শ্রীঅখিলসরকার** :— সাপ্লিমেণ্টারী স্যার, এইটা কি মাননীয় মুখ্যমন্ত্রী বলতে চান যে এইটা হেডমাষ্টারের চাইতে দারগা বা পুলিশের উপর বেশী নির্ভরতার প্রশ্ন?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্ন এইখানে উঠে না।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :— মাননীয় স্পীকার স্যার, সমস্ত রকমের প্রমাণ পত্র দাখিল করার পরও কয় মাস লাগে সিটিজেনশীপ সার্টিফিকেট পেতে? মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা কেস বিশেষে লাগে। কেস বিশেষে সময়ের প্রশ্ন আসে।

**শ্রীঅমরেন্দ্র শর্ম্মা** :— মাননীয় স্পীকার স্যার, গত নভেম্বর মাসে দরখাস্ত করেছে এমন কতকগুলি কেস আমি জানি স্যার, আজ পর্য্যন্ত সমস্ত রকমের প্রমাণ পত্র দেওয়া সত্ত্বেও, জন্ম সূত্রে নাগরিক এমন কি মা বাবার সিটিজেনশীপ সার্টিফিকেট দিয়েছে আজ পর্য্যন্ত পায় নি, কোন উত্তরও পায় নি। আমি জানতে চাই যে কতটা দরখাস্ত এই ব্যাপারে জমা হয়ে আছে গত নভেম্বর থেকে আজ পর্য্যন্ত?

**শ্রীসমর চৌধুরী** :— মাননীয় স্পীকার স্যার, উনি ইচ্ছা করলে ফোনে দুই তিন মিনিটের মধ্যে জেনে নিতে পারেন কি অবস্থা।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি এই বিষয়ে পরবর্তী সময়ে যখন পয়েন্ট উঠবে তখন সেই পয়েন্টের উপর বলতে পারবো।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় স্পীকার স্যার, কি পয়েন্ট উঠবে, কি পয়েন্ট উঠবে বাজেট ডিসকাশনে, এইটা আমরা বুঝতে পারছি না।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ধরনের স্পেসিফিক কোন ইনটেন্স যদি থাকে তাহলে জানালে নিশ্চয়ই সেই সম্পর্কে দেখা হবে।

**শ্রীবাজুবান রিয়াং** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি তদন্তকারী অফিসাররা কি অফিসে বসেই তদন্ত করেন না বাড়ী বাড়ী গিয়ে তদন্ত করেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব—যদি অফিসে বসেই ঐ যে ভাবে বললেন যে বসে বসে—সার্টিফিকেট আছে অমুক জায়গায় অমুক আছে কি না তাহলে অফিসে বসেই তদন্ত কার্য্য শেষ করা যায়।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই, আজকে সিটিজেনশীপ কার্ড প্রতিটি কাজে যখন লাগে যেমন ভূমিহীনকে ভূমি দিতে গেলে—যারা আজকে ১০ বছর যাবত আছে ভূমি-হীনরা, পঞ্চায়েত রেজিষ্টারীতে তাদের নাম আছে তবুও তাদের সিটিজেনশীপ কার্ডের দরকার আছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথা বার বার বলা হয়েছে যে সিটিজেনশীপ সার্টিফিকেট লাগবেই।

**মিঃ স্পীকার** :— শ্রীকালীদাস দেববর্ম্মা।

**শ্রীকালীদাস দেববর্ম্মা** :— কোয়েশ্চান নাম্বার ১১৯ (Postponed)

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— কোয়েশ্চান নাম্বার ১১৯।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ১৯৭৪ এ পর্য্যন্ত কোন্ মহকুমায় সি, আর, পি. সি, ১০৭ ধারায় মোট কতজন লোককে সোপার্দ করা হয়েছে তার হিসাব ? | জানুয়ারী ১৯৭৪ ইং হইতে আগষ্ট ১৯৭৪ ইং পর্য্যন্ত মহকুমা ভিত্তিক হিসাব নিয়ে দেওয়া গেল :— সোনামুড়া ১১৬, খোয়াই ১১৯, সদর ২৪৬, ধর্মনগর ৩৬, কমলপুর ১০, কৈলাশহর ৩৫, উদয়পুর ৪৯, অমরপুর ৩৭, সাব্রুম ১৫, বিলোনীয়া ১৪০। |

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই এই সি, আর, পি, সি.র ১০৭ ধারা এবং ১৬৬ ইত্যাদি ইত্যাদি করে সোনামুড়া, কমলপুর, ধর্মনগর সব জায়গায় ১০৭ ধারা প্রয়োগ করে একই ব্যাক্তির উপর বারবার করা হয়েছে এই সংখ্যা কত ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা লোক যদি বারবার শান্তিভঙ্গের আশংকার কারণ হয়ে থাকে তাহলে বার বারই হতে পারে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই কতজনের উপর এই সময়ের ভিতর একই ব্যাক্তির উপর একাধিকবার সি, আর, পি, সি.র ১০৭ ধারা প্রয়োগ করা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা সেপারেট কোয়েশ্চান হয়ে এলে আমি উত্তর দিতে পারব।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই, ১০৭ ধারায় সোপার্দ্দ করা হয়েছে একই ব্যাক্তির উপর—১৯৭৪ ইং জানুয়ারী থেকে এখন পর্য্যন্ত এবং ১০৭ ধারার কেস নিষ্পত্তি হয় নাই এই সংখ্যাটা কত ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নের জবাব এখন আমি দিতে পারছিনা। কারণ সেই ফিগার আমার কাছে এখনও আসে নাই—চাওয়া হয়েছে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই এই যে সমস্ত লোকদের উপর ১০৭ ধারা প্রয়োগ করা হয়েছে তাদের মধ্যে কতজন ১০৭ ধারা থেকে মুক্ত হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটার জন্য আলাদা প্রশ্ন করলে আমার জবাব দেওয়া সম্ভব হবে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই, যাদের ১০৭ ধারায় সোপার্দ্দ করা হয়েছে এমন যে সংখ্যা তাদের ভিতর কতজনকে শাস্তি দেওয়া হয়েছে, রাজনৈতিক ভাবে প্রয়োগ করা হয়েছে উদ্দেশ্যমূলক ভাবে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ১০৭ ধারায় কেবল একটা বাউণ্ড করা হয় তাদের কাছ থেকে যে তাদের দ্বারা শান্তির ভঙ্গের আশংকা থাকবে না।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মশাই ১০৭ ধারায় সোপার্দ্দ করা হয়েছে যাদের—তাদের উপর রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে করা হয়েছে এটা স্বীকার করেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর মধ্যে রাজনীতির কোন প্রশ্ন নাই।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রীমশাই ১০৭ ধারায় যাদের অভিযুক্ত করা হয়েছে সেই সমস্ত ব্যাক্তিদের একই ব্যাক্তির উপর একই আইনের ধারা প্রয়োগ করা হয় সেটা ঠিক কি না এবং সেই সম্পর্কে আইনের কোন ব্যবস্থা আছে কি না যে একই ব্যক্তির উপর বার বার প্রয়োগ করা চলে না এই সম্পর্কে তদন্ত করবেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, শান্তি ভঙ্গের আশংকা দেখা গেলে তার উপর প্রয়োগ করতে পারে।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই বলতে পারেন কি কতজনের বিরুদ্ধে ১০৭ ধারা প্রয়োগ করা হয়েছে—এর মধ্যে কতজন মুক্ত হয়েছেন এবং কতজনের বিরুদ্ধে এখনও কেস চলছে। যাদের বিরুদ্ধে ১৯৭৪ ইং জানুয়ারী থেকে চলছে এমনকি তারও আগে থেকে চলছে সেই সমস্ত কেসগুলি তদন্ত করে হয় শাস্তি অথবা মুক্তির ব্যবস্থা করবেন কিনা অবিলম্বে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যখন সোপার্দ্দ করা হয়েছে তখন এটা আমাদের একতিয়ারের মধ্যে নেই।

**মিঃ স্পীকার** :—শ্রীসুধন্যা দেববর্মা, শ্রীঅভিরাম দেববর্মা—ব্রেকেটেড।

**শ্রীসুধন্যা দেববর্ম্মা** :—কোয়েশ্চান নাম্বার ৬

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—কোয়েশ্চান নম্বার ৬

**প্রশ্ন**

১) ১৯৭৪ সনে বাংলাদেশ থেকে ত্রিপুরায় কোন মহকুমা দিয়ে কতজন বাংলাদেশ নাগরিক ত্রিপুরায় প্রবেশ করেছেন তার মাস ভিত্তিক হিসাব ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—কোয়েশ্চান নম্বার ৬ : প্রশ্ন :—১) ১৯৭৪ ইং সনের জানুয়ারী হইতে ডিসেম্বর পর্য্যন্ত যে সমস্ত বাংলাদেশের নাগরিক বিনা পাশপোর্টে ত্রিপুরার বিভিন্ন মহকুমায় প্রবেশ করে তাহাদের মাস ভিত্তিক হিসাব এইরূপ :—

| মাসের নাম | সদর | খোয়াই | সোনামুড়া | উদয়পুর | অমরপুর | বিলোনায়া | সাবরুম | কৈলাসহর | ধর্মনগর | কমলপুর |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| জানুয়ারী | ১৬ | ১৩ | ৮ | ০ | ১৪ | ১০ | ১১ | ৫৩ | ৩৬ | ৩ |
| ফেবরুয়ারী | ১৯ | ৭ | ২১ | — | ৩ | ১ | ৩৩ | ৪ | ৩ | ৬ |
| মার্চ্চ | ৪২ | ৮ | ৫৩ | — | — | ১৪ | ৮ | ৬ | ০ | ৫ |
| এপ্রিল | ২০ | ৩ | ২৫ | ০ | ২ | ৫৩ | ১ | ৪ | ১০ | ১ |
| মে | ৭ | ১ | ৫ | ২ | ০ | ৯ | ১০ | ৬ | ২ | ৬ |
| জুন | ১২ | ৮ | ৪২ | ০ | ১ | ২৮ | ৩ | ৭ | ১ | ২ |
| জুলাই | ২৬ | ১০ | ৩৩ | ১ | ০ | ০ | ০ | ৬ | ০ | ২ |
| আগষ্ট | ২০ | ৫ | ১৭ | ১ | ০ | ৩ | ১ | ১ | ০ | ৪ |
| সেপ্টেম্বর | ৪২৫ | ১৫ | ২৭ | ৭ | ০ | ৭ | ৯ | ৪ | ০ | ২ |
| অক্টোবর | ৩০০ | ৪৮ | ৫৫ | ২৫ | ৩৯ | ২০ | ২১ | ১১ | ৫ | ৮ |
| নভেম্বর | ৭৯ | ৬৭ | ২৯ | ৭ | ২১ | ১৮ | ১১ | ৪ | ৯৯ | ০ |
| ডিসেম্বর | ২২ | ১০ | ৮৬ | ০ | ০ | ২ | ১ | ০ | ০ | ০ |
| | ৯৮৮ | ১৯৫ | ৪০১ | ৪৩ | ৮০ | ১৬৮ | ১০৯ | ১০৬ | ১৫৬ | ৩৯ |

মোট—২,২৮৫ জন

প্রশ্ন

১) এই হিসাব কি ভাবে রাখা হয় ?

২) যদি না রাখা হয় তবে কারণ কি ?

৪) বিনা পাশপোর্টে প্রবেশ করার জন্য এই বাংলাদেশ নাগরিকদের মধ্যে কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে তার হিসাব ?

উত্তর

১) পুলিশ বিভাগের সংশ্লিষ্ট রেজিষ্টারে প্রবেশকারীদের নাম ও ঠিকানা রাখা হয়।

২) প্রশ্ন উঠে না।

৩) ১নং উত্তরে উল্লেখিত ২,২৮৫ জনের সকলেই গ্রেপ্তার করা হইয়াছিল।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যে ১৯৭৪ ইং সনে ত্রিপুরাতে ২,২৮৫ জন অনুপ্রবেশকারী ঢুকেছে। এখন এই সংখ্যাটা, তার তথ্য কিভাবে সংগ্রহ করা হয়েছে বলতে পারেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এই সম্পর্কে সীমান্তে যে পাহাড়ার ব্যবস্থা আছে, সেখানে রেকর্ড রাখা হয় যারা অনুপ্রবেশ করছে, তাদের। তাছাড়া থানা বা আউট পোষ্ট যেগুলি আছে, সেগুলিতেও এই সবের রেকর্ড রাখা হয় এবং এমনিভাবে অনুপ্রবেশকারীদের হিসাবটা সংগ্রহ করা হয়।

**শ্রীসুধন্বা দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যে যারা অনুপ্রবেশ করেছে তাদের সবাইকে এরেষ্ট করা হয়েছে। কাজেই আমি জানতে চাইছি যাদেরকে এরেষ্ট করা হল তাদেরকে কোথায়, কি ভাবে রাখা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—সাধারণত: ধরা পড়ার সঙ্গে সঙ্গে তারা যে জায়গা থেকে এসেছে সেখানে পাঠিয়ে দেওয়া হয়।

**শ্রীসুধন্বা দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মশাই কি বলতে চান যে যারা অনুপ্রবেশ করেছে, তাদের কেউ এখন ত্রিপুরাতে নেই ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—যাদের ভিসা আছে, তারাই এখানে থাকতে পারে। তবে বে-আইনী ভাবে কেউ প্রবেশ করছে কিনা, সেইরকম কোন তথ্য এখন সরকারের কাছে নাই।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মশাই কি বলতে চান যে ১৯৭৪ ইং সনের পর বাংলা দেশের কোন লোক বে-আইনীভাবে ত্রিপুরাতে প্রবেশ করে নাই ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—তারপর কেউ এসেছে কিনা জানতে চাইলে, আমি তার উত্তর পরে দেব।

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় মন্ত্রী মশাই তদন্ত করে দেখবেন কি যে এই ২,২৮৫ জন অনুপ্রবেশকারী ছাড়াও বাংলাদেশের বহু লোক তাদের আত্মীয় স্বজনের বাড়ীতে ত্রিপুরা রাজ্যের এখানে সেখানে ছড়িয়ে আছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আমরা মাননীয় সদস্যদের সহযোগীতা চাই। কারণ কে কোন খানে কোন আত্মীয়ের বাড়ীতে আশ্রম নিয়েছে সেটা তাদেরই রিপোর্ট করার নিয়ম, আর তা না করলে সরকার তো বাড়ী বাড়ী গিয়ে সেটা দেখতে পারেনা।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মশাই কি বলতে চান যে এই ২,২৮৫ জনের বাইরে আর কোন বহিরাগত ত্রিপুরা রাজ্যে প্রবেশ করে নাই ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—আমরা এই সম্পর্কে সরকারী ভাবে কিছু অবহিত নই কিম্বা আমাদের কাছে কেউ রিপোর্ট করেন নাই।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মশাই অবগত আছেন কি যে বাংলাদেশ থেকে প্রচুর লোক ত্রিপুরাতে প্রবেশ করার ফলে এখানকার শ্রমজিবীরা যেমন রিক্সাপুলারেরা এবং দিন মজুরেরা প্রয়োজনীয় কাজকর্ম পাইতেছেন না, কারণ বাংলাদেশ থেকে যারা এসেছে বড় বড় জোতদার এবং কনট্রাকটারেরা তাদের দিয়ে সস্তায় কাজ করিয়ে নিচ্ছে। কাজেই ত্রিপুরাতে আজকে এই ধরণের একটা সংকটের সৃষ্টি হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—সরকারীভাবে আমরা যা বক্তব্য সেটা আমি বলছি। ব্যাক্তি-গতভাবে আমার কিছু বলার নাই।

**শ্রীসমর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মশাই জানেন কি যে সোনামুড়া শহরে বহু ডাক্তার বলে একজন বাংলাদেশ থেকে এসেছে এবং এই সম্পুর্কে সোনামুড়া থানাতে খবর দেওয়া সত্বেও তাকে এরেষ্ট করা হচ্ছে না, যেহেতু তিনি কোন এক মন্ত্রীর সংগে ঘনিষ্ঠ এবং তাকে আশ্রয় দেওয়া হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—থানায় রিপোর্ট করলে পর তো আমরা ব্যবস্থা গ্রহণ করতে পারি ?

**শ্রীসমর চৌধুরী** :—এটা তো আপনার কংগ্রেস সদস্য থেকেই জানান হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—এটা কংগ্রেস বা কমিউনিষ্ট সদস্যের কোন কথা নয়, যে কেউ জানালেই ব্যবস্থা নেওয়া যেতে পারে।

**শ্রীঅনিল সরকার** :— মাননীয় মন্ত্রী মশাই এটা স্বীকার করবেন কি যে অবাধে যদি বাংলাদেশ থেকে লোক আসতে পারে তাহলে যারা কন্ট্রাকটার রয়েছে এবং বড় বড় জোতদার রয়েছে তারা সস্তায় মজুর সংগ্রহ করতে পারে এবং সরকার তাদের এই রকম একটা সুযোগ করে দিচ্ছেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—শাসক গোষ্ঠি সম্পর্কে যদি এই কথা বলা যায়, তাহলে আমরা বলতে পারি যে বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের প্রটেকশানে যারা আছে, তাদের নাম যদি দেওয়া হয়, তাহলে এই সংখ্যাটা আরও বাড়তে পারে।

**শ্রীঅনিল সরকার** :—মাননীয় মন্ত্রী মশাই বাংলাদেশ থেকে যাতে অবাধে কোন লোক না আসতে পারে, তারজন্য বিশেষ তদন্তের ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—স্যার, আমি তো আগেই বলেছি যে পাবলিক কো-অপারেশন পেলে পরে সেটা বন্ধ করা যেতে পারে।

*41. Shri Subal Chandra Biswas :—Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

১) ১৯৭২-৭৩, ১৯৭৩-৭৪ ও ১৯৭৪-৭৫ এই তিন বৎসরে উত্তর ত্রিপুরা জেলায় কতগুলি ডিপ টিউব-ওয়েল-এর অনুমোদন করা হইয়াছে ? এবং

২) উক্ত টিউবওয়েলের কতটি বসানো হয়েছে এবং কোথায় কোথায় ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—(মিনিষ্টার ইন-চার্জ অব দি পি, ডবলিউ, ডিপার্টমেন্ট)।

১)

| বৎসর | সংখ্যা |
|---|---|
| ১৯৭২-৭৩ | ৪০ টি |
| ১৯৭৩-৭৪ | ২ টি |
| ১০৭৪-৭৫ | — |

২) ২৬ টি।

(১) শনিছড়া, (২) ইছাইছড়া, (৩) নয়াপাড়া, (৪) তিলথৈ, (৫) ধর্মনগরে (১ম স্থান) (৬) ধর্মনগরে (২য় স্থান) (৭) মনু, (৮) কুমারঘাট, (৯) পানিসাগর, (১০) সালেমা, (১১) কৈলাসহর, (১২) কুমারঘাট কাগজের কল অঞ্চল, (১৩) কামেশ্বর, (১৪) দেওছড়া, (১৫) পানিসাগর, (১৬) ইছাই-তুলাগাঁও, (১৭) চন্দ্রপুর, (১৮) কমলপুর ১ (১৯) হালাহালি, (২০) শান্তির বাজার, (২১) আমবাসা, (২২) কাঠালছড়া, (২৩) দুর্গাসাখোলা, (২৪) লাল ছড়া, (২৫) উলটাছড়া, (২৬) করাতিছড়া।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মশাই এখানে যে টিউবওয়েলের লিষ্ট দিলেন, তার কতগুলি পানীয় জন্য, আর কতগুলি ইরিগেশানের জন্য এবং এগুলির মধ্যে এখন পর্য্যন্ত কতগুলি সার্ভিসেব্যল আছে আর কতগুলি নাই এইসব বিষয়ে তথ্য জানা থাকলে আমাদেরকে দয়া করে জানাবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যিনি মূল প্রশ্নকর্তা তিনি ডীপ টিউবওয়েলের কথা বলেছেন। সেটা ৬ ইঞ্চি ডায়ামিটার হতে পারে আর একটা ২ ইঞ্চি ডায়ামিটার হতে পারে। কাজেই সেই দিক থেকে প্রশ্নে যদি ৬" ডায়ামিটার কতগুলি আছে এরকম থাকত তাহলে এরকমভাবে বলা যেত, আর কতগুলি ২" ডায়ামিটারের আছে সেটা যদি থাকত তাহলে আর একরকমভাবে বলা যেত। যাই হোক যে সাপলিমেণ্টারীটা এসেছে সেই প্রশ্নটা আমি ঠিক বুঝতে পারি নি। আবার সেটা আমি শুনতে চাই।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—আমি জানতে চাই কয়টা বোরিং হয়েছে, কতগুলি বর্ত্তমানে জল সরবরাহ হচ্ছে এবং কৃষি কাজ হচ্ছে এবং কতগুলি নষ্ট হয়ে যাচ্ছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেগুলি ৬" ডায়ামিটার, সেগুলি ইরিগেশানের পারপাসে ব্যবহার করতে পারে, খাওয়ার ব্যাপারে ব্যবহার করতে পারে। এর মধ্যে ১৪টা হল ২" ডায়ামিটার-এর আর ১২টা হল ৬" ডায়ামিটারের। এর মধ্যে ১৮টা অপারেশনে আছে। আর ৭টা পাম্প এমনি তৈরী হয়েছে কিন্তু পাম্পটা বসানো হয় নি। সেটা বিয়িং ইনস্টলড।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি ১৯৭২-৭৩ সালে ৪০টার মঞ্জুর থাকা সত্বেও মাত্র ২৬টা ইনষ্টলড হয়েছে, আর বাকীগুলি না হওয়ার কারণ কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এমন অনেক ক্ষেত্রে পরীক্ষামূলকভাবে বোরিং করতে গিয়ে আমরা দেখেছি যে এটা হয় নি। তার কারণ হল, একটা হল গ্রাউণ্ড ওয়াটার লেভেলটা, এটা সম্পর্কে সার্ভে আরম্ভ করা হয়েছে, সব জায়গাতে হয় নাই বলে পরীক্ষামূলকভাবে করতে হয়েছে। এমন কি কোন কোন ক্ষেত্রে আমরা দেখেছি যে বার বার চেষ্টা করেও করা যায় নি। এই সম্পর্কে কোন কোন ক্ষেত্রে আমরা দেখেছি যে রিপোর্ট আমাদের কাছে এসেছে তাতে আমরা বুঝতে পারলাম যে কতগুলি এরিয়া আছে যেগুলির নীচে পাথরের মত, যেগুলি ২" ডায়ামিটার দিয়ে হবে না। সেখানে ৬" বসাতে হবে। সেজন্য এখানে রিগ দিয়ে করা ছাড়া উপায় নাই। সেজন্য ১৯৭৪-৭৫ সালে যেসব পরিকল্পনা ছিল সেগুলির কাজ ব্যহত হবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—এই হাউসে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছিলেন যে নর্থ ত্রিপুরাতে গ্রাউণ্ড ওয়াটার সার্ভে শেষ হয়েছে, ওয়েষ্টে চলছে, ওয়েষ্টে শেষ হলে সাউথে যাবে। এখন বলছেন যে এটি পরীক্ষামূলকভাবে। সাউথে যেহেতু গ্রাউণ্ড ওয়াটার সার্ভে করা হয়নি সেজন্য পরীক্ষামূলকভাবে ওরা করছেন। তাহলে কোন্‌টা সত্যি ? আগেরটি সত্যি না এখনকারটা সত্যি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রশ্ন করা হয়েছে সেই প্রশ্নের উত্তরে বলা হয়েছিল যে গ্রাউণ্ড ওয়াটার এর কমপ্লিট সার্ভে আমাদের কাছে আসে নি। কোন কোন জায়গায় করা হয়েছে, সেইসব জায়গায় তারা নিজেরাও করেছেন আমাদের পরিকল্পনা অনুযায়ী পরীক্ষা করে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে আর একটা প্রশ্নের উত্তরে বলেছিলেন যে নর্থে শেষ হয়েছে, এখন ওয়েষ্টে হচেছ, ওয়েষ্টে শেষ হলে সাউথে হবে। এখন বলছেন যে সার্ভে ঠিক ঠিক হয় নি। এটা ঠিক বুঝলাম না।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—বোধ হয় মাননীয় সদস্য একটা ভুল করেছেন যে নর্থ ত্রিপুরার বিশেষ করে গ্রাউণ্ড ওয়াটার সার্ভের যে রিপোর্ট প্রিলিমিনারী আমরা দেখেছি তাতে নর্থ ত্রিপুরায় গ্রাউণ্ড ওয়াটার আছে। কিন্তু দেখা গেল টিউবওয়েল সেখানে বসানো যাচ্ছে না কোন কোন ক্ষেত্রে। কাজেই সেখানে বসাতে গেলে রিগ ব্যবহার করা দরকার।

**শ্রীতাপস দে** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি একসপেরিমেণ্টাল বোরিং কয়টা করেছেন এবং কয়টা করার পরে তারা বুঝতে পেরেছেন যে এখানে জল নাই এবং এর কষ্ট কে দেবে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নটা আর একটু পরিষ্কার করে বললে ভাল হয়।

**শ্রীতাপস দে** :—আমার কথা ছিল ১৯৭২-৭৩ সালে ৪০টার অনুমোদন থাকা সত্বেও মাত্র ২৪টি কেন কমিশন করা হয়েছে ? এইগুলি কিসের ভিত্তিতে সাইট সিলেকশান করা হয়েছে এবং এই যে বোরিং করা হল সেগুলি মোট কতগুলি এবং কোথায় কোথায় এবং এই বোরিং-এর টাকাটা কে দিয়েছে ?

শ্রীসুখময় সেনগুপ্ত :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যখন সেংশান করা হয়েছে সেটা ২" ডায়ামিটার করা হয়েছিল। কিন্তু গ্রাউণ্ড ওয়াটার সার্ভে করে সেটা হয় নি। একটা ইনষ্টান্স আমি বলতে পারি, কারণ কৈলাশহরে জুলাবাজারে পাঁচ বার চেষ্টা করা হয়েছে। ডীপ টিউবওয়েল দুটোই। তখন দেখা গেল এখানে রিগ ছাড়া অন্য কোন পথ নেই।

শ্রীকালীপদ ব্যানার্জী :—সার্ভে করার আগে জানবেন তো কোন্ লেভেলে জল নেই, তা না হলে অযথা টাকা খরচ করার কি দরকার ছিল? সেটা দেখা দরকার ছিল যে সেটা ২" পাইপে আসবে না ৬" পাইপে আসবে।

শ্রীসুখময় সেনগুপ্ত :—একটা ডীপ টিউবওয়েল করতে যে খরচ পরে তা প্রায় দেড় লক্ষ টাকা। আর একটা এমনি ২" ডায়ামিটারের ডীপ টিউবওয়েল করতে ৬,০০০ থেকে ৮,০০০ টাকা খরচ হয়। কাজেই সেখানে টাকার প্রশ্ন রয়েছে কয়টা ডীপ টিউবওয়েল করা যাবে না যাবে সেটাও টাকার অংক দেখেই বলা যায়।

শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :—মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন কৈলাশহর এবং কুমারঘাট ব্লকের মধ্যে দুইটা ডীপ টিউবওয়েল আছে। এই ডীপ টিউবওয়েলের জল কি গরুতে খায় না কৃষি কার্যে ব্যবহার হয়?

শ্রীসুখময় সেনগুপ্ত :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেই জল সবাই খেতে পারে, মানুষ গরুর তফাত নাই। এখন কে খাচ্ছে সেই প্রশ্নে কোন জায়গায় কথাটা বলা হচ্ছে সেই কথাটা পার্টিকুলারলি বললে পরে আমি বলতে পারি।

Mr. Speaker :—Question hour is over. Ministers may lay on the table of the House the replies to the Unstarred Questions and also to the Starred Questions which were not answered orally.

শ্রীনুপু কুকী :—স্যার, আমার একটা এডজোর্নমেন্ট মোশান ছিল, সেটা আপনি ডিসএ্যালাউ করেছেন। আমি জানতে চাই রুল-এর কোন্ ধারা বলে আপনি সেটা রিজেক্ট করেছেন।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য আপনি অনুগ্রহ করে আমার চেম্বারে দেখা করবেন, আমি আপনাকে জানিয়ে দেব।

(গণ্ডগোল)

Mr. Speaker :—No, no—I have disallowed your adjournment Motion. I am not bound to explain. I have already informed you the reason why I have disallowed it.

( Interruption )

Hon'ble Members please take your seats.

## CALLING ATTENTION.

Mr. Speaker :—There is one Calling Attention Notice on which the Minister concerned agreed to make a statement to-day, the 12th March, 1975.

I would request the Minister-in-charge of the agriculture Department to make a statement on the following Calling Attention Notice of Shri Kalipada Banerjee—

'সাবরুম মহকুমার শ্রীনগর তহশীলাধীন রাজনগরে সরকারী সাহায্যে সদ্য নির্মিত বাঁধটি কাটিয়া ফেলায় ঐ অঞ্চলে বোরো ধান চাষের ক্ষতি সম্পর্কে।'

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—কলিং এ্যাটেনশান নোটিশ অব শ্রীকালীপদ ব্যানার্জী—

'সাবরুম মহকুমার শ্রীনগর তহশীলাধীন রাজনগরে সরকারী সাহায্যে সদ্য নির্মিত বাঁধটি কাটিয়া ফেলায় ঐ অঞ্চলে বোরো ধান চাষের ক্ষতি সম্পর্কে।'

উত্তর

বর্তমান ১৯৭৪-৭৫ আর্থিক সনে, সমষ্টি উন্নয়ন প্রকল্পের আওতায় শতকরা ৫০ ভাগ সরকারী সাহায্যে শ্রীনগর তহশীলাধীন মাধবনগর গাঁওসভার অন্তর্গত রাজনগর ছাগলনাইয়ার ছড়ার একটা শাখা নালার উপর একটি বাঁধ তৈরী করা হয়েছিল। ঐ বাঁধটি দৈর্ঘ্যে ৩৫ ফুট এবং প্রস্থে ২০ ফুট এবং উচ্চতা ১৫ ফুট ছিল। প্রাপ্ত রিপোর্টে জানা যায় যে বিগত ১লা ফেবরুয়ারী রাত্রি বেলায় কে বা কাহারা বাঁধটি কাটিয়া ফেলে। সেখানে কোন বোরো ধান চাষ করা হয় নাই। তবে বাঁধটি না কাটিলে ১০/১৫ হেক্টার জমিতে বোরো ধান চাষ করা যাইত। স্থানীয় কৃষকদের বাধটি পুনরায় তৈরী করার জন্য বলা হয়, কিন্তু আবার হয়তো কাটিয়া ফেলতে পারে এই আশঙ্কায় তাহারা বাঁধটি পুনরায় তৈরী করে নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— অন পয়েন্ট অব ক্লারিফিকেশান। উনি বললেন কে বা কাহারা বাঁধটি কাটিয়া ফেলিয়াছে, এই যে কেটে ফেলেছে, এতে সরকারের কত টাকা ইনভল্‌ভড হল সেই সম্পর্কে কে বা কাহারা সেটা কাটল, কোন তদন্তের ব্যবস্থা করা হয়েছে কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সীজন্যাল বাঁধের যে নিয়ম আছে সেই নিয়মানুসারে এক বছরের জন্য কনট্রাক্ট দেওয়া হয় বাগী দেওয়া হয় বলা যেতে পারে। এই বাঁধে ৬/৭ শ' টাকা গভর্ণমেন্টের দিক থেকে খরচ হয়েছে। তারপর যখন বাঁধটা কাটার খবর এসেছে, তখন সেই বাঁধটাকে পুনরায় নির্মাণ করার জন্য গ্রামবাসীদের বলা হয়েছিল। কিন্তু তারা রাজী হয়নি এই কারণে যে আবার হয়তো বাধটি কেটে দিতে পারে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি বলেছেন ৬/৭ শ' টাকা ভর্তুকী দেওয়া হয়েছে। আমি জানি ১৫ হাজার টাকা ভর্তুকী দেওয়া হয়েছে। আমার কাছে কাগজ আছে। কারা বাঁধটি কেটেছে, সেই সম্পর্কে সেই গ্রামের শ্রীআনন্দ বৈদ্য—যিনি উদ্যোগী হয়ে বাঁধটি করেছিলেন, তিনি বি, ডি, ও এবং এস, ডি, ও'র কাছে নালিশ করেছেন এবং নালিশে লোকের নাম দিয়েছেন যে ১০ জন বাংলাদেশের লোক এসে সেই বাঁধটি কেটে গেছে। বাংলাদেশ থেকে লোক এসে ঐ বাঁধটি কেটে গেছে এই সংবাদ মাননীয় মন্ত্রী জানেন কিনা, সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী বলতে পারেন কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে হয়তো কম্প্লেন এস, ডি, ওএর কাছে করা হয়েছে, কিন্তু এই রকম কোন খবর আমাদের কাছে নেই যে বাংলাদেশের লোক এসে বাঁধটা কেটে দিয়ে গেছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশন স্যার, আমার কাছে সংবাদ আছে যে ৮-২-৭৫ তারিখে এই পিটিশানটা এস, ডি, ও,র কাছে পাঠান হয়েছে বি, ডি, ও.এর কাছেও পাঠানো হয়েছে। এই খবর আমার কাছে আছে। তারা পিটিশানে বাংলাদেশের লোকের নামগুলি পর্য্যন্ত লিখেছিল। নামগুলি হচ্ছে আন্নার মিঞা, হোসেন মিঞা, জেবান হোসেন, সিরাজল হক, নুরুল ইসলাম, আবদুল গণি, মজ্জন হোসেন, সেলু মিঞা······

**মিঃ স্পীকার :**— অনারেবল মেম্বার ইউ আর মেকিং এ ষ্টেটমেন্ট······

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— আমি বুঝতে পারছি না আমার দেশে এসে আমার রাজ্যে এসে বাংলাদেশের লোক বাঁধ কেটে দিয়ে গেছে। তার জন্য আমি এই লোকগুলির নাম বলতে পারব না। নামগুলি বললে পরে মহাভারত অশুদ্ধ হয়ে যাবে ?

**মিঃ স্পীকার :**— মহাভারত অশুদ্ধ হয়ে যাওয়ার কথা নয়······

**শ্রীকালীপদ ব্যানার্জী :**— পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশান, আমি জিজ্ঞাসা করছি এই যে লোকগুলি করেছে গভর্ণমেন্টকে তারা জানিয়েছে। গভর্ণমেন্ট টাকাটা নষ্ট হল তার জন্য কোন এ্যানকোয়ারী করা হবে না। আমি জিজ্ঞাসা করছি যে উনি বলেছেন যে বুরো ধান চাষ করা হয়। বুরো চাষ হবে কি করে। এখানে যে জল রিজার্ভ করে রাখা হয় সেই জল দিয়ে করা হয়। বুরো চাষের জন্য যে ধান গাছগুলি আছে অর্থাৎ যে বীজ তোলা হয়েছিল, সেই বীজ তোলা তাঁরা দেখেছেন? এখনও সেই গাছগুলি মরে গেছে? সেগুলি দেখুন। একজন অফিসারকে সেখানে পাঠান। একজন দায়িত্বশীল লোককে পাঠান। অনারেবল সরকার যোগাযোগ করুন এই নামগুলি দিয়েছে কিনা এস, ডি, ও,এর কাছে বি, ডি, ও, এর কাছে যে এই নামগুলি তারা দিয়েছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যদি বাংলা দেশের লোক হয়ে থাকে এর জন্য আমরা অলরেডি খোঁজ খবর নিতে আরম্ভ করেছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—হাঁা, হাঁা, অভিযোগকারীরা বলেছে যে এরা বাংলা দেশের লোক। অভিযোগকারীরা আমাকে বলেছে এই লোকগুলির কথা। এই ১০ জন লোকের নাম তারা দিয়েছে আমাকে। এই ১০ জন লোক এসে বাঁধ কেটে দিয়ে গেছে। এই যে ১৫০০ টাকা খরচ করে সরকার বাঁধ তৈরী করে দিল, ঐ টাকাটা যে এভাবে নষ্ট হল। এরা বলছে বাংলা দেশের লোক এসে কেটে দিয়ে গেছে। স্যার, বাংলা দেশের কাছাকাছি তো জায়গাটা? এর জন্য কোন তদন্ত কিছু করা হল না। এখন উনি বলছেন যে তদন্ত করা শুরু হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে এই সম্পর্কে যে লেভেলে তদন্ত করার প্রয়োজন সেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—আমি জানতে চাই যে নূতন করে আবার বাঁধ তৈরী করা হলে সরকার থেকে প্রটেক্শান দেওয়া হবে? এই কথা মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে ডিটেলস আলোচনার জন্য স্বার্থ বিরোধী হবে বলে আমি আর বলতে চাই না। যেহেতু এটা আর একটা দেশের ব্যাপার এর মধ্যে জড়িয়ে আছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—কিন্তু উনি বলেছেন সরকার নাকি বলেছে যে তোমরা আবার বাঁধ তৈরী কর। আবার এখানে বলেছেন যে জনস্বার্থ বিরোধী হবে বলে আমি এখানে আলোচনা করব না। কোনটা সত্যি? ওরা যদি বাঁধ তৈরী করে তাহলে কি তার জন্য টাকা দেওয়া হবে এবং প্রটেকশান দেওয়া হবে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে কথা বলা হয়েছে, যে কথা আমি আমার ষ্টেটমেন্টে বলেছি তার বাইরে আমি কোন কথা বলতে চাই না। কারণ এটা দুই দেশের সম্পর্কে প্রশ্ন রয়েছে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী উনার ষ্টেটমেন্টে ৬।৭ শত টাকার কথা বলেছেন আর মাননীয় সদস্য শ্রীকালীপদ বাবু বলেছেন যে ১৫০০ টাকা। এই অসামঞ্জস্যের কারণটা কি? মাননীয় কালীপদ বাবুর কথা সত্যি না মাননীয় মুখ্যমন্ত্রীর কথা সত্যি। কোনটা সত্যি সেই কথাটা এখানে বলুন?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এখানে যে কথা বলেছি সেটা ৫০ পারসেন্ট সাবসিডি হিসাবে ধরে বলা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—৬০০।৭০০, কিন্তু আমাকে ওরা বলেছে যে ১৫০০ টাকা খরচ করা হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, হয়তো এষ্টিমেট করে বলা হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—এ্যাষ্টিমেট। ওরা বলছে যে ১৫০০ টাকা ব্লক খরচ করেছে। মুখ্যমন্ত্রী বলছেন যে আবার তোমরা বাঁধ তৈরী কর। কিন্তু ওরা করতে রাজি নয় যদি আবার কেটে দেয়। এখন আবার উনি বলেছেন যে এই সম্পর্কে আলোচনা বিশেষভাবে করা উচিত নয়। ওরা যদি আবার বাঁধ দিতে যায় তাহলে গভঃ ওদের টাকা পয়সা দেবেন, প্রটেকশান দেবেন এটা সত্যি?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে এটা সিজন্যাল বাঁধের অন্তর্ভুক্ত এটা সাধারণতঃ বুরো চাষের জন্য হয়ে থাকে। এখন বুরো চাষের সময় নয়। সুতরাং এই সম্পর্কে আর কোন প্রশ্ন উঠে না। আর এর মধ্যে যে কথাটা উঠেছে যে বাংলা দেশের লোক এসে বাঁধ কেটে গেছে তার জন্য উভয় দেশের সঙ্গে আলাপ আলোচনার প্রয়োজন আছে। সেখানে বিভিন্ন রকমের কমপ্লিকেশান আসতে পারে। সেই জন্য বিশেষভাবে আলোচনা করা যাবে না।

**শ্রীকালীপদ ব্যানার্জী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে আমি যা বলছি সেটা হচ্ছে, যারা এসে বাঁধটা কেটে দিয়ে গেছে বলে অভিযোগ করা হয়েছে সেই সম্পর্কে খোঁজ নেবার জন্য। এখানে এই বিষয়ে উভয় দেশের সঙ্গে আলাপ আলোচনা করার যথেষ্ট সুযোগ রয়েছে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৫০ পারসেন্ট সাবসিডির কথা উনি বলেছেন। সরকার ৬।৭ শত টাকা খরচ করেছে এই রকমভাবে সরকারী কাজ হয় না। তার জন্য একটা স্পেসিফিক ফিগার থাকে। সেটা মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন কি যে ঠিক কত টাকা খরচ করা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সাবসিডি ধরে একটা রাফলি হিসাবের কথা বলছি। স্পেসিফিক করে কিছু বলি নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—হ্যাঁ, হ্যাঁ মাননীয় মন্ত্রী মশাই তো জানি যে এগ্রিকালচারেল ডিপার্টমেন্টেরও মন্ত্রী। কিন্তু উনি জানেন না যে সারা বছরই ধান চাষ করা যায়। এখন যদি আমরা জলের ব্যবস্থা করতে পারি তাহলে বুরো ধানের চাষ করা যাবে। কিন্তু আমি বলতে চাই যে আজকে বাঁধ কেটে দিয়ে গেছে, কালকে ধান কেটে নিয়ে যাবে, গরু চুরি করে নিয়ে যাবে এই সব জিনিষগুলি বন্ধ করার জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে এই সম্পর্কে অচিরেই ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। তার জন্য যে লেভেলে আলোচনা করা উচিত সেই ভাবে করা হয়ে গেলে পরে এই ব্যাপারে তখন দেখা যাবে।

## CALLING ATTENTION

**Mr. Speaker** :—I have received Calling Attention Notice from the following members :—

1. Shri Anil Sarker.
2. Shri Sudhanwa Deb Barma.
3. Shri Manindra Deb Barma.
4. Shri Purna Mohan Tripura.
5. Shri Kalidas Deb Barma.

on the Subject of :—

"গত ২৮শে ফেব্রুয়ারী খোয়াই মহকুমায় অমর কলোনীতে গুন্ডাদের দ্বারা আক্রান্ত হয়ে তকিরায় দেববর্মার মৃত্যু সম্পর্কে।"

**Mr. Speaker** :—I have given consent to the Motion.

**Mr. Speaker** :—I would request the Hon'ble Minister-in-charge of the Department to make a statement to-day, if he is not a position to make statement to-day, he will kindly give me a date when the calling Attention Notice will be shown on the order paper for a statement.

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই ব্যাপারে নেক্সড মানডেতে বলব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়, বলেছেন যে উনি নেক্সড মানডেতে বলবেন।

**শ্রীজিতেন্দ্রলাল দাস :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার একটা কলিং এটেনশন ছিল কর্মচারীদের বেতন ইত্যাদির এনামলির দাবীতে কর্মচারীরা একটা ধর্মঘটের সিদ্ধান্ত ঘোষণা করেছেন।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার আমি অলরেডি এটাকে ডিসএলাউড করেছি।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :—** মাননীয় স্পীকার স্যার, আমাকে একটু বলতে দিন। এই যে কর্মচারীরা একটা ধর্মঘটের ডাক দিয়েছে, কর্মচারীদের দাবী এবং অভিযোগ সম্পর্কে তা প্রতিরোধের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি? এই ধর্মঘটে যেতে তারা যাতে বাধ্য না হয় এই জন্য সরকার কি চিন্তা করছেন। বিষয়টা অত্যন্ত পাবলিক ইম্পরটেন্ট আছে। কি সরকারের পক্ষে কি কর্মচারীর পক্ষে। এটাকে যেন সরকার চেলেঞ্জ বা প্রেসটিজের প্রশ্ন হিসাবে না নেওয়া হয়। জনসাধারণ কর্মচারীদের ন্যায্য সঙ্গত দাবী দাওয়া সম্পর্কে সরকারের সচেতন হওয়া দরকার। সুতরাং এই ধর্মঘটের ব্যাপারে সরকার কি চিন্তা করছেন এই ব্যাপারে সরকার এখানে বক্তব্য রাখবেন কি তাঁর এটিচিউড। এটা অত্যন্ত ইম্পরটেন্ট বিষয়। সেই জন্যই আমি বলছি যে কর্মচারীরা যে ধর্মঘটের সিদ্ধান্ত নিয়েছে এই বিষয়ে সরকার কি চিন্তা করছেন এই ব্যাপারে সরকারের বলতে কি অসুবিধা আছে।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার এই কলিং এটেনশন নোটিশটা আমি ডিসএলাউ করেছি। যখন এই ব্যাপারে আলোচনা হবে তখন সরকার তাঁর সিদ্ধান্তের কথা আপনাদের বলবেন। এবং তখন আপনারা এই বিষয়ে আলোচনার অনেক সুযোগ পাবেন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :—** মাননীয় স্পীকার স্যার, তাহলে সরকারের এটিচিউডটা কি সেটা আমরা জানতে পারব না ...

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আমরা এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপর ষ্টেটমেণ্ট চাচ্ছি!

**মিঃ স্পীকার :—** I would request the Hon'ble members to take the seats,

**শ্রীসমর চৌধুরী :—** স্যার, আমাদের বক্তব্য শুনুন, আমি বলছি যে এখন একটা অবস্থার সৃষ্টি হয়েছে সমস্ত বাস, জিপ গাড়ী প্রায় বন্ধ হয়ে গেছে। সমস্ত রাস্তাগুলিতে যাত্রীরা কষ্ট পাচ্ছে গতকাল আমি গিয়েছিলাম, রাস্তায় রাস্তায় গাড়ী থেমে থাকছে তেলের অভাবে, পেট্রোলের অভাবে, ডিজেলের অভাবে। এই অবস্থায় আমরা চাই যে মাননীয় মুখ্যমন্ত্রী এই সম্বন্ধে একটা ষ্টেটমেণ্ট দেবেন।

**মিঃ স্পীকার :—** এই বিষয়ে আপনারা মুখ্যমন্ত্রীর ষ্টেটমেণ্ট চান?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিষয়ে আলোচনার অনেক সুযোগ পাওয়া যাবে তখন তার উত্তর দেবো।

**শ্রীঅনিল সরকার :—** আজকে গাড়ী বন্ধ হয়ে আছে, মাননীয় স্পীকার স্যার, পরে সুযোগ পাবো ; কি সুযোগ পাবো ?

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আজকে স্টেটমেন্ট চাই। কারণ এইটা একটা সাংঘাতিক ব্যাপার।

**শ্রীঅনিল সরকার :—** মাননীয় স্পীকার স্যার, আজকে যে গাড়ী চলছে না, পেট্রলের ডিজেলের অভাবে, উনি বললেন পরে সুযোগ পাবো, উনি একটা ইরেস্পোনসিবল মানুষের মত কথা বললেন। বিকালে বলুন না ? এত খবর রাখা যায়, আগরতলার আর এই খবরটা সংগ্রহ করা যায় না ?

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর একটা ষ্টেটমেন্ট আজকে চাই। তিনি ইচ্ছা করলে দুই মিনিটের মধ্যে খবর কালেকশন করতে পারেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পরবর্তী ডিসকাশনে বাজেট ডিসকাশনে সেখানে অনেক পয়েন্ট উঠতে পারে সেই পয়েন্টের উপরে আমি বলতে পারবো।

**শ্রীঅনিল সরকার :—** মাননীয় স্পীকার স্যার, কি পয়েন্ট উঠবে ? বাজেট ডিসকাশনে কি পয়েন্ট উঠতে পারে, আমরা চাই যে মুখ্যমন্ত্রী আজকেই একটা ষ্টেটমেন্ট দিবেন।

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার সাহায্য চাইছি। একজন মুখ্যমন্ত্রী তিনি এই বিষয়ে কোন উত্তর দিচ্ছেন না এবং * * উত্তর দিচ্ছেন এবং একটা সময় পর্য্যন্ত দিচ্ছেন না। আমি আপনার সাহায্য চাইছি—আপনি মুখ্যমন্ত্রীকে আদেশ দিন তিনি এই সম্পর্কে ব্যবস্থা নেবেন এবং অবিলম্বে তিনি ষ্টেটমেন্ট দেবেন।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** পয়েন্ট অব অর্ডার স্যার, এই কথাটি আন-পার্লামেন্টারী

( ইন্টারাপশান )

**Mr. Speaker :—** This expression is un-parliamentary. This would be expunged.

**Shri Samar Choudhury :—** ঠিক আছে স্যার, মুখ্যমন্ত্রীর এই এলোমেলো বক্তব্য সম্পর্কে আপনি আদেশ দিন মুখ্যমন্ত্রীকে যে তিনি একটা ষ্টেটমেন্ট দেওয়ার জন্য এবং আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি স্যার, সারা আগরতলা শহর এখন অচল অবস্থায় আছে ডিজেলের অভাবে বাস চলছে না সমস্ত গাড়ীগুলি অচল হয়ে পড়ে আছে এই অবস্থায় আপনি আদেশ দিন। চেয়ার থেকে আপনি আদেশ দিন।

* * Expunged as ordered by the chair.

**মিঃ স্পীকার** :— মাননীয় মুখ্যমন্ত্রী আপনি অনুগ্রহ করে যখন সুযোগ হবে আপনি ষ্টেটমেণ্ট দেবেন।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় স্পীকার আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি—আমি কোন মাননীয় সদস্যের উপর রিফ্লেকশান না এনে বলছি যে একটা ডিসকাশন করার পদ্ধতি আছে হাউসের মধ্যে। সেই ডিসকাশনের পদ্ধতি অনুযায়ী এই হাউস চলছে কাজেই এই আলোচনা হতে পারে না (ইন্টারাপশান)

**শ্রীঅনিল সরকার** :— আমরা জিরো আওয়ারে এই প্রশ্ন তুলেছি (ইন্টারাপশান)

**মিঃ স্পীকার** :— জিরো আওয়ার শেষ হয়ে গিয়েছে—আপনারা এই বিষয়ে কোন নোটীশও দেন নি (ইন্টারাপশান)

**শ্রীঅনিল সরকার** :— সমস্ত ব্যাপারে ব্ল্যাকমেইল হচ্ছে এই বিধান সভায়—চেয়ার থেকে আরম্ভ করে সব জায়গায় (ইন্টারাপশান)

**শ্রীঅজয় বিশ্বাস** :— হাউস চলাকালীন যখন সমস্ত (ইন্টারাপশান—ভয়েস নো নো)

**Mr. Speaker** :— Without notice nothing can be discussed in the House (interruption)

**Shri Samar Choudhury** :— Sir, আমরা হাউস চলাকালীন আমরা হাউসে এনেছি (ইন্টারাপশান)

**শ্রীঅনিল সরকার** :— আপনি কি এলাও করেন নি আপনি কি বলতে চান। প্রসিডিউর মত যদি না হয় তাহলে আপনি কি করে এলাও করলেন ?

**মিঃ স্পীকার** :— আপনারা হঠাৎ করে উঠে বলতে সুরু করেছেন আমি তখন বলেছি না, না, বসুন বসুন—তাহলে তিনি কোন ষ্টেটমেণ্ট দিতে পারেন না ...

**শ্রীঅনিল সরকার** :— কিন্তু শেষ পর্য্যন্ত আপনি তাই করলেন।

**মিঃ স্পীকার** :— না তা করিনি। আমি আপনাদের বক্তব্য শুনেছি এবং বলেছি যে উইদাউট নোটীশ কোন আলোচনা চলবে না। Next business of the House is discussion on the motion of thanks to the Governor's address. I would call on Shri Kshitish Ch. Das, Minister to resume discussion. (interruption)

**শ্রীতাপস দে** :— স্যার, আমার একটা পয়েণ্ট ছিল ডিসকাশনের জন্য (ইণ্টারাপশান)

**Shri Kshitish Ch. Das** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গভর্ণরের ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমার বক্তব্য রাখতে গিয়ে মাননীয় বিরোধী দলের সদস্যরা যে সমস্ত কথা রেখেছেন যেমন—জুম, কৃষি, এতে মাননীয় সদস্যরা বলেছেন জুমিয়ারা বেকার হয়েছে। আমি আগেও এই সম্পর্কে বলেছিলাম যে তারা দীর্ঘদিন যে ভাবে চাষ করে এসেছে সেই অভ্যাসটা ধীরে ধীরে ধৈর্য্য সহকারে এর একটা পরিবর্তন আসলে। এই যে জুম থেকে স্যার, তারা হর্টিকালচার বা সমতল চাষ বাস করে এটাতে সত্যি

তাদের ধৈর্য্য সহকারে এটাতে অগ্রসর হতে হবে। সেজন্য সরকার পক্ষ থেকে জুমিয়া সেটেলমেন্টের জন্য আমরা এই পঞ্চ বার্ষিক পরিকল্পনায় যে বাজেট আসছে তার মধ্যে কমপক্ষে ৫০টি পরিবারকে—জুমিয়া পরিবারকে সেখানে ৫ একর করে জায়গা দেওয়া হবে এই সব ৩টা ডিপার্টমেন্ট থেকে আমরা ব্যবস্থা করে নিয়েছি। তার মধ্যে ফরেষ্ট ডিপার্টমেন্ট আছে, এগ্রিক্যালচার এবং ট্রাইবেল ওয়েলফেয়ার —এই তিনটা ডিপার্টমেন্ট থেকে কম পক্ষে ৫০টি পরিবারকে সেটেলমেন্ট দেওয়া হবে। এবং তাদের জন্য একটা কলোনী করে সেই কলোনীতে তারা যে কাজ করবে সেজন্য সরকার থেকে নগদ টাকা না দিয়ে টিলা জমিতে চাষ করবে এবং হাল চাষের কাজ করার সুযোগ থাকবে। এমনি ভাবে এই কাজটা চলতে থাকবে। তারপর জলের ব্যবস্থা করা আছে। ভবিষ্যতে শিক্ষার ব্যবস্থা এই সব ব্যবস্থা সরকারী পরিকল্পনায় আছে। কাজেই তারা যে বলছে যে ৩ বছরের বাজেট বক্তৃতায় গভর্ণরের ভাষণ যা আছে তা একই এটা ঠিক নয়। তারা সবটা পড়েন নাই বা পড়েও বিরোধীতা করতে হবে সেজন্য তারা বলছে যে একই রকম আছে। এর মধ্যে যা কিছু জিনিষ আছে গভর্ণরের বক্তৃতায় তাতে যে প্রত্যেকটা ডিপার্টমেন্টের বিস্তৃত ভাবে থাকবে না একটা ইংগিত থাকে। কিন্তু সেই ইংগিতের মধ্যে কিছু হেরফের আছে সেটা উনারা স্বীকার করছেন না। এটা ইচ্ছা করেই স্বীকার করছেন না আর না হয় অভ্যাস বশেই তারা বলে যাচ্ছেন যে এর মধ্যে কিছু নাই। তাছাড়া চা বাগানের কথা বলা হয়েছে। টি প্রসেসিং কোঃ এবং এখানকার সরকারের পক্ষ থেকে এবং ইউনাইটেড ব্যাংক অব ইণ্ডিয়ার পক্ষ থেকে একটা টি প্রসেসিং কোঃ করে এই যে গার্ডেনগুলি আছে যে সিক গার্ডেনগুলি আছে সেজন্য সরকার ওয়াকিবহাল সেই সব গার্ডেনগুলির জন্য যাতে একটা সেনট্রাল ফেক্টরী ডেভেলাপ করা যায় এবং যে সব বাগান বন্ধ হতে চলেছেন তাদের ডেভেলাপমেন্টের জন্য সরকারইউনাইটেড ব্যাংক অব ইণ্ডিয়া মারফত চেষ্টা করছে। এবং কিছুদিন আগে ও টি বোর্ড থেকে এবং ইউনাইটেড ব্যাংক অব ইণ্ডিয়ার পক্ষ থেকে যুক্তভাবে কিছু কিছু বাগান পরিদর্শন করে গিয়েছেন। এইভাবে সরকার চেষ্টা করছেন যাতে বাগানগুলি চালু করা যায়। এবং অনেক পুরান পদ্ধতির ফেক্টরী সেগুলিতে খুব ভাল কাজ চলে না এবং সেজন্য সেনট্রাল ফেক্টরী করে যদি চায়ের কোয়ালীটি ইম্প্রুভ করা যায় সেজন্য সেনট্রাল ফেক্টরী করার প্রস্তাব আছে। তাছাড়া যা নাকি চিনি কল সম্পর্কে মাননীয় সদস্য বাজুবন বাবু বলেছেন যে চিনি কলে নাকি স্থানীয় বেকারদের নেওয়া হয় না। চিনি কল মাত্র সুরু হয়েছে এবং আমরা দেখেছি—চিনি কলের সব স্থানীয় বেকারদের নেওয়া হবে এমন কোন কথা নেই। তার মধ্যে ট্যাকনিক্যাল কিছু লোক আছে এবং সেই সব ট্যাকনিক্যাল পদে স্থানীয় বেকারদের মধ্যে নাও পাওয়া যেতে পারে। কিন্তু যারা শ্রমিক সাধারন লোক সেক্ষেত্রে স্থানীয় লোক নিতে কোন অসুবিধা নেই। কাজেই স্থানীয় লোক নেওয়া হয় না এই কথাটা ঠিক নয়...

শ্রীবাজুবন রিয়াং :—ক'জন নিয়েছেন......

শ্রীজিতেন্দ্র চন্দ্র দাস :—ট্যাকনিক্যাল একস্পার্ট যারা তারা ত্রিপুরার বাইরে থেকেও আসতে পারে। কাজেই তাছাড়া ত্রিপুরার জুট মিলের লেটার অব ইণ্ডেণ্ট পাওয়া গিয়েছে তাছাড়া ত্রিপুরার এইগুলিতে যখন কাজকর্ম তখন বহু শ্রমিকের কাজের সংস্থান হবে এবং

শিক্ষিত বেকারদেরও কাজের সংস্থান হবে। এই ভাবে সরকার যে পরিকল্পনায় কিছু ইংগিত নেই যে তা নয়। আছে জিনিষটা তারা স্বীকার করছে না। এটা তাদের অভ্যাস এই অভ্যাস বসতই এই ভাবে তারা বলছে যে ৩ বছরের বাজেট বক্তৃতার কথা—কিন্তু আমি বলছি যে তাদের ১০ বছরের আগের বক্তৃতা আর এখনও যে বক্তৃতা দিচ্ছে তা একই রকম কোন রকম বেশ কম নেই। কাজেই ইচ্ছা করে আজ জিনিষগুলি নূতন যে ভাবনে আনা হয়েছে তা প্রকাশ করতে লজ্জা বোধ করছেন। কাজেই মাননীয় সদস্য বলেছেন যে তিন বছরের যে বাজেট তার মধ্যে একই বক্তব্য রেখেছেন। এটা তিনি স্বীকার করছেন না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজকে এই বিষয়ে এই কথা বলতে পারি যে মাননীয় গভর্ণর যে বাজেট (ইন্টারাপশান) বক্তব্য রেখেছেন তা সত্যিই ত্রিপুরার সর্ব্বাংগীন উন্নতির দিকে লক্ষ্য এটা করা হয়েছে সেজন্য আমি মাননীয় গভর্ণরের ভাষনকে স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার রাজ্যপাল শ্রী এল, পি, সিং মহাশয়, গত ৭, ৩, ৭৫ ইং তারিখে ত্রিপুরার বিধান সভায় যে ভাষন রেখেছেন এই ভাষণটাকে আমি বলতে পারি সেটা সত্যের অপালাপ। এবং বাস্তবকে বিকৃত করে এখানে উপস্থিত করা হয়েছে। কারণ এই ভাষণ তিনি যদিও পাঠ করেছেন—ত্রিপুরার সেনগুপ্ত মন্ত্রী সভা এই ভাষণটাকে রচনা করে এই বিধান সভায় মাননীয় রাজ্যপালের মাধ্যমে ত্রিপুরা বাসীকে শুনিয়েছেন। কাজেই মাননীয় রাজ্যপাল ভাষণ দেওয়ার আগে তিনি ত্রিপুরার বাস্তব অবস্থার দিকে একটুও তাকিয়ে দেখেন নাই। কারণ তিনি সেই সময়টুকুও পাননি। থাকবার কথা নয়। কারণ এই কংগ্রেসী রাজত্বে যারা আজকে সমাজের নিম্ন অংশের মানুষ গরীব অংশের মানুষ তাদের আজকে স্থান নেই। যারা এই সমাজের মধ্যে অসামাজিক কাজে ব্যস্ত চোরাকারবারী করার অভ্যাস, যারা অসত উপায়ে টাকা উপার্জন করে নিজের টাকার পাহার সৃষ্টি করছে তাদের জন্য এই রাজত্ব এবং তাদের জন্য জগত সৃষ্টি করছেন। কাজেই মাননীর রাজ্যপাল এই জগতেরই একজন প্রতিনিধি হিসাবে এই বিধান সভায় তাঁর বাজেট ভাষণ উপস্থিত করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই ত্রিপুরা রাজ্যের দিকে আমরা দেখব যে ত্রিপুরার গ্রামে গ্রামে হাহাকার। তাই আমি এই মন্ত্রী সভাকে চেলেঞ্জ জানিয়ে বলতে পারি যে ত্রিপুরা রাজ্যের রাইমা শর্মার গঙ্গানগরে যদি যান তাহলে দেখবেন, সেখানকার মানুষের অবস্থা কি ? আর যদি যান আটারমুড়াতে, তাহলে দেখবেন সেখানকার মানুষের অবস্থা কি ? সেখানে ঐ মানুষগুলির খাওয়া পরার ব্যবস্থা আছে কি ? ওদের পেটে ভাত আছে কি ? বা তাদের খাওয়া পরার মত ব্যবস্থা এই কংগ্রেস সরকার করে দিয়েছেন কি ? অথবা এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে তাদের খাওয়া পরার, বা বাঁচার ব্যবস্থা তুলে ধরা হয়েছে কি ? তাই আমি তার এই ভাষণকে বলছি একটা সত্যের অপলাপ। সত্যের সংগে এর কোন সম্পর্ক নেই। আর আমরা আরও কি দেখব ? আমরা দেখব যে আজকে একটার পর একটা সংকটের সৃষ্টি হচ্ছে, যেমন কেরোসিন একটা জিনিষ, এই কেরোসিনের অভাবে ত্রিপুরা রাজ্যের গরীব মানুষদের ঘরে আলো জলছে না, কৃষকদের ঘরে আলো জলে না, তাছাড়া এই আগর-

তলা শহরের যাদের ঘরে কারেন্ট নেওয়ার সৌভাগ্য হয় নি, তাদের ঘরেও রাত্রিতে আলো জ্বলে না। তাদেরকে আজকে অন্ধকারের মধ্যে বসবাস করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা সেদিন মাননীয় রাজ্যপালকে বলেছিলাম যে তিনি সত্যের জগতে নাই, তিনি একটা কল্পনার জগতে আছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরও বলতে চাই যে বর্তমানে ত্রিপুরা রাজ্যের বাস্তব চিত্রটা কি? এই ত্রিপুরা রাজ্যের ৫ লক্ষ উপজাতি তাদের সাংবিধানিক দাবী দাওয়া নিয়ে আজকে যখন তারা উত্তাল, আজকে যখন তারা বিক্ষোব্ধ এবং তাদের দাবী দাওয়ার আদায়ের জন্য দৃঢ় প্রতিজ্ঞ হয়ে এই কংগ্রেসের বিরুদ্ধে জেহাদ ঘোষনা করছে, সেই জেহাদকে স্তব্দ করে দেওয়ার জন্য আমরা দেখেছি গত ৩রা মার্চ তারিখে এই কংগ্রেস সরকারের জল্লাদেরা বন্দুক হাতে নিয়ে, লাঠি হাতে নিয়ে, ঐ যে উপজাতিরা তাদের সাংবিধানিক অধিকারকে আদায় করবার জন্য দৃঢ় প্রতিজ্ঞ হয়ে, ঐক্যবদ্ধ হয়ে মাটিতে নেমে এসেছেন, তাদের বিরুদ্ধে পুলিশ লেলিয়ে দিয়েছে তাদের লাঠি দিয়ে পিঠাচ্ছে, আর ঐ ধনঞ্জয় ত্রিপুরাকে করেছে হত্যা। এমনি ভাবে ত্রিপুরার বহু সত্যগ্রহী দেশ প্রেমিক, যারা জাতিয়তার দরদী, যারা মানবতার দরদী তাদের কারো মাথা ফাঠিয়ে দিচ্ছে আর কারো হাত ভেঙ্গে দিচ্ছে আর কারো রক্ত ছড়িয়ে দিচ্ছে ঐ রাজ পথের উপর এই জল্লাদ সরকার। তাই আজকে তারা আরও বেশী করে বিক্ষোব্দ হয়ে উঠছে। আজকে আমরা আরও কি দেখব? এখানে মাননীয় সদস্য অনিল সরকার মহাশয় বলেছেন আইন শৃঙ্খলার প্রশ্নে, কিন্তু আমি শুধু বলতে চাইব যে রাজ্যপাল আইন শৃঙ্খলার কথা বলে সন্তোষ প্রকাশ করেছেন। কিন্তু গত ৬ মাসে ত্রিপুরা রাজ্যের পত্র পত্রিকাগুলিতে যে সংবাদ বেরিয়েছে তার দিকে যদি আমরা তাকিয়ে দেখি তাহলে দেখব নারী ধর্ষণ, ছিনতাই, চুরি, ডাকাতি এবং খুনরাহাজানি নিত্য দিনের ঘটনা হয়ে দাঁড়িয়েছে। তিনি আরও বলেছেন যে ত্রিপুরার পুলিশ বাহিনীকে ঢেলে সাজানো হচ্ছে। কিন্তু কেন পুলিশ বাহিনীকে ঢেলে সাজানো হবে? যারা এই রাজ্যের মানুষ, যারা চিন্তা করেন, যারা ভাবে চলতে চান, বা যারা ভাবে বসবাস করতে চান তাদেরকে ঠাণ্ডা করবার জন্যই এই পুলিশ বাহিনীকে ঢেলে সাজানো হচ্ছে। আর যারা নারী ধর্ষণ করছে, যারা ছিনতাই করছে, ডাকাতি করছে, যারা অমানুষিক কাজ কর্ম করে মানুষের শান্তি শৃঙ্খলা বিঘ্নিত করছে, তাদেরকেই এই পুলিশ বাহিনী করছে সাহায্য। যারা অসামাজিক কাজে ব্যস্ত তাদের কারো এই পুলিশ বাহিনী গ্রেপ্তার করতে সফলকাম হয়েছে বলে এই রকম কোন ঘটনার কথা তো আমরা শুনতে পাই না। সীমান্তের দিকে যদি তাকান তাহলে দেখতে পাবেন যে সেখানে প্রত্যহ গরু চুরি হচ্ছে এবং তাতে করে গরীব কৃষকদের সর্বনাশ হচ্ছে। সেখানে এই গরু চুরি তো সরকার বন্ধ করতে পারছে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা ত্রিপুরা রাজ্যে আরও কি দেখছি? আমরা দেখছি যে গরীব কৃষকদের ঘরের খাদ্য লেভীর নামে করে এই কংগ্রেস জল্লাদেরা নিয়ে এসেছে। তাই আজকে তাদের খাদ্য নাই, তাদের ঘরে বীজ ধান নাই, আজকে তারা অনাহারে মরছে। ঠিক এমন একটা অবস্থার মধ্যে এই ত্রিপুরা সরকার বকেয়া খাজনা আদায়ের নাম করে গরীব কৃষকদের উপর ক্রোকের নোটিশ জারী করছে, তাদের উপর জুলুম করে তাদের বীজ ধান বিক্রি করে গরু বাছুর বিক্রি করে তাদেরকে বকেয়া খাজনা দিতে বাধ্য করছে। শুধু বকেয়া খাজনাই নয়,

[redacted]

যারা কৃষি ঋণ নিয়েছে, যারা কৃষি দাদন নিয়েছে সেগুলি আদায় করবার জন্য আজকে তাদের উপর সংশিত নোটিশ যাচ্ছে আর সেই সংগে সংগে তহশীলদার যাচ্ছে এবং পুলিশ বাহিনী যাচ্ছে। আজকে ত্রিপুরা রাজ্যের মধ্যে এমন যে একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার মধ্যেও মাননীয় রাজ্যপাল ত্রিপুরার মানুষের কাছে বলতে চাইছেন যে ত্রিপুরাতে একটা স্বর্গ রচনা হচ্ছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে ত্রিপুরা রাজ্যের গ্রামাঞ্চলে গেলে দেখতে পাবেন যে কৃষকদের ঘর থেকে খাদ্য নিয়ে আসা হয়েছে, সেই কৃষকদের অভাবের দিনে তাদেরকে রেশন দেওয়ার মত কোন ব্যবস্থা সেখানে নাই। গ্রামাঞ্চলের রেশন সপগুলিতে আটা নাই, ডাল নাই, কেরোসিন নাই, সেখানে শুধু ধান দেওয়া হচ্ছে কি পরিমাণ জানেন? সপ্তাহে দেড় কে, জি করে। তাই আমি জিজ্ঞাস করতে চাই এই রুলিং পার্টির মাননীয় মন্ত্রীদের এবং মাননীয় সদস্যদের যে দেড় কে, জি, ধানে কোন ব্যক্তির ৭ দিনের খোরাকী হয় কিনা? তবে হ্যাঁ, এই বিধান সভাতে কিছু দিন আগে মাননীয় মুখ্য মন্ত্রী বলেছিলেন আমি তো ভাত খাই না, তিনি কি খান? না তিনি ছানা মাখন আর ফল ফলারী খান। হতে পারে তাঁর কথা ঠিক। কিন্তু যারা গ্রামের গরীব মানুষ এক বেলা খাওয়ার খেতে না খেতে অন্য বেলার খাওয়ার জন্য চিন্তা করতে হয় তারা তো এই ছানা মাখন আর ফল খাওয়ার কথা চিন্তাও করতে পারে না। এটা তাদের কাছে একটা কল্পনা মাত্র। এটা তারা স্বপ্নেও চিন্তা করতে পারে না। এই রকম যে একটা অবস্থার মধ্যে যাদের বাস করে অভ্যাস, তাদের জন্য সপ্তাহে ১॥ কে, জি ধান এর বেশী অন্য কিছু বরাদ্দ হতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, চাউলের দাম আজকে সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে এমন কি এই আগরতলা শহরেও এই ফাল্গুন মাসে কত? চলতি বাজার দর ৩ টাকা, কোন কোন সময়ে আরও বেশী হয়ে যায়। গ্রামাঞ্চলে কোথাও কোথাও ৩ টাকা আবার কোথাও কোথাও তার চেয়ে অনেক বেশী। গত বছরে এই সময়ে চালের দাম এত উর্দ্ধগতি ছিল না। অন্য দিকে সরকার বলেছিল যে এই বছর ধান চাউলের ফলন একটা রেকর্ড সৃষ্টি করেছে। যদি সত্যিই অতিরিক্ত ফলন ত্রিপুরাতে হয়ে থাকে, তাহলে সেগুলি গেল কোথায়? আমরা জানি সেই খাদ্যশস্য কোথায় গিয়েছে এবং এখন এই রকম একটা অভাব সৃষ্টি করার সুযোগ করে দেওয়া হয়েছে। আগে যেমন করে লেভীর নাম করে হোর্ডারদের হোর্ডিং করার সুযোগ করে দেওয়া হয়েছিল এবং সেগুলি মজুতদারদের গো-ডাউনে গিয়েছে আর এখন যখন অভাব হচ্ছে তখন তারা বেশী দামে বিক্রি করতে পারছে। অথচ ঐ গরীব কৃষক বা মানুষের এই অভাবের সময়ে তাদের প্রয়োজনীয় খাদ্য দেওয়ার মত কোন ব্যবস্থা নাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে ডম্বুর পরিকল্পনার কথা বলে ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে এই কংগ্রেস সরকার ত্রিপুরার ভবিষ্যত তুলে ধরতে চায়। কিন্তু আমরা যতটুকু জানি যে ১৯৭৫ সালের শেষ দিকে এই পরিকল্পনার কাজ শেষ হবে না। কেন হবে না? তার কতগুলি কারণ আছে যেমন সিমেন্টের অভাব। আমরা জানি এই পরিকল্পনার জন্য যে সিমেন্টের দরকার, সেটা পাওয়া যাচ্ছে না। এখন যে সিমেন্ট আছে, তাতে ১৫ই এপ্রিল পর্য্যন্ত কাজ চলতে পারে এবং ১৫ই এপ্রিলের পর পরিকল্পনার কাজ বন্ধ হয়ে যাচ্ছে। অথচ তারা আবার ত্রিপুরার মানুষের কাছে বলছে যে এই পরিকল্পনার কাজ শেষ হলে আমাদের ত্রিপুরাতে ৮ মেঘাওয়াট বিদ্যুত উৎপন্ন

হবে। কিন্তু প্রকৃত পক্ষে সেই রকম কোন আশার আলো আমরা দেখতে পাচ্ছি না। আমরা আরও জানি আসামের অমিয়াম থেকে বিদ্যুত আনার জন্য সরকার আগেই অনেক টাকা খরচ করে বসে আছেন, কিন্তু যে পরিমাণ বিদ্যুত আনার কথা সেই পরিমাণ বিদ্যুত ত্রিপুরাতে আজও আনা সম্ভব হয় নি এবং যা কিছু আনা গেছে তাও মধ্যে মধ্যে পাওয়া যাচ্ছে না। মোটামোটি এই বিদ্যুতের ব্যাপারে একটা অব্যবস্থা সব সময়ে চলে আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত বছরের ভাষণেও রাজ্যপাল রেল লাইনের উল্লেখ করেছিলেন যে ধর্মনগর থেকে কুমারঘাট পর্য্যন্ত রেল লাইন হবে এবং সেই রেল লাইন হলে পরে ত্রিপুরার মানুষের অনেক উপকার হবে। এবারেও রাজ্যপালের ভাষণে আমরা সেই কথা শুনেছি, তবে নুতন করে শুনালেন যে আজম-পুর থেকে বিলোনিয়া এং আগরতলা পর্য্যন্ত রেল লাইন আসবে। অর্থাৎ মাননীয় সদস্যরা তাদের প্রত্যেক বিভাগে রেল লাইন পাচ্ছেন, কিভাবে পাচ্ছেন, না উত্তর ত্রিপুরাতে যারা বসবাস করছেন তারা ধর্মনগর পর্য্যন্ত রেল লাইন পেয়ে গেছেন আর দক্ষিণ ত্রিপুরাতে যারা আছেন, তারা রেল লাইন পাওয়ার আশা করতে পারেন। কাজেই ত্রিপুরাবাসীর আর কোন চিন্তার কারণ নাই, শীঘ্রই আগরতলা পর্য্যন্ত রেল লাইন ছুটে আসছে। যোগাযোগের এমন ঢালাও ব্যবস্থা, ইতিমধ্যে তিনি আন্তর্জাতিক যোগাযোগের একটা ব্যবস্থা করে ফেলেছেন। আর আভ্যন্তরীণ যোগাযোগের ব্যবস্থাটা কি ? না আসাম আগরতলা যে সড়ক যেটাকে আমরা লাইফ লাইন বলি, সেটার অবস্থাটা কি ? এই রাস্তার এমন অবস্থা যে ঠিক মত গাড়ী-ঘোড়া চলতে পারে না, এমন কি এই রাস্তা দিয়ে মানুষই চলতে পারে না, গাড়ী চলবে কি করে ? মানুষকে বাঁদর ঝুলা হয়ে চলতে হচ্ছে। তারপর উত্তর ত্রিপুরা এবং দক্ষিণ ত্রিপুরার যোগা-যোগের দিকে তাকিয়ে দেখুন, দেখবেন যোগাযোগের উত্তম ব্যবস্থা, মানুষ প্রয়োজনে এইদিক সেদিক হতে পারছে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে এমন কোন যোগাযোগের ব্যবস্থা নাই, অথচ উনি বলছেন যে তিন ডিষ্ট্রীক্টে তিনটা রেল লাইন হচ্ছে কাজেই যোগাযোগ এর জন্য ত্রিপুরাবাসীর কোন চিন্তার কারণ নাই। কাজেই আমি বলব যে এটা একটা সত্যের অপলাপ ছাড়া আর কিছুই নয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা আরও দেখি যে মানুষের জীবন যাত্রার মধ্যে দুঃখ দারিদ্র এবং বঞ্চনা যখন দিনের পর দিন বেশী করে হচ্ছে, তখন তারা সেগুলির থেকে মুক্তি চাইছে। তাই তারা যখন এত অবস্থার মধ্যে বাঁচতে পারছে না, তখন আমরা দেখি যারা নাকি সরকারী কর্ম্মচারী, যাদের মাধ্যমে ত্রিপুরার সরকারী প্রশাসন চলে তারাও আজকে ঘোষণা দিয়েছে যে আগামী ১৯শে মার্চ থেকে লাগাতর ধর্মঘট করবেন। কেন আজকে তাদের ন্যুনতম দাবী দাওয়া এই ত্রিপুরা সরকার মিটিয়ে দিতে পারে না ? কেন তাদের বেতনের বৈষম্য ? এটা কেন ত্রিপুরা সরকার তাদের সংগে আলোচনা করে মীমাংসা করতে পারে না ? আজকে কেন তারা লাগাতর ধর্মঘটের সিদ্ধান্ত নিচ্ছে ? আজকে যদি আমরা দেখি গ্রামের দিকে তাকিয়ে তাহলে দেখব যে বাড়ীতে বাড়ীতে অনাহার, অর্ধাহারে মৃত্যুর দিকে যাচ্ছে। আর একদিকে উপজাতি জনতা তাদের দাবী আদায়ের জন্য দৃঢ়প্রতিজ্ঞ হয়ে মাঠে নেমেছে। অপর দিকে কর্ম্মচারীরা লাগাতর ধর্ম্মঘটের সিদ্ধান্ত নিচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যদি রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণের মধ্যে দিয়ে ত্রিপুরার বাস্তব চিত্র তুলে ধরতেন তাহলে বুঝতাম যে তিনি ত্রিপুরা সম্পর্কে কিছু চিন্তা করছেন, তাহলে বুঝতাম যে

তিনি ত্রিপুরা সম্পর্কে কিছু চিন্তা করছেন, তাহলে বুঝতাম যে ত্রিপুরার দুঃখ দারিদ্র্যক্লিষ্ট এই অর্ধাহারী, অনাহারী মানুষের জন্য তিনি কিছু চিন্তা করছেন, কিন্তু তাঁর ভাষণের কোথায়ও একটা অক্ষরও এই বিষয়ে নাই। উপজাতিদের জন্য অন্ধ্রের অনুকরণে আমরা কি করছি, অন্যের অনুকরণে এইখানে একটা ব্যবস্থা করছেন। সেটা কি রকম ? আমরা অন্ধ্রের অবস্থাও দেখেছি সেখানে সাধারণত হাউসি গ্র্যান্ট থাকে, কো-অপারেশনটা থাকে, কমিউনিকেশানটা থাকে, ল্যাণ্ড কলোনাইজেশান থাকে, আর কিছু টি, ডি, ব্লক। এই কতগুলি ন্যূনতম ব্যবস্থা। কিন্তু ত্রিপুরার উপজাতি জনসাধারণ এই অবস্থার মধ্য দিয়ে তাদের অর্থনৈতিক যে অবস্থা, তারাই আজকে যে ধ্বংসের দিকে যাচ্ছে, দিনের পর দিন যে তাদের অর্থ নৈতিক অবস্থা ভেঙে পড়ছে, সেটা কি রোধ করা যাবে? যাবে না। আমরা দেখেছি ত্রিপুরায় যে টি, ডি, ব্লক আছে এই টি, ডি, ব্লকের মাধ্যমে তো আগেই ঘোষণা করে বলে দেওয়া হয়েছে, এখানকার উপজাতিদের সামাজিক ব্যবস্থা তাদের আত্মনিয়ন্ত্রণের ব্যবস্থা এই টি, ডি, ব্লকের মাধ্যমে দেওয়া হবে। আমরা অন্ধ্রের অবস্থাও দেখেছি, তাদের এই সুযোগ সুবিধাগুলি দেওয়ার পরেও সেখানকার উপজাতি জনতা রক্ষা পায় নি, ত্রিপুরার উপজাতি জনতাও রক্ষা পাবে না। তাই ত্রিপুরার উপজাতির মধ্য থেকে দাবী উঠেছে ডিষ্ট্রিক্ট কাউন্সিলের কথা। কেন এই দাবী উঠেছে? এই দাবীর কথা যদি আজকে রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উপস্থিত করতেন তাহলে বুঝতাম ত্রিপুরার উপজাতির জন্য কিছু চিন্তা করছেন। কিন্তু সেটা তো করেন নি। তাহলে এই দাবী কেন উঠেছে? তাই দাবী উঠেছে আজকে তারা একটা উন্নত জাতি হিসাবে এই ত্রিপুরার বুকে তারাও বাঁচতে চায়। তারাও আজকে জাতি হিসাবে আত্মবিকাশের অধিকার চায়। কিন্তু ত্রিপুরা সরকার তাদের সেই সুযোগ করে আমাদের উপজাতিদের দিচ্ছে না। আজকে ২৭ বছর কংগ্রেসের রাজত্ব চলছে। ১৯৪৭ ইং সালে যে শিশু ভূমিষ্ঠ হল আজকে তার পূর্ণ যৌবন লাভ হয়েছে। তথাপি ত্রিপুরা রাজ্যের একটা বৃহত্তর অংশকে উপজাতিদের বাঁচার কোন ব্যবস্থা হল না, কোন সুস্পষ্ট ইংগিত রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দেন নি। শুধু বলেছেন ৬০টি স্কুলে ককবরক ভাষা চালু হবে। আমরা জানি কিভাবে আমাদের ককবরক শিক্ষক এখানে নিযুক্ত হবে। যারা ককবরক জানে না তাদের শিক্ষক হিসাবে নিয়োগ করা হবে। কিন্তু তাদের পাঠ্যপুস্তকের ব্যবস্থা কি? এমন কোন ব্যবস্থা এখনও শিক্ষা বিভাগ নিতে পারে নি। উপজাতি জনতাকে ফাঁকি দেওয়ার জন্য আজকে এই ব্যবস্থাগুলি নিচ্ছেন। যা করেছে সেটাও যদি সত্যিকারের আন্তরিকভাবে করার ইচ্ছা থাকে তাহলে কিছু হয়ত করা যাবে। কিন্তু সেটা তো করবে না। কিছু উপজাতি জনগণের জমি রক্ষার যে প্রশ্ন সেই প্রশ্নের ধারে কাছেও তিনি যান নি। তাদের জমিগুলি বে-আইনীভাবে যেগুলি ট্রান্সফার হয়ে গেছে ফ্রম ট্রাইবেল টু নন্-ট্রাইবেল, তাদের জমি ফেরত দেওয়ার মত সুস্পষ্ট ইংগিত তাঁর বক্তব্যের ভিতর যদি থাকত তাহলে বুঝতাম ত্রিপুরার উপজাতি জনসাধারণের জন্য তিনি কিছু চিন্তা করছেন। কিন্তু তাঁরা তা করেন নি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একদিকে উপজাতি জনতারা বিক্ষুব্ধ, গ্রামের দিনমজুর কৃষকেরা আজকে অনাহারে মরছে। তাদের দুঃখ দারিদ্র্য দূর করার কোন ব্যবস্থা নাই, একদিকে বেকারীর জ্বালায় যুব সমাজ বিক্ষুব্ধ, অপর দিকে কর্মচারী সমাজ ধর্মঘটের প্রস্তুতি নিচ্ছে। আর এক দিকে আমরা কি দেখব? গ্রামে গ্রামে রেশন শপগুলিতে

'রেশন যাচ্ছে না। সামগ্রিকভাবে ত্রিপুরার বাস্তব অবস্থা দেখলে আমরা কি দেখব ? ত্রিপুরা অগ্নিগর্ভ। যে কোন মূহূর্তে ফেটে পড়তে পারে। তাদের বাঁচা পড়ার ব্যবস্থা যদি এই সরকার না করে তাহলে তারা এই সরকার চাইবে না। তাই আজকে আমরা অনাহারে অর্ধাহারে গরীব জনতার প্রতিনিধি হিসাবে এই ত্রিপুরার বিধানসভায় তাদের বাস্তব কথাটা তুলে ধরতে চেষ্টা করি। আমরা জানি ত্রিপুরার রাজ্যপাল কি বলবেন। সেই ৭ই মার্চ সকলে লক্ষ্য করেছে রাজ্যপালকে "গো ব্যাক" ধ্বনির ভিতর দিয়ে ভাষণ দিতে হয়। আজকে শুধু বিধানসভায় নয়, সর্বত্রই সেই আওয়াজ উঠেছে, গভর্ণর যেমন "গো ব্যাক" তেমনি মন্ত্রীরাও "গো ব্যাক"।

**Mr. Deputy Speaker :—** The House stands adjourned till 2 P.M. to-day.

( Dy. Speaker was in the Chair ).

**Dy. Speaker :—** I would now call on Shri Bulu Kuki.

**Shri Bulu Kuki :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর আমি কয়েকটি বক্তব্য রাখব। কারণ এই রাজ্যপালের ভাষণে আমরা গত ১৯৭২ সালের থেকে আরম্ভ করে যে ভাষণ দেখে আসছি, তার পরিবর্তন এই ভাষণে দেখিনা। এই ভাষণটা যদি পড়ে দেখি তাহলে মনে হয় ত্রিপুরার জনসাধারণের কাছে এই ভাষণটা একটা রূপকথার মত। কারণ ভাষণের মধ্যে অনেক কিছু রূপ দেওয়া হয়েছে কিন্তু বাস্তবে কোন কিছু দেখা যায় না। একটা বিষয় আলোচনা করলেই বোঝা যাবে। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে বেকার আছে, এটা একটা জাতীয় সমস্যা, এই সমস্যা আমার সরকারের উদ্বেগের কারণ একথা ঠিক। কিন্তু আজকে ত্রিপুরা রাজ্যে কেন, সমস্ত ভারতবর্ষের মধ্যে এই যে বেকার সমস্যা, যে বেকার সমস্যা সমাধান করতে না পারলে ভারতবর্ষের যে অর্থ নৈতিক এবং জাতীয় যে অর্থনীতি সেটা বিপর্যস্ত হয়ে যাবে এটা স্বাভাবিক। যার ফলে সারা ভারতবর্ষে এই বিক্ষোভ। এই বিক্ষোভের মূলে আছে এই বেকার সমস্যা। কারণ জাতীয় সমস্যা সমাধান করতে গেলে তার প্রথম দরকার হয় ভারতবর্ষে যে বেকার আছে, তার শ্রম শক্তিকে দেশের কাজে ব্যবহৃত করা, সেটা যদি করতে না পারি তাহলে পরে তার কোন জাতীয় সমস্যা, অর্থ নৈতিক সমস্যার সমাধান হয় না। সেই ক্ষেত্রে যেহেতু এই সরকার—কংগ্রেস সরকার এই জাতীয় সমস্যার কথা বললেও প্রকৃত পক্ষে যাতে এই সমস্যা সমাধান হতে পারে তার জন্য চেষ্টা করেন না। আর যৎসামান্য যা কিছু করা হয়, সেটা লোক দেখানো এবং তাদের বেকারিত্বকে সামনে রেখে কিভাবে তাদের বিপথে পরিচালিত করা যায়, সেইভাবে পরিচালিত করা হয়, প্রকৃত বেকার সমস্যা সমাধানের ব্যবস্থা করেন না। তাঁদের যদি বেকার সমস্যা সমাধানের প্রকৃত উদ্দেশ্য থাকত, তাহলে এই বেকার সমস্যা সমাধানের ভিতর দিয়ে সমস্ত কিছু পরিকল্পনা করা যেত এবং এই বেকার সমস্যা প্রতিটি পরিকল্পনার মধ্যেই লোকের প্রয়োজন আছে। কৃষি ক্ষেত্রে এবং অন্যান্য ক্ষেত্রে লোকের প্রয়োজন আছে। কিন্তু বেকার সমস্যা সমাধানের সুষ্ঠু দৃষ্টিভঙ্গী না থাকার ফলে, সবকিছু পরিকল্পনা, পরিকল্পনায়ই থেকে যাচ্ছে, বাস্তবে সেটা রূপায়িত হচ্ছে না, যার ফলে রাজ্যপালের যে ভাষণ, এই ভাষণটা শুধু একটা রূপকথা ছাড়া আর কিছুই নয়। আমি আমার বক্তব্য দীর্ঘ করবনা। আরেকটা কথা রাজ্যপাল বলেছেন, ত্রিপুরার যে কৃষি

কাজ সেই সম্পর্কে বলতে গিয়ে তিনি বলেছেন যে—পশ্চাতে অবলোকন করে আমি সুখী যে আমার সরকার বিভিন্ন ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্যের স্বাক্ষর রেখেছেন। খাদ্যক্ষেত্রে, খাদ্য-শস্যের ঘাটতির ভালভাবে মোকাবিলা করা হয়েছে। অবশ্য রাজ্যপাল জানেন কি না ত্রিপুরার বাস্তব ঘটনা—বাস্তব খাদ্যের অবস্থা রাজ্যপাল জানেন কি না আমি জানিনা। তিনি যদি জানতেন, তাহলে একথা বলতেন না। আমরা গ্রামাঞ্চলে যদি দেখি তাহলে দেখব মানুষ জঙ্গলে জঙ্গলে আলু খোঁজ করছে, কারণ চালের ,কে, জি, আড়াই থেকে তিন টাকা, অপরদিকে মানুষের ক্রয় ক্ষমতা নেই যার ফলে সেই আলু সংগ্রহ করতে উপজাতি একটা বৃহৎ অংশের মধ্যে দেখা যায় এবং বনের আলু যে কতদিন থাকবে তা জানা নেই, যেদিন সেই আলু শেষ হয়ে যাবে, সেদিন তাদের বাঁচার আর কোন পথ থাকবেনা। কাজেই এই রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেটা আমাদের কাছে শুধু রূপকথার মত। যেমন ছোট ছেলে মেয়েদের রূপকথা দিয়ে ভুলিয়ে রাখা হয়, আমাদেরও সেইভাবে ভুলিয়ে রাখার জন্য এই ভাষণ। আরেকটা সমস্যার ব্যাপারে রাজ্যপাল এখানে সম্পূর্ণ নীরব। কারণ যে সমস্যা ত্রিপুরা রাজ্যে একটা বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে—অবশ্য ত্রিপুরা সরকার স্বীকার করেছেন তবুও সেটা সম্পর্কে এখানে নীরবতা অবলম্বন করেছেন কেন, কোন স্বার্থে আমি জানিনা, আজকে ত্রিপুরা রাজ্যের মধ্যে হাজার হাজার বাংলাদেশের মানুষ ঢুকেছে এবং তারা আসায় ত্রিপুরার খাদ্য সমস্যা একটা তীব্র আকার ধারণ করেছে যার জন্য দেখা যায় এক মাসের মধ্যে ৫০ পয়সা থেকে ৬০ পয়সা চাউলের দাম বেড়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে এত লোককে বহিষ্কার করেছি, তার হিসেব তিনি দিয়েছেন, কিন্তু আমরা জানি প্রতিদিন ২০০/৩০০ করে লোক বাঙলা দেশ থেকে আসছে, গ্রামে ঢুকলে দেখা যাবে প্রচুর লোক গ্রামে এখনও রয়ে গেছে। গ্রামে আজকে বেকার যারা আছে, কৃষক বেকার যারা আছে তাদের একটা বড় অংশ আজকে সংকটের মধ্যে পড়েছে বাঙলাদেশের লোকেরা আসে। কারণ বাঙলাদেশের লোকেরা এসে তারা সমস্ত কিছু দখল করে রাখছে তার ফলে বেকার যারা আছে তারা বঞ্চিত হচ্ছে। অপরদিকে খাদ্যের দর দিন দিন বেড়েই চলছে। আমি ত্রিপুরা সরকারকে জিজ্ঞাসা করতে চাই, ত্রিপুরা সরকার কোন সংবিধানের দ্বারা পরিচালিত, ত্রিপুরার জন্য নূতন কোন সংবিধান আছে কি না ? কারণ ১৯৬০ সালে আমরা দেখেছি যে ত্রিপুরা রাজ্যের মধ্যে বিদেশী লোক থাকার ফলে সেই ফরিণার্স আক্ট প্রয়োগ করে এই ত্রিপুরা রাজ্য থেকে হাজার হাজার মানুষকে এই ত্রিপুরা থেকে বিতারণ করা হয় এবং সেই আইনের বলে ১৯৬৫ সালে রাইমা শর্মা থেকে উপজাতীরা যারা আশ্রয় চেয়েছিল তাদেরকে বিতারণ করা হয়। কিন্তু আজকে দেখা যায় হাজার হাজার মানুষ ত্রিপুরা রাজ্যের মধ্যে অনুপ্রবেশ করলেও সেই আইন প্রয়োগ হয় না। আমি কি স্যার জিজ্ঞাসা করতে পারি আইন কি দু'রকম ? সেইজন্য আমি এই কথা বলতে চাচ্ছি ত্রিপুরা সরকার তার মনে রাখা দরকার যে এইভাবে ন্যাশনেল ইনটিগ্রেশন যেটা সেইটা বাড়ে না জাতীর মধ্যে একটা সাম্প্রদায়িকতার মনোভাব সৃষ্টি হয় এবং তার জন্য দায়ী ত্রিপুরা সরকার। সেইজন্য আমি রাজ্যপালের ভাষণটা সম্পর্কে বলতে চাই যে রাজ্যপালের ভাষণে কিছু নাই। এইটা একটা রূপ কথা ছাড়া আর কিছু নয়।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রীঅজয় বিশ্বাস।

**শ্রীঅজয় বিশ্বাস :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণে দুটো জিনিস পরিষ্কার ছিল না সেই সম্পর্কে আমি অ্যামেণ্ডমেন্ট এনেছি। সেই দুটো হচ্ছে ১) রাজ্যের শিক্ষক কর্মচারীদের প্রয়োজন ভিত্তিক বেতন ভাতা দানের উপযুক্ত ব্যবস্থা সম্পর্কে, আর দুই নং হচ্ছে—আগরতলা পৌর এলাকায় সঠিক উন্নয়ন এবং পৌর প্রকল্পে দুর্নীতি রোধের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ সম্পর্কে। অনেকেই বলেছেন, বিশেষ করে কয়েকজন মন্ত্রীও বলেছেন যে রাজ্যপালের ভাষণ হচ্ছে সেই টাকে সব কিছু পাওয়া যাবে না কিছু রূপরেখা তাতে পাব। হ্যাঁ, আমরা স্বীকার করি যে কিছু রূপরেখা হয়তো সেখানে পাওয়া যাবে এবং তার সামগ্রিক চিত্রটা তার বাজেটের মধ্যে দিয়ে বা পরবর্তী কালে মন্ত্রী সভার কাজের মধ্যে দিয়ে সেইটা আমরা জানতে পারবো। কাজেই আজকে রাজ্যপালের ভাষণের সমালোচনা করতে গেলে অতীতের রাজ্যপালের ভাষণগুলির মধ্যে দিয়ে যে রূপরেখা এসেছে সেই রূপরেখার কতখানি কার্যে রূপান্তরিত হয়েছে তার নিশ্চয়ই পর্য্যা-লোচনা করার অধিকার আছে বলে আমরা মনে করি। আমরা দেখেছি ১৯৭২ সালের রাজ্যপাল বলেছিলেন যে শ্রমিক কর্মচারার সমস্যার কথা চিন্তা করা হচ্ছে তখন ত্রিপুরা কেন্দ্র শাসিত অবস্থা থেকে সবে মাত্র পূর্ণ রাজ্য হিসাবে তার আবির্ভাব ঘটেছে। স্বাভাবিকভাবেই ত্রিপুরার শ্রমিক কর্মচারী শিক্ষক তারা উৎফুল্ল হয়েছিল তারা মনে করেছিল যে কেন্দ্র শাসিত অবস্থা থেকে আমরা পূর্ণরাজ্যে একটা গণতান্ত্রিক কাঠামোর একটা পূর্ণ পরিবেশের মধ্যে আমরা যাচ্ছি এবং সেই সময় রাজ্যপাল যখন তার ভাষণের মধ্যে দিয়ে এই কথা বলেছিলেন যে নিশ্চয়ই আমরা একটা ব্যবস্থা, একটা পরিবর্ত্তন আনবো। তাহলে আমাদের দেখতে হবে যে ১৯৭২ সালের পর থেকে আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যে কথা প্রকাশ পাচ্ছে তার বাস্তব পরিণতিটা কি? আমরা দেখেছি যে ত্রিপুরার এই কর্মচারী শিক্ষকরা ১৯৭২ সালে যে অবস্থায় ছিল আজকে যখন রাজ্যপাল তার তৃতীয় ভাষণ রেখেছেন সেখানে দাঁড়িয়ে শ্রমিক কর্মচারীরা সেই ১৯৭২ সালের অবস্থা থেকে তারা অনেক নীচে নেমে এসেছে। বেতন ভাতা বাড়াতো দূরের কথা তাদের অবস্থার পরিবর্তন হওয়া দূরের কথা যেখানে তারা ছিল সেখানে তারা দেখতে পাচ্ছে না, সেখান থেকে তাদেরকে নীচে নামিয়ে দেওয়া হয়েছে। আমরা জানি যে ঐ ১৯৭২ সালে মন্ত্রীসভা আসার সময়ে ত্রিপুরার শ্রমিক কর্মচারীর কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা পেত, কেন কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা? না তারা ভারতবর্ষে যখন অন্যান্য রাজ্যের রাজ্য সরকারী কর্মচারীদের নেতৃবৃন্দের সঙ্গে আমরা বসেছি ঐ সারা ভারতের ৪০ লক্ষ রাজ্য কর্মচারীর একটা দাবী ছিল যে কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দিতে হবে। বেতন হার অন্যরকম হতে পারে, মহারাষ্ট্রে একরকম, বিহারে একরকম, কেরালায় এক রকম হতে পারে এবং ত্রিপুরার বেতন হার আরেক রকম হতে পারে কিন্তু মহার্ঘভাতা এক রকমভাবে এবং কেন্দ্রের মত দিতে হবে কারণ রাজ্যগুলির মহার্ঘভাতা দেওয়ার কোন নীতি বা নিয়ম ছিল না এবং সেই জন্য সমস্ত রাজ্যের একমাত্র দাবী ছিল কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দিতে হবে। অদ্ভুত ব্যাপার এই যে ১৯৭২ সালের ত্রিপুরার কর্মচারীরা কেন্দ্রীয় সরকারের মহার্ঘভাতা বাড়ার সঙ্গে সঙ্গে তা পেয়েছে। যে দিন থেকে পেয়েছে তার ৪ মাস পরে অর্ডার হয়েছে সেই

কেন্দ্রীয় কর্মচারীরা পাওয়ার পর সেই ৪ মাসের এরিয়ার শুদ্ধ এই ত্রিপুরার কর্মচারীরা পেয়েছে এবং যেহেতু তারা কেন্দ্রীয় মহার্ঘভাতা পেয়ে আসছিল আমরা দেখেছি ঐ কেন্দ্রীয় কর্মচারীদের তুলনায় ত্রিপুরার কর্মচারীরা অনেক বেশী বেতন পেত। আমি এখানে দুই একটা উদাহরণ দিতে চাই যে যখন ঐ ১৯৭২ সালের ডিসেম্বরে একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী তার থেকে ত্রিপুরার একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী ৬ থেকে ৭ টাকা কম পেত। তাহলে ডিফারেন্স ছিল কি ঐ কেন্দ্রীয় কর্মচারী থেকে ৬ টাকা থেকে ৭ টাকা। আর এই মন্ত্রীসভা ক্ষমতায় আসার পর কেন্দ্রীয় মহার্ঘভাতা বন্ধ করে দিল এবং দেওয়ার পরিণতিতে আজকে দাঁড়িয়েছে যে যেখানে ৬ থেকে ৭ টাকা ঐ কেন্দ্রীয় কর্মচারী থেকে ডিফারেন্স ছিল একজন চতুর্থ শ্রেণীর কর্মচারীর আজকে সেই ডিফারেন্স দাঁড়িয়েছে ১৪০ টাকা। কোথায় ৬ থেকে ৭ টাকা ডিফারেন্স ছিল, আজকে যান ঐ পোষ্ট অফিসে, যান যেখানে কেন্দ্রীয় কর্মচারীরা কাজ করছেন তাদের সাথে আমাদের এখন পার্থক্য দাঁড়িয়েছে ১৪০ টাকা, একজন কেন্দ্রীয় চতুর্থ শ্রেণীর কর্মচারী থেকে আমাদের এখানকার একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী ১৪০ টাকা কম পাচ্ছে। একজন লোয়ার ডিভিশন ক্লার্ক ঐ ১৯৭২ সালে যেখানে মহার্ঘভাতা ত্রিপুরার কর্মচারীরা পেত তখন ডিফারেন্স ছিল ১৫.৫০ এই ত্রিপুরার কর্মচারীরা ঐ কেন্দ্রীয় কর্মচারীদের থেকে বেশী পেত। আর আজকে সেখানে ঐ কেন্দ্রীয় কর্মচারীরা ত্রিপুরার কর্মচারী থেকে ১৬৫ টাকা কম পাচ্ছে। ত্রিপুরার কর্মচারীরা বেশী পাচ্ছিল ১৫ টাকা আর এই মন্ত্রীসভা ঐ মহার্ঘভাতা বন্ধ করে দিয়ে বঞ্চনার এক ইতিহাস রচনা করেছে যে যেখানে ত্রিপুরার কর্মচারীরা ১৫ টাকা বেশী পাওয়া দূরের কথা আজকে ১৬৫ টাকা কম পাচ্ছে। আপনারা ঐ যারা ইউ, ডি, ক্লার্ক তারা ৯৪ টাকা বেশী পেত কেন্দ্রীয় কর্মচারীর থেকে ঐ ১৯৭৪ সালে বিশ মাস আগেও। আর আজকে এই ইউ, ডি, ক্লার্ক কেন্দ্রীয় কর্মচারী থেকে বেশী পাওয়া দূরের কথা ১৮৬ টাকা কম পাচ্ছে। আসুন শিক্ষকদের ক্ষেত্রে, শিক্ষকদের ক্ষেত্রে দেখছি একজন প্রাথমিক শিক্ষক ঐ কেন্দ্রীয় একজন শিক্ষকের চেয়ে ৭২ টাকা বেশী পেয়েছে বিশ মাস আগেও। আর আজকে ২৫৬ টাকা কম পাচ্ছে। একজন প্রধান শিক্ষক প্রাইমারী সে ১৫ টাকা বেশী পেত ঐ বিশ মাস আগেও কেন্দ্রীয় একজন এই রকম শিক্ষকের চেয়ে, আর আজকে সে ৩৫৫ টাকা কম পাচ্ছে। ছেড়ে দেন কেন্দ্রীয় কর্মচারী। রাজ্যে রাজ্যে ঘটনাগুলি কি? রাজ্যে রাজ্যে আমরা দেখছি যে ২০ মাস আগেও আমরা ত্রিপুরার কর্মচারীরা বেতনভাতার দিক থেকে সবচেয়ে এগিয়ে ছিল। ঐ মহারাষ্ট্র, বোম্বাই তারা অনেক কম বেতন পেত। পাশে আসাম সেখানে একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী পেত ৮০ টাকা তার বেসিক, আর ৫০ টাকা হাউস রেন্ট, ডিয়ারনেস অ্যালাউন্স এই নিয়ে তারা ১৩০ টাকা। হাউস রেন্টটা পেত না। সেই আসামের কর্মচারী ১৩০ টাকা থেকে এক বছর দেড় বছরের মধ্যে ২৩০ টাকা তার বেতন হয়েছে। ঐ মহারাষ্ট্র, বোম্বে, গুজরাট যারা কেন্দ্রীয় ডিয়ারনেস পেত না, ৩/৪ রাজ্য মাত্র মহার্ঘভাতা পেত—৩/৪টার মধ্যে ত্রিপুরাও পেত কিন্তু আজকে পাচ্ছে না। সুতরাং ৮০ ভাগ রাজ্য পেত না আজকে সেইগুলি মহার্ঘভাতা পাচ্ছে। গুজরাটে বেড়েছে ৬৪ টাকা। গুজরাটের এখন সর্বনিম্ন বেতন পাচ্ছে ২২৬ টাকা। উত্তর প্রদেশে ২৫২ টাকা, মধ্যপ্রদেশে ২১৯ টাকা, তামিলনাড়ুতে ২২৪ টাকা, অন্ধ্রপ্রদেশে ২১০ টাকা। কিন্তু এই ত্রিপুরার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি তারা পাচ্ছে ১৯১ টাকা। এই পে-কমিশনের

ফলে তাদের ৫০ পয়সা কমে গেছে। এই পে-কমিশনের মাধ্যমে। তা আজকে রাজ্যপালের ভাষণের মধ্যেই দেখতে পাচ্ছি শিক্ষক কর্মচারীর অবস্থার পরিবর্ত্তন হবে না। এটা তারা বুঝে গেছে রাজ্যপালের ভাষণে। এই অবস্থার পরিবর্ত্তন হবে না। এই মন্ত্রীসভাও তার পথ থেকে নীচে নেমে গেছে সেই জন্য আজকে স্বাভাবিক ভাবেই ত্রিপুরার এই শিক্ষক কর্মচারীরা বিশ্বাস করতে পারে না। সেই বাজেট ভাষণে তাদের কোন ইমপ্লিমেন্টেশান নেই। তার কোন বাস্তবতা থাকতে পারে না। ত্রিপুরার শিক্ষক কর্মচারীরা পুলিশ, জনসাধারণ স্বভাবতঃই এই প্রশ্ন তুলবে। এরা বলেছে যে তারা কেন্দ্রীয় হারে ডিয়ারনেস এলাউন্স চায়। অন্যান্য রাজ্য ছাড়া তার প্রমাণ। গতকালকে রেডিও এ্যানাউন্স নাগাল্যাণ্ডে সর্বনিম্ন ৪০ টাকা বেড়েছে এবং মেক্সিমাম্ বেড়েছে ৬০ টাকা। এই যে পরিস্থিতি ... এই পরিস্থিতিতে ... ... ...

( রেড লাইট )

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাকে কিছু সময় দিন, আমি কিছু সময় চাই। কারণ স্বাভাবিক ভাবে আমি একথা আশা করি যে কংগ্রেস বেঞ্চে যারা বসে আছেন তাঁরা নিশ্চয়ই এটা জানেন। আর শ্রমিক কর্মচারীদের দাবী আদায়ের জন্য তারা ব্যাপকভাবে আন্দোলনে নেমেছে। এবং তারই ফলে ১৮ তারিখ মধ্যরাত্রি থেকে লাগাতর ধর্মঘটের কথা ঘোষণা করেছেন। আমি আশাকরি আমরা সবাই সেটা চিন্তা করব। সেই জন্য আমাকে কিছু সময় দিন।...

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার টাইম ইজ ওভার।

**শ্রীঅনিল সরকার :—** মাননীয় স্পীকার স্যার, ওকে কিছু বলতে দিন। আমাদের যে সময় আছে তার থেকে তাঁকে আমরা দিয়ে দেব। ওঁকে কিছু বলতে দিন।

**শ্রীঅজয় বিশ্বাস :—** আমরা দেখেছি এর বাস্তব চিত্র। ১৯৭২ সালে আমরা দেখেছি এখানে যে বিল এল তাতে মন্ত্রীদের ভাতা বেড়েছে। মুখ্যমন্ত্রীর বেড়েছে ৮০০ টাকা বেতন বেড়েছে। পূর্ণমন্ত্রীর ৯০০ থেকে ৯৫০ টাকা বেড়েছে। উপমন্ত্রীর ৯০০ থেকে ১,০০০ টাকা বেড়েছে। সেই সঙ্গে অন্যান্য সুযোগ সুবিধা বেড়েছে। কাজেই শিক্ষক কর্মচারীদের অবস্থাটা কি ? মন্ত্রী, এম,এল, এদের বেতন বেড়েছে, তারা অনেক সুযোগ সুবিধা পেয়ে যাচ্ছে। আর কর্মচারীদের যে বেতন ছিলতার থেকে কমে যাচ্ছে। তাই স্বাভাবিক ভাবেই তারা আজ লাগাতর ধর্মঘটের সিদ্ধান্ত নিয়েছে। তাই তারা আজ ১৮ তারিখের মধ্যরাত্রির পর থেকে আন্দোলনে যাচ্ছে। ব্যাপক আন্দোলনে ? আন্দোলন ছাড়া আজ তাদের অন্য কোন পথ খোলা নেই। আমার প্রশ্ন হল এই ৩০,০০০ হাজার শ্রমিক কর্মচারীরা কি আজ রাজনীতি করছে ? তারা যে আজ লাগাতর আন্দোলনে যাচ্ছে এটাকে চাপ দিয়ে, কিংবা ভীতি প্রদর্শন করে বন্ধ রাখা যাবে না। কর্মচারীরা কি আলাপ করতে চায়নি ? কর্মচারীরা কি আলোচনার মাধ্যমে আপষ মীমাংসা করতে চায় নি ? তারা সব সময়েই তা করতে চেয়েছে। যখন কর্মচারীরা দেখছে যে অন্যান্য রাজ্যে বেতন বেড়ে যাচ্ছে কিন্তু তারা বলা সত্বেও হচ্ছে না স্বভাবতঃই তারা তখন আন্দোলনের পথ নিচ্ছে। ওরা দেখছে যে মন্ত্রীসভার সিদ্ধান্তগুলি

নিম্নমুখে যাচ্ছে। দেড় বছর ধরে ওরা এটাই দেখে আসছে। মন্ত্রীসভা আজ তাদের কাছে একটা মাত্র পথই খোলা রেখেছেন। সেটা হচ্ছে লাগাতর ধর্মঘটের পথ। তারা বলছে যে সরকার তাদের যে অসুবিধাগুলি আছে সেগুলি দূর করুন, সেগুলি মেটান। আমি বলছি যে লাগাতর ধর্মঘটের আরও তো ৬ দিন সময় আছে। লাগাতর ধর্মঘট হচ্ছে কি হচ্ছে না সেটা নির্ভর করছে আপনাদের উপর। সেটা শ্রমিক কর্মচারীদের উপর নির্ভর করছে না। লাগাতর ধর্মঘট হচ্ছে কি হবে না সেটা মন্ত্রীসভা ঠিক করবে। সেটা শ্রমিক কর্মচারীরা ঠিক করবে না। সেটা ঠিক করার দায়িত্ব মন্ত্রীসভার। সেটার সিদ্ধান্তের ফলেই ঠিক হবে ধর্মঘট হবে কি হবে না। ১৯ তারিখে ধর্মঘট হবে কি হবে না? সেটা কর্মচারীরা জানে না। সেটা মন্ত্রীসভার সিদ্ধান্তের উপর নির্ভর করছে। ১ কোটি ৩১ লক্ষ টাকার বাজেট আমরা করছি। আর ২ কোটি টাকা আমাদের এখান থেকে ফেরত চলে যাচ্ছে। সেই টাকা ফেরত চলে গেল? প্রশ্ন করলে বলা হয় যে আমাদের কাছে টাকা কোথায়? আমরা কি করে বেতন বাড়াব? দুই কোটি টাকা ফেরত চলে যাচ্ছে এই দিকে। এই দুই কোটি টাকা যদি বাড়ান যেত তাহলে প্রতিটি শ্রমিক কর্মচারীর ৫০ থেকে ৬০ টাকা বেতন বেড়ে যেত। কিন্তু এই টাকাটা ফেরত যাচ্ছে কার স্বার্থে। কার ইন্টারেষ্টে এই দুই কোটি টাকা ফেরত যাচ্ছে? আজকে শ্রমিকরা ধর্মঘট করছে বেতন বাড়াবার জন্য। কিন্তু তা না করে এই টাকা আজকে ফেরত দেওয়া হচ্ছে। তাহলে? তাহলে কি বলতে পারি যে এই দুই কোটি টাকা আমরা পাব না? তাহলে কি বলা যায় না যে আলোচনার পথ আজকে তারা রুদ্ধ করে দেন নি? জানি মাননীয় মুখ্যমন্ত্রী পে-কমিশনের কথা বলবেন। আমি জানি উনি বলবেন এখানে পে-কমিশনের সিদ্ধান্তের কথা। আমার প্রশ্ন যে এখানে কেন্দ্রীয় হারে মাগ্‌গী ভাতা দেবার দাবী করেছে শ্রমিক কর্মচারীরা। সেই দাবী করেছে ৭২ সালের যে বেতন বিল করা হয়েছে সেটা মন্ত্রীসভা ৭২ সালের আগেই সিদ্ধান্ত নিয়েছেন তার উপর কলম চালাবার ক্ষমতা কারোর নেই। কেন্দ্র শাসিত অঞ্চল যখন ছিল তখন সেকেণ্ড পে-কমিশনের সিদ্ধান্ত নিয়েছে। এটা ঠিক যে ৬১ সালে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের পে-স্কেলের হারে পে দেওয়ার কথা বলেছিলেন। আমরা এটা স্বীকার করছি যে তখন সেটা গ্রহণ না করে আমরা ভুল করেছি। সেটা আমরা ৭০-৭১ সালে সংশোধন করেছি। আর ৭০ সালের যে পে-স্কেল পশ্চিমবঙ্গে আছে সেটা আমরা চালু করব। ৬১ সালের পর থেকে আজকে ১৩ বছরের মধ্যে সেই সিদ্ধান্ত নেওয়া হয় নাই। ৭১ সালের যে বেতন পশ্চিমবঙ্গে বেড়েছে ঐ শিক্ষক কর্মচারীদের। কেন্দ্র শাসিত অঞ্চলে বেড়েছে; বেড়েছে মধ্যপ্রদেশ এবং হিমাচল প্রদেশে। আর ত্রিপুরার ক্ষেত্রে মন্ত্রীসভার সিদ্ধান্ত ছাড়া হবে না। এর ফলে আজকে শিক্ষক কর্মচারীরা ডিয়ারনেস এ্যালাউন্স থেকে বঞ্চিত করার ফলে তাদের বেতন ১০০-১৫০ টাকা কমে গেছে। এইখানে স্বাভাবিক ভাবেই বলা চলে যে ধর্মঘট ছাড়া তাদের কাছে আর কোন পথ খোলা নেই। অভিজ্ঞতাই তাদের বলে দিচ্ছে যে তোমাদের ধর্মঘট ছাড়া আর কোন পথ খোলা নেই তোমাদের ন্যায্য দাবী আদায়ের পথে।

আমি আরো বলি স্যার, পৌর কর্মচারীরা ১৯৬৩ সালের আগে তাদের প্রভিডেণ্ট ফাণ্ড ছিল না, তাদের কোনরকম গ্রেচুইটি ছিল না, ছুটি ছিল না। কথায় কথায় তাদের ছাটাই করা হত! তখন তার সভাপতি ছিলেন শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত।

ঐ পৌর কর্ম্মচারীদের কাছে যদি গিয়ে বলেন যে লাগাতার ছাড়া আর কোন পথ কি নাই? তখন তারা বলবেন যে ঐ তড়িত বাবুকে প্রেসিডেন্ট করে ১৩ বছরতো ছিলাম—শাসক শ্রেণীর পিছনে ঘুরেছি আমাদের কিছু হয়নি। আমাদের সর্ব্বনাশ হয়েছে। তখন ঐ লড়াইয়ের ঐ সংগ্রামের পথ ধরেছি—দেখিয়ে আপনারাই দিয়েছেন। সারা রাজ্যে রাজ্যে কর্ম্মচারীরা যখন গত ২০ মাস—গত দুই বছর এ. প্রতিটা রাজ্যে রাজ্যে ২ বার ৩ বার করে লাগাতার ধর্মঘট করেছে—তাদের এমনিতে বেতন ভাতা বাড়েনি। ঐ বিহারে ৩৫ দিন লাগাতার ধর্ম্মঘট করেছে ঐ কেরেলায় সেখানে ৬৫ দিন লাগাতার ধর্মঘট করেছে, ৫ দিন লাগাতার ধর্মঘট করেছে। মহারাষ্ট্রে লাগাতার ধর্মঘট করেছে—প্রতিটা রাজ্যে লাগাতার ধর্মঘট করেছেন একটি মাত্র পথ আছে লাগাতার ধর্মঘট ছাড়া আর কোন পথ নাই। সেজন্য এখানে এমনি একটা পরিস্থিতির মুখে কর্ম্মচারীরা অপেক্ষা করছে তারা ধৈর্য্য ধরেছে। কিন্তু সেই সব অপেক্ষা ধৈর্য্য-এর ফল হচ্ছে ২ কোটি টাকা ফেরত। তাদের সেই উপহার হচ্ছে তাদের বেতন ভাতা কমিয়ে দেওয়া মহার্ঘ ভাতা কমিয়ে দেওয়া এর উপহার দিয়েছেন দমন পীড়ন, মন্ত্রী সভার কেবিনেট সাব-কমিটি করেছে। সেই সাব-কমিটি হচ্ছে কি? না কর্ম্মচারীর ঐক্য ভাঙ্গার সাব-কমিটি। মন্ত্রীরা নিজেরা লেগেছে যৌথ কমিটি করেছেন কর্মচারীর ঐক্য ভাঙ্গার জন্য তাকে দাবিয়ে দেওয়ার জন্য। ছাটাই, সাশপেন্শান, ট্রান্সফার—সমস্ত কিছু করা হয়েছে। তাহলে ধৈর্য্য ধরে কর্ম্মচারীরা এখন একটা এসেছে এবং সেই পথ হচ্ছে লাগাতার ধর্ম্মঘট। এছাড়া আর কোন পথ নাই। সেজন্য আমি এখানে দাঁড়িয়ে এই কথা বলব যে এখনও সময় আছে ঐ ৭০ হাজার শ্রমিক কর্মচারীর সঙ্গে যদ ৫ জন করে লোক যদি ধরেন তাহলে দেড় লক্ষ লোক শ্রমিক কর্মচারীদের সঙ্গে ১৯ তারিখ থেকে ওরা বৃহত্তর সংগ্রামে যাচ্ছে। এর পাশাপাশি সারা ত্রিপুরার সর্বস্তরের মানুষ সিদ্ধান্ত নিয়েছে সমস্ত দল সিদ্ধান্ত নিয়েছে সিদ্ধান্ত নিয়েছে ছাত্র সংগঠন সিদ্ধান্ত নিয়েছে যে কাঁধে কাঁধ দিয়ে ঐ শ্রমিক কর্ম্মচারীর আন্দোলনকে জয়যুক্ত করবে—হ্যাঁ, করবে লাগাতার ধর্মঘট করবে। ছাঁটাই সাশপেন্সান করতে পারেন অত্যাচার করতে পারেন. কিন্তু এই কথা আমি বলে দিচ্ছি ছাঁটাই সাশপেন্সান করতে সমস্যার সমাধান হবে না। ঐ পথে যাওয়ার চেষ্টা করবেন না ঐ পক্ষে কোন সমাধান হবে না। ঐ একটি মাত্র পথ খোলা আছে আপোষ আলোচনায় বসুন। আমি এই কথা বলছি গত তিন বছরে এই মন্ত্রী সভা শ্রমিক কর্ম্মচারীর সবচেয়ে সর্ব্বনাশ করেছেন।

**মিঃ ডেঃ স্পীকার :—** অনারেবল মেম্বার ইউর টাইম ইজ ওভার।

**শ্রীঅজয় বিশ্বাস :—** আর দুই মিনিট বলব স্যার,-- এবং সেজন্য আমি এখন বলছি যে এখনও সময় আছে এখনও ৬/৭ দিন সময় আছে বসুন আলোচনা করুন আলোচনা করে সমাধান করুন। লাগাতার ধর্ম্মঘট হবে না। লাগাতার ধর্ম্মঘট হবে কি হবে না সম্পূর্ণ এই মন্ত্রী সভা ঠিক করবে। এই মন্ত্রী সভাই লাগাতার ধর্ম্মঘটের দিকে ঠেলে দিচ্ছে। এবং আমি আবেদন রাখব আপোষ আলোচনার মাধ্যমে যে বিপর্যয় শুধু কর্ম্মচারীর নয় যে বিপর্যয় ত্রিপুরার মানুষের সামনে এসেছে—কারণ ওরা সমস্ত দিক দিয়ে ঐ হাসপাতাল, ঐ ফায়ার সার্ভিস, ঐ মিউনিসি-প্যালিটি, সমস্ত ইমার্জেন্সী সহ ধর্ম্মঘট করবে। বন্ধ করার পথ নেই। তাহলে বিপর্যয় ডেকে

সাধারণ মানুষের আসবে। সুতরাং সেই সাধারণ মানুষের বিপর্যয় ডেকে না এনে এখনই আপোষ আলোচনার মাধ্যমে আপনারা দাবী মানুন সমস্যা মেটান এই আবেদন রেখে এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :—** শ্রীতাপস দে।

**শ্রীতাপস দে :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সুনীল বাবু যে প্রস্তাব এনেছেন সেটা আমি সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমি রাজ্যপালের ভাষণ পড়েছি এবং দেখেছি দেখলাম কি করা হয়েছে। এবং কি করা হবে সেই সম্পর্কে আলোকপাত খুবই কম। এক কথায় বলতে গেলে এটা বলতে হয় এটা একটা এডমিনিস্ট্রেটিভ রিপোর্ট যা আমাদের এখানে সার্টিফিকেট নেওয়ার পন্থা। কিন্তু আজকে রাজ্যপালের ভাষণে যে জিনিষটা লিখা হয়েছে আমি জানি না যারা লিখেছেন তারা এটাকে কতটুকু শ্রদ্ধা করবেন বা কতটুকু বাস্তবের সংগে সম্পর্ক রেখে লিখেছেন। উনারা লিখেছেন বেকারদের সম্পর্কে তিন হাজার ষাট জন বেকারকে চাকরী দেওয়া হয়েছে। আজকে বাস্তবে সেটা দেখা যায় দেড়শ টাকা দিয়ে একজন যুবককে দিয়ে ৩০০ টাকার কর্ম্মচারীর যে কাজ সেই কাজ দেড়শ টাকা দিয়ে করান হচ্ছে মাসের পর মাস বছরের পর বছর। এই যে যুবক সম্প্রদায়ের উপর অন্যায় অবিচার সেটার প্রতি আজ অবধি কোন বাস্তোবচিত ব্যবস্থা নেওয়া হয়নি। যেন দয়া করে আরও ৬ মাস একসটেনশান দেওয়া হয়েছে। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে ছেলে চাকরী করে তার পরিবারকে বাঁচানোর জন্য তার পরিবারকে সাহায্য করার জন্য সেই ছেলে যদি দেড়শ টাকায় থাকতে হয় যা দিয়ে তার নিজেরই চলে না তাহলে তার পরিবারকে কিভাবে সাহায্য করবে। এটা বলা হয়েছে চাকরী। ঠিক ঠিকভাবে চাকরী বলতে যা বুঝায় এটা তা ঠিক নয়। আজকে এই যে যুব সম্প্রদায়ের উপর প্রহসন যে ঠাট্টা বিদ্রুপ এটাকে বন্ধ করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে আবেদন রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে দেখা যায় চাকরীতে একসটেনশান দেওয়া হয়। কনট্রাক্ট বেসিসে চাকরী দেওয়া হয়। অথচ নূতন কোন পদে নূতন লোক নিয়োগ করা হয় না। আর যা দেওয়া হয়—এই বিধান সভায় দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী মশাই যে জবাব দিয়েছিলেন যে প্রয়োজন ভিত্তিক চাকরী সেটা বাস্তবের ঠিক ঠিক চাকরী হয় না। যার জোর আছে ঠিক ঠিক জায়গায় ধরতে পারবে তারই চাকরী হবে। আর যার বিধবা মা যে লাকরী বিক্রী করে ছেলেকে লেখাপড়া শিখিয়েছে ভবিষ্যতের আশায় সেই মা অন্নের অভাবে বস্ত্রের অভাবে আজকে মৃত্যুর মুখে পতিত হচ্ছে। সেই যুবক আজকে কেঁদে কেঁদে দেখছে। আমি জানিনা যদি এটা যদি বেশী দিন চলে তাহলে কি অবস্থা হবে আমি জানি না। আজকে প্রশাসনের ক্ষেত্রে দেখা যায় ডিষ্ট্রিক্ট হয়েছে। পূর্ণরাজ্য হয়েছে সুতরাং ডিষ্ট্রিক্ট হবে কিন্তু আজ অবধি ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টার কোথায় হবে সেই সিদ্ধান্ত নিতে পারেনি এই সরকার। যার ফলে অর্দ্ধেক রয়েছে কৈলাসহরে অর্দ্ধেক রয়েছে কুমারঘাটে। কিছুটা রয়েছে উদয়পুরে কিছুটা রয়েছে আগরতলায়। এই যে প্রশাসনিক টানা হেঁচড়া এই প্রশাসনিক টানা হেঁচড়ার ফলে আজকের প্রশাসন সম্পূর্ণ জনতা থেকে বিচ্ছিন্ন একটা পোষাকে পরিণত হয়েছে। যেখানে ঢুকেছে সেখানে বর্ত্তমান মুখ্যসচিবের সংগে এক্সপেক্টেড মুখ্যসচিব যিনি হবেন উনার যে

লড়াই সেই লড়াইতে ফাইল চলাচল বন্ধ। আজকে ঠাণ্ডা ঘরে ফাইল ঢুকলে পরে যত জরুরীই হউক যত ইমিডিয়েটই হউক সেই ফাইল আর বেরুবে না। আজকে আমরা শপথ করে এখানে এসেছিলাম—ব্যাংক জাতীয়করণ হয়েছে এল, আই, সি, জাতীয়করণ হয়েছে সাধারণ মানুষের স্বার্থে সাধারণ মানুষকে ঋণ পাইয়ে দেওয়ার জন্য সাধারণ মানুষের পাশে দাঁড়ানোর জন্য। আজকে দুর্ভাগ্যের কথা বলতে হয় যেখানে অল্প সুদে রিক্সা পুলারদের, শ্রমিকদের, কৃষকদের, বেকারদের লোন দেওয়ার যে স্কীম সেই স্কীম আজ অবধি আমার সরকার চালু করেনি। কারণ যদি আজকে শ্রমিকেরা মালিক হয় তাহলে মালিকদের স্বার্থ ক্ষুন্ন হবে। আজকে একটা রিক্সা পুলার যদি ব্যাংকের সাহায্যে রিক্সা কিনে চালাতে পারে—ব্যাংকের ঋণ সুদ করার পর সেই হবে রিক্সার মালিক। আর এখন যারা রিক্সা চালায় দিনে ৪ টাকা করে ভাড়া দিয়ে তাও একটা ভাংগা রিক্সা। মালিকের মর্জির উপর নির্ভর করে রিক্সা দেওয়া কি না দেওয়া। এই জন্য বার বার আবেদন নিবেদন করা হয়েছে। মিউনিসিপ্যালিটির সামনে ধর্ণা দেওয়া হয়েছিল—আশ্বাস দেওয়া হয়েছিল কিন্তু এখনও বাস্তবায়িত হয়নি। আজকে এল, আই, সি, বিভিন্ন রাজ্যে বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনার জন্য টাকা দিয়ে থাকে। কিন্তু ত্রিপুরার জন্য এক পয়সা, একটা কপর্দকও এল, আই, সি,র কাছ থেকে নেয় নি। পৌর-সভা যে টাকা দিয়েছে সেটার উপর কোয়ারী বার বার করা হয়েছে সেই কোয়ারীর জবাব গভর্ণমেণ্ট দেয়নি। আমার সংগে এল, আই, সি,র কথা হয়েছে যে ওদের জবাব দেওয়া হয়নি। আজকে যেখানে আমার দল ব্যাংক জাতীয় করণ—এল, আই, সি, জাতীয়করণ করেছে সাধারণ মানুষের স্বার্থে সাধারণ মানুষের বিপদে পাশে দাঁড়ানোর জন্য—এই যদি হয় এই সরকারের রূপ তাহলে সেখানকার লোকের আমার দলের এবং সরকারের প্রতি মানুষের কি ধারণা হবে, সেটা না বললেই হয়। আজকে ত্রিপুরার অর্থ নৈতিক বুনিয়াদ হল কৃষক এবং কৃষক সমাজের যারা লেখাপড়া শেখেনা সেই সমস্ত যুবকের জন্য কোন স্কীম গ্রহণ করা হয় নি গভর্ণমেণ্টের তরফ থেকে। সেই কবে কোন অফিসার রিটায়ার করবেন তারপর তার চাকরী হবে। তাও দেখেছি হায়ার সেকেণ্ডারী পাশ গ্র্যাজুয়েট সেখানে নাই। যাকে তাকে চাকরী দেওয়া হচ্ছে। সেখানে ম্যান পাওয়ার যদি নাম না পাঠায় তাহলে তাদের চাকরী দেওয়া হবে না। আমি জানি না ম্যান পাওয়ারের ফাংশনটা কি। আমি আজও জানি না ম্যান পাওয়ারের পক্ষ থেকে কোন প্ল্যান করা হয়েছে কি না বা কোন প্ল্যান করার জন্য কোন সার্ভে করা হয়েছে কিনা? দপ্তর বেড়েছে, ডিরেক্টরেট বেড়েছে, গাড়ী বেড়েছে, বাড়ী বেড়েছে। কিন্তু বাস্তব দিকে কোন কাজ দেখি না। আজকে রুর‍্যাল এমপ্লয়মেণ্টের জন্য যে ক্র্যাশ প্রোগ্রাম স্কীম ছিল সেটা বন্ধ হয়ে গেছে। আজকে গ্রামে যারা লেখাপড়া শিখতে পারে না, অভাবের তাড়নায় হোক বা যে কোন কারণেই হোক, তাদের জন্য কোন স্কীম সরকারের নাই। আমি অনুরোধ করব রুর‍্যাল এমপ্লয়মেণ্টের জন্য যেন একটা স্কীম করা হয়। আজকে আমি জানি না রুর‍্যাল আন-এমপ্লয়মেণ্টের সলিউশন এর জন্য কোন ব্যবস্থা আছে কিনা। সেখানে বিভিন্ন স্কীমের মাধ্যমে লোন দেওয়া হয়। এমন লোককে লোন দেওয়া হয় বা হয়েছে যারা টাকা নিয়ে ইণ্ডাষ্ট্রি করেন না। তাদের বিরুদ্ধে কেস পর্য্যন্ত করার প্রয়োজন মনে করেন না গভর্ণমেণ্ট। আজকে দেখা যায় ১১ই মার্চ এ, সি, বিলে টাকা ড্র করা হয়েছে, আজ অবধি

সেই টাকা খরচ করা হয় নি ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেন্টের। এটা কিরকম কথা ? আজকে দেখা যাচ্ছে সেন্ট্রাল গভর্ণমেন্ট টেকনিক্যাল কর্মীদের সহজ কিস্তিতে লোন দেওয়ার জন্য টাকা স্যাংশান করেছেন। সেটা নিয়ে গেলেন একজন কেরানীবাবু ট্রেনিং দেওয়ার জন্য। এই যদি অবস্থা হয়, এক হেডের টাকা অন্য হেডে চলে যায়, যেখানে টেকনিক্যাল অফিসারদের ট্রেনিং দেওয়ার কথা সেটা না করে এই টাকা খরচ করা হল অ্যাডমিনিষ্ট্রেটিভ ট্রেনিং এ। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা বিভিন্ন সময়ে উদয়পুরে, খোয়াইএ, ধর্মনগরে কলেজ খোলার জন্য বলেছিলাম। কিন্তু দুর্ভাগ্য আজ অবধি সেটা হয় নি। কিন্তু আগরতলার সান্ধ্য কলেজ, দুপুর কলেজ, রাত্রি কলেজ হয়েছে। এখন যে ছেলে আগরতলায় এসে থাকার আর্থিক সুবিধা নাই সেই ছেলের লেখাপড়ার সুযোগ পাবে না। আজকে এখানে মর্নিং সেকশান, ডে সেকশান, ইভনিং সেকশান, এইগুলি না করে যদি তিনটা সাব-ডিভিশনে কলেজ খোলা হত আমার মনে হয় এমন অনেক ছেলে এই লেখাপড়ায় সুযোগ পেত। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যেখানে গ্রামের হাজার হাজার লোক একটা কুমিরা পাতার উপর জীবিকা নির্ব্বাহ করে আসছে সেই কুমিরা পাতা ওরা পাচার করতে দেবে না, সেই কুমিরা পাতা বিশালগড়ে পাচার হতে পারে। আমি জানি রাত্রি ১২ টার পরে কত কিছুই পাচার হয়। সেই দিকে পুলিশ বা আমার সরকারের নজর নাই। নজর কুমিরা পাতার দিকে যেটা এখানে কোন কাজে লাগে না। আমি মন্তব্য করেছিলাম যে যদি তারা পাচার করে অন্যায় করে থাকে তাহলে সত্যিই অন্যায়। তাহলে বাংলাদেশ গভর্ণমেন্টের সঙ্গে চুক্তি করুন। কিন্তু এখানে যে সমস্ত শ্রমিকেরা কুমিরা পাতার উপর জীবিকা নির্বাহ করছে আর যেখানে গভর্ণমেন্ট এনকারেজ করছে মাশুল নিয়ে, গভর্ণমেন্ট জানে না কি কারণে এর উপর মাশুল নেওয়া হয় ? জানেন, ওরা এখানে হয়ত বলবেন না। ওরা কি জানেন না কুমিরা পাতা দিয়ে কি করা হয় ? অথচ ওদেরকে গলা টিপে ধরার জন্য বি, এস, এফ আছে। আর এখানে শহরের স্মাগলাররা যেখানে ডিনার পার্টি দিচ্ছে ওদের গায়ে একটু আঁচড়ও পরে না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এইখানে সরকারী ভাবে গভর্ণমেন্ট একটা ডায়েরী করার প্রকল্প নিয়েছে দুর্গা চৌধুরী পাড়ায়। আর আমরা পাঞ্জাবে দেখেছি গভর্ণমেন্ট কৃষককে হেল্প করে গরু কেনার জন্য। ফডার দিয়ে সাহায্য করে বেশী দুধ পাওয়ার জন্য অথচ এখানে আমার মনে হচ্ছে গভর্ণমেন্ট কিছুই করছেন না যাতে ঘোষ সম্প্রদায়ের বা অন্যান্য সম্প্রদায়ের কিছু লোক আছে তারা যাতে দুধটাকে অবলম্বন করে বাঁচতে পারে। আজকে ডেয়ারীতে পাউডার মিল্ক ছাড়া আর কোন দুধ পাওয়া যায় না। আজকে এখানে দুই একটা বিল আসছে। কিন্তু এগ্রিকালচারের ব্যাপারে কোন বিল নাই।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার সরকারের কাছে আবেদন রাখব অন্ততঃ পক্ষে যাতে ব্যাঙ্ক এবং এল, আই, সি, কে ত্রিপুরার উন্নয়নে কাজে লাগানো যায়। যেমন ধরুন আজ যদি আমাদের ইণ্ডাষ্ট্রি বোর্ড থাকত, যেমন আসামে আছে, প্রত্যেক ষ্টেটে আছে, তাহলে আমার বিশ্বাস বিভিন্ন সোর্স থেকে আমরা বিভিন্ন প্ল্যান মাফিক পেতাম এবং বিভিন্ন কাজে লাগাতে পারতাম। আমি এখানে আর একটা অনুরোধ রাখব এই যে প্ল্যান ওয়ার্ক, ঠিকমত কাজগুলি কমপ্লিট করে কিনা সেজন্য অফিসিয়াল এবং নন্ অফিসিয়াল নিয়ে একটা কমিটি করা হয় টু লুক ইনটু যাতে এই কাজগুলি যেগুলি স্পেসিফিক ভাবে ধরা হয়েছে সেগুলি ঠিক ঠিক ভাবে করা হয়। আজকাল দেখা যায় বাজেটের টাকা ডিসেম্বরের পর থেকে জলের মত খরচ করা হয়। আর এর আগে পেট্রোল খরচ এবং বেতন বাবত ছাড়া অন্য কোন খাতে খরচ হয় না। এই যে অবস্থা এর হাত থেকে রেহাই পাওয়ার জন্য আমি আপনার মাধ্যমে আমার মন্ত্রীসভার কাছে বক্তব্য রেখে এখানে শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা।

শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্যপাল যে বাজেট ভাষণ এখানে রেখেছেন, তার দ্বারা বিধান সভা ওপেন করা হয়েছে। আমরা যা দেখি বরাবর বিধানসভার মধ্যে রাজ্যপাল যে ভাবে ভাষণ দিয়ে আসছেন, তদরূপ একই সুরে উনি ভাষণ দিয়ে যাচ্ছে, কিন্তু কার্য ক্ষেত্রে তার কোন কিছু দেখছি না। কাজেই ত্রিপুরার মধ্যে যে বাস্তব অবস্থা আমরা দেখছি, তার সঙ্গে এই ভাষণের কোন সম্পর্ক নেই, এটা একটা লেখা ভাষণ মিনিষ্টার বা সরকার যেভাবে সেটা লিখে দেন, সেটা এখানে তিনি পাঠ করেন এবং এম, এল, এ যাঁরা আছেন, তাঁরা সেটা নির্বাক হয়ে শোনেন। এটা একটা কাগজী বিপ্লব ছাড়া আর কিছুই নয়। এই ভাষণের প্রথমেই উনি বলেছেন যে আমাদের এখানে আমরা কৃষির দিক দিয়ে উন্নতি করেছি, সেই সম্পর্কে এই ভাষণে অনেক কিছু লেখা আছে। আরেকটা জিনিষ এখানে দেখলাম আদিবাসীদের জন্য এবং তাদের কল্যাণ সম্পর্কে বলতে গিয়ে বলা হয়েছে যে তাদের উন্নতিকল্পে প্রকল্প নেওয়া হয়েছে, কিন্তু কাজে কি করছেন তা তিনি বলেননি। উপজাতিদের যে ৫ দফা দাবী আছে, তার ভিতর দিয়ে একটা জিনিষ বলেছেন যে উপজাতি-দের যে দাবী সেটা ১৯৭৪ ভূমিরাজস্ব সংশোধিত আইন অনুযায়ী ন্যায়সঙ্গত। কিন্তু উপ-জাতিদের দাবীটা কি ছিল? ১৯৫৭ সালে ভূমি সংস্কার আইনে যে জমি হস্তান্তর নিষিদ্ধ ছিল, সেই আইন অনুসারে বে-আইনি ভাবে যে সমস্ত জমি ১৯৬০ সালে হস্তান্তর হয়েছে, সেগুলি ফেরৎ দিতে হবে। কিন্তু এখানে দেখছি সংশোধনী বিলটি আসল ১৯৬৯ সালে এবং ১৯৭৪ সালে, কিন্তু এই সমস্তটাই ভাওতাবাজী। এর পর বলেছেন উপজাতিদের উন্নয়নের জন্য আমরা একটা নিগম সমিতি গঠন করব, কিন্তু আমরা জানিনা এই নিগম সমিতি গঠন করবেন কি না। কারণ আমরা দেখে আসছি উপজাতিদের জন্য নূতন সমিতি গঠন করার কথা বার বার বলেছেন এবং উপজাতির প্রতি প্রতিবারই বিমাতৃসুলভ মনোভাব তাঁরা পোষণ করেছেন। যাঁরা উপজাতিদের হিংসা করে, নিন্দা করে তাঁরা তাদের সম্পর্কে কোন কথা বলার অধিকার নেই। তার জন্য আমি বলছি যে মুখ্যমন্ত্রী সুখময় বাবুর মুখের সমজতান্ত্রিক বুলির দ্বারা সেই উপজাতির কোন উন্নয়ন আমরা আশা করতে পারি না। কাজেই এই সরকারকে যতদিন না আমরা হঠাতে পারব ততদিন পর্যন্ত কোন মানুষের উন্নয়ন আমরা করতে পারব না। তারপর চাকুরী ক্ষেত্রে দেখুন। প্রাক্তন মুখ্যমন্ত্রীকে গো ব্যাক করে চলে যেতে হয়েছে, এইভাবে সুখময় বাবুকেও চলে যেতে হবে এবং তার কারণ হচ্ছে দুর্নীতি। ভারতবর্ষের সংবিধানে আছে তাদের কত পার্সেন্ট চাকুরী রিজার্ভ থাকবে কিন্তু সেইগুলি না করার ফলে, সেগুলি সংবিধান বিরোধী কাজ এবং সেই সংবিধান বিরোধী কাজ করার ফলে মুখ্যমন্ত্রী যা করছেন বা আমাদের রাজ্যপাল যে ভাবে এখানে ভাষণ রেখেছেন সেই ভাষণ কতটুকু জনবিরোধী ভাষণ তা সহজেই অনুমান করা যায় এবং যদি সেটা দেখি, তাহলে মুখ্যমন্ত্রী বা রাজ্যপাল তাঁরা তাঁদের গদীতে থাকতে পারছেন না। কারণ যাঁরা জনসাধারণের কথা বলতে পারেন না, তাদের দুঃখ দারিদ্রের কথা যাঁদের মুখে আসে না, তাঁরা কোনদিন সেই গদী দাবী করতে পারে না, তাঁরা অনেক উন্নয়নমূলক কাজ করেছেন, সেটাও দাবী করতে পারেন না। তারপর

জুমিয়াদের আর্থিক সাহায্য দিয়েছেন বলেছেন, কিন্তু কি রকম আর্থিক সাহায্য দিয়েছেন ? গত বৎসর ১৯১০ টাকা করে সাহায্য দেওয়ার কথা ছিল। আমরা চেয়েছিলাম ৫০০ টাকা পুনর্ব্বাসন হয় না, সেখানে আমরা চেয়েছিলাম ৩০০০ টাকা কিন্তু আজকে কি দেখছি তাদের অবস্থা ? ১৯১০ টাকার স্কীমে তাদের পুনর্ব্বাসন দিতে আমরা দেখলাম। যারা ধর্মনগর কলোনী এনকোয়েরী করতে যান তারা দেখবেন। আমরা এ্যাসুরেন্স কমিটির মেম্বাররা সেখানে যখন গিয়েছিলাম তখন আমরা দেখলাম যে একজন লোক মারা গেছে, তার বাড়ীর লোকের লাকড়ি বেঁচার অধিকার নেই। ঘরের কাছে যে সমস্ত বাঁশ ইত্যাদি আছে, এই সমস্ত আটক করে রাখা হয়েছে। (রেড লাইট) (স্যার, আমাকে টাইম দিতে হবে)।

তারপর দেখলাম বোরাখা কলোনীতে যখন আমরা এনকোয়েরীতে গেলাম, সেখানে জিজ্ঞাসা করে জানতে পারলাম যে উপজাতিরা যে সমস্ত ঘর তৈরী করেছিল, হঠাৎ সেইসব ঘর কৌশল করে অ-উপজাতিদের ঢুকিয়ে দেওয়া হচ্ছে। সেখানকার যে ইন্সপেক্টার তিনি সাত আট শ' টাকা ঘুস খেয়ে নন্-ট্রাইবেল, ট্রাইবেলদের ঘরে ঢুকিয়ে দিয়েছেন। আপনারা এনকোয়ারী করে দেখুন সেখানে ট্রাইবেল আছে কি না ? মাননীয় মন্ত্রী বলেছেন যে ফরেষ্টের ভিতর তাদের পুনর্ব্বাসন দেওয়ার ব্যবস্থা করা হয়েছে কিন্তু ইণ্ডিয়ান ফরেষ্ট এ্যাক্ট অনুসারে, তারা যে বনের ভিতর জুম করতে পারে সেই জিনিষটা এই বিধান সভার মধ্যে আমরা তুলেছিলাম।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য ইউর টাইম ইজ ওভার।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :—** মাননীয় স্পীকার স্যার, আমাকে আর ৫ মিনিট সময় দিন। আমি আর ৫ মিনিট বলব স্যার।

**মিঃ স্পীকার :—** এখনও অনেকের বলার আছে।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :—**আমার আরও কিছু বলবার আছে তাই আমাকে আর কিছু সময় দিন। কাজেই আমরা দেখছি শিল্পের বেলায় আজ পর্য্যন্ত ধোঁকা দিতে দিতে এই মন্ত্রীসভার আজ চরমে গিয়ে পৌঁচেছে। কি রকম কথা ? আজ পর্য্যন্ত ধোঁকা ছাড়া এই মন্ত্রী সভা আর কিছুই করেন নি। আমার মনে হয় না আগামী দিনেও এই মন্ত্রীসভা শিল্প গড়ে তুলবে এ ব্যাপারে সন্দেহ আছে। এমন কি সাধারণ কুটির শিল্প যেখানে গড়তে পারেন না যেখানে একটা তাঁতের সুতার পর্য্যন্ত ব্যবস্থা করতে পারেন না এই মন্ত্রী সভার কাছে, এই সরকারের কাছে আমরা আর আশা করতে পারি না। আমাদের গ্রামীণ শিল্পগুলি আবার পুনর্জীবিত হবে এবং বড় বড় শিল্প গড়ে উঠবে এটা আমরা আশা করতে পারি না। স্যার, এরপর আমরা দেখলাম রাষ্ট্রপতি আইন শৃঙ্খলার উন্নতির কথা অনেক কিছু বলেছেন। কিন্তু আমরা দেখলাম পূর্ত্ত বিভাগের খোয়াইয়ের এস, ডি, ও এ্যারেষ্টেড। এ্যারেষ্টেড ? কারণ তার বিরুদ্ধে নারী ধর্ষণের অভিযোগ করা হয়েছে। এই সব আরও অনেক ব্যাপার। এই রকম ঘটনা একটার পর একটা ঘটে যাচ্ছে। এ ছাড়াও আছে আরও অনেক কিছু। গ্রামগুলিতে যেসব স্কুল আছে সেই সব স্কুলগুলিতে গিয়ে দেখুন আপনারা সেখানে কোন মাষ্টার নাই। কোন খানে স্কুল নাই। এই রকমভাবে চলছে। অথচ সরকার থেকে বলা হয় স্কুল আছে। গ্রামে স্কুল আছে।

কিন্তু গ্রামে যে স্কুল আছে তার থেকে বেশী সংখ্যায় স্কুল আছে শহরগুলিতে। শহরাঞ্চলে। কাজেই গ্রামে যে সমস্ত স্কুল আছে সেই সমস্ত স্কুলগুলিতে গিয়ে যদি দেখতে চান তাহলে দেখতে পাবেন স্কুলগুলি এখন চলছে না। লেখাপড়া কিছুই হচ্ছে না। কাজেই এখন গ্রামের মানুষ আশা করতে পারে না যে গ্রামের জন্য অনেক কিছু করা হবে। সেই দিক থেকে আমি আগেও বলেছি রাজ্যপালের যে বক্তৃতা সেটা কাগজে লিখা বিপ্লব। কাগজে লিখা হচ্ছে না। কাগজে বিপ্লব যদি হত তাহলে কাগজ আমরা সস্তা দরে পেতাম। কাজেই সেদিক থেকে কাগজে লিখা বিপ্লব ছাড়া আর কিছুই বলা যায় না। অন্ততঃ এখানে দেখলে বুঝা যায় যে জনসাধারণের যে অভিযোগ আছে, যে দুঃখ দুর্দ্দশা আছে তা যদি আমরা দূর না করতে পারি তাহলে মানুষের কি অবস্থা হবে। এই সব দুঃখ দূর করার কোন কথা এখানে নেই। এই জন্য আমি এটাকে ঠিক সমর্থন করতে পারছি না। এই বলে আমি শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় সদস্য শ্রীসুনীল বাবু মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব রেখেছেন আমি সেটাকে সমর্থন করি। আজকে আমাদের মাননীয় রাজ্যপালের ভাষনে সব কিছুর উল্লেখ না থাকলেও ত্রিপুরার বিভিন্ন সমস্যার দিকে লক্ষ্য রেখে, বিশেষ বিশেষ সমস্যার দিকে লক্ষ্য রেখে উঁনি উঁনার বক্তব্য রেখেছেন। এবং ত্রিপুরার উন্নতির জন্য উঁনি চিন্তা করছেন এই কথা উঁনার ভাষণে উল্লেখ আছে। কিন্তু বিশেষ করে ত্রিপুরা রাজ্যে যারা আদিবাসী ভাই আছে তাদের সমস্যা একটা বিরাট সমস্যা। এই সম্বন্ধে উঁনার বিশেষ লক্ষ্য আছে এবং এটার সম্পর্কে সরকারেরও লক্ষ্য সেইদিকে সবসময়েই জাগ্রত আছে। সমগ্র ত্রিপুরার দিকে যদি আমরা লক্ষ্য করব তাহলে দেখব যে ত্রিপুরা একটি প্রান্তিক রাজ্য। এই রাজ্যের ভৌগলিক এবং বাংলাদেশ থেকে স্রোতের মত উদ্বাস্তু আগমন সব কিছু মিলিয়ে যে অবস্থা, জুম চাষের কোন সুযোগ নেই, জমি নেই এই সব কিছু মিলিয়ে ত্রিপুরার যে অবস্থা, এটা যে কত বিরাট সমস্যা সেটা আমি অস্বীকার করি না। এই গণতান্ত্রিক দেশে বিরোধী দলের যে প্রয়োজন আছে সেটা আমি স্বীকার করি। বিরোধী দলকে আমরা সম্মান করি। এবং সাথে সাথে আমরা তাদের কাছ থেকে গঠনমূলক সমালোচনা আশা করি। আশা করি সুষম চিন্তা ধারা। বিরোধীরা যদি সরকারের কাজের গঠনমূলক সমালোচনা না করেন, তাদের ক্রটি বিচ্যুতি ধরিয়ে না দেন তাহলে গণতান্ত্রিক দেশের মর্য্যাদা এবং অধিকারকে ক্ষুন্ন করা হবে। কিন্তু সাথে সাথে আমি অনুরোধ করব যে তাঁরা অন্যায় ভাবে কিছু করবেন না। আমরা অনেক সময় দেখতে পাই যে তাঁরা সরকারকে গালিগলাজ করছে। তাহলে আমরা যাদের দেশের জনদরদী, কিংবা দেশ-নেতা বলে জানি তাদের কাছ থেকে দেশের শ্রমিক, কৃষক, কর্মচারী অনেক কিছু আশা করে। তাদের অনেক কর্তব্য আছে এই ব্যাপারে। বেতন বাড়ার দাবী? সেটা আমরা একশ বার স্বীকার করি। কিন্তু এই বেতন বাড়ার দাবীর সাথে সাথে যে তাঁরা বলছেন যে আমরা জন-সাধারণের জন্য কিছু করছি না সেটা স্বীকার করি না। তাদের ন্যায্য দাবীর জন্য আমরা সব সময়েই সচেষ্ট আছি। এবং এর জন্য আমরা সরকারকে বলব। কিন্তু সাথে সাথে আমাদের

লক্ষ্য রাখতে হবে সব দিকেই। এটাকে নিয়ে যেন রাজনীতি না করা হয় এটাই আমার অনুরোধ। কৃষকের আয়ের যে উৎস ফসল উৎপাদন সেই উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য পাওয়ার যে দাবী এটাও যেমন সত্যি, তেমনি সত্যি শ্রমিকদের বাঁচার মত দাবী, তাদের সুযোগ সুবিধা পাওয়ার অধিকার। কিন্তু এটাকে দিয়ে রাজনীতি না করলেই ভাল হয়। এটা যেন না করা হয়। কৃষকের মুল্য বাড়ানোর জন্য তার কাছে গিয়ে বলা হল যে তোমরা আন্দোলন কর? কিন্তু যেই মাত্র সরকার তার উৎপাদিত ফসলের মুল্য বাড়ানোর দাবী মেনে নিলে অমনি শ্রমিকের কাছে বলা হল গিয়ে যে কৃষক তার উৎপাদিত ফসলের মুল্য সরকার বাড়িয়েছে এখন তোমরাও দাবী কর যে কৃষকের যদি উৎপাদিত ফসলের মুল্য বাড়িয়েছেন সেহেতু তোমরাও বল যে তোমাদের বেতন বাড়ানো হোক। আজকে উনারা বলছেন যে কংগ্রেসের রাজত্বে ২৭ বছরেও কিছু করেন নি। এই কথা জনসাধারণ জানে যে কি হয়েছে না হয়েছে? জনসাধারণ জানে যে অতীতের ত্রিপুরায় কি ছিল, আর বর্তমানের ত্রিপুরায় কি হয়েছে না হয়েছে? তারা দেখেছে কংগ্রেসী দিনে সাধারণ মানুষ কোন লাঞ্ছনা কিংবা বঞ্চনা পেয়েছে কিনা। কিন্তু তারা দেখতে পেয়েছে পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্টের আমলে কিভাবে নারী ধর্ষণ, অত্যাচার, লুণ্ঠন, এবং মানুষকে হত্যা করেছে এটা তারা দিনের পর দিন দেখেছে। আর দেখেছে বলেই তারা কংগ্রেসকে আবর্জনার মত ডাষ্ট বিনে ফেলে দেয়নি। দিয়েছে যুক্তফ্রন্টকেই। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ তাঁদেরকে বর্জন করেছে। কাজেই এই কথা বলে লাভ নেই। আজকে আমাদের যে সমস্যা আছে, জাতীয় সমস্যা সেই সমস্যা দূর করার জন্য আমর জনতাকে কতটুকু ওয়াকিবহাল করে রাখতে পারি এবং সমস্যা সমাধান করতে পারি। আমার সময় অল্প। আমি আমার ভাষণকে সংক্ষিপ্ত করে কয়েকটা কথা বলছি। মাননীয় উপাধক্ষ্য মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আশা আছে, অতীতে অনেক কাজ হয়েছে এই কথা আছে কিন্তু আমি একটি কথা বলবো যে যদিও মাননীয় রাজ্যপালের ভাষণে মন্ত্রী পরিষদের কাছে অনেক আশার কথা ব্যাক্ত করেছেন এবং ভবিষ্যৎ কার্য্যের যে ফরমূলা দিয়েছেন বাস্তব ক্ষেত্রে সেইটা রূপায়িত হতে তা অনেকখানি পরিপুর্ণ রূপ লাভ করে না। আজকে যে পরিকল্পনা এবং প্রজেক্টগুলি হাতে নিয়েছি সেইগুলি যদি সফল না হয় তাহলে আজকে ত্রিপুরা রাজ্যের যে অবস্থা যে অবস্থার পরিপ্রেক্ষিতে এই পরিকল্পনাগুলি রচনা করা হলো তা যদি পরিপুর্ণভাবে কৃতকার্য্য না হয় তার ব্যর্থতার গ্লানি আমাদের দেশের জনতাকে ভোগ করতে হবে, আমরা যারা নেতা তারা ভোগ করবো এবং দেশে অশান্তি আসতে বাধ্য। মানুষ খাদ্যের জ্বালা সহ্য করতে পারবে না তাই আমাদের ত্রিপুরা রাজ্যে খাদ্যের যে অভাব এই অভাব থেকে আমরা মুক্তি পাব এই বিশ্বাস আমাদের আছে। আজকে যে সমস্ত বিদ্যুতের প্রয়োজন সেই বিদ্যুৎ না পেলে আমরা চাষের জন্য যে বৈজ্ঞানিক প্রথা নিয়েছি তাতে আমরা সাকসেসফুল হবো না। আমরা গ্রামে কুটির শিল্প করে দেবো এই বিশ্বাস আমাদের আছে, ইচ্ছা আমাদের আছে কিন্তু পরিকল্পনাকে রূপায়িত করতে দেরী হওয়ায় আমাদের অর্থ-নৈতিক অগ্রগতি ব্যাহত হচ্ছে, এইটা ঠিক। আমরা এখানে বেকার সমস্যার কথা বলেছি। যারা শিক্ষিত তারাই শুধু বেকার নয়। বেকার হলো এই অসংখ্য মানুষ যাদের টাকা নেই, যাদের কিছু নেই তাদের অবস্থাটা আমাদেরকে দেখতে হবে; আমরা গ্রামের মানুষ, আমরা

গ্রাম থেকে নির্বাচিত হয়ে এসেছি, আমরা দেখেছি এই লোকগুলির কি অবস্থা। তারা থাকেন শহর থেকে দূরে; তারা বড় বড় মন্ত্রী আমলাদের সাহায্য নিয়ে তারা বাঁচতে পারে না এবং তারা পারে না তাদের অভাব অভিযোগ তুলে ধরতে। তাদের প্রতি আমাদের লক্ষ্য রাখা দরকার; এই অগণিত জনসাধারণ, তারা ত্রিপুরার অধিকাংশ তারা ভারতবর্ষের অধিকাংশ মানুষ যাদের উন্নতির উপর নির্ভর করছে ইন্দিরা গান্ধীর গরীবি হঠানোর সার্থক রূপায়ন। কাজেই এর দৃষ্টিভংগী নিয়ে প্রত্যেকটা কর্মচারী যারা যেখানে আছে; যে স্কুলে মাষ্টারী করে সেখানে প্রত্যেকেরই দায়িত্ব রয়েছে শুধু মন্ত্রী সভার একার দায়িত্ব নয়। তথাপি যারা কর্মচারী আছে আমি অনেক সময় দেখি স্কুলে যায় সেখানে যে ছোট ছোট শিশু আছে, যারা ভাবিকালের নাগরিক হবে, যারা সৈনিক হবে তাদেরকে দেখি যখন ভাংগা স্কুলে পড়ে, বৃষ্টি আসলে বসতে পারে না স্কুল ছুটি হয়ে যায়, আবার কোনখানে দেখি স্কুলের মেরামত হয় না এক বছর ধরে তারা বাইরে বসে ক্লাশ করছে এইটাও কি মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকবে ? এইটা কি স্কুলের যারা পরিচালক তাদের লক্ষ্যের বাইরে থাকবে ? এইটা কি শিশু মনে এই কথা আসে না, গ্রামবাসীর মনে প্রশ্ন জাগে না যে এইটা কি শুধু টাকার অভাবে হচ্ছে না ? এই সুযোগে যারা সরকারকে ধ্বংস করতে চায়. যারা কংগ্রেসকে অপদস্থ করতে চায় তাদেরকেই সুযোগ সৃষ্টি করে দেওয়া হয়। এই অবস্থা যখন আমি দেখি তখন আমার ব্যাথা হয়। আমি বহুদিন বলেছি আমরা মার্কসের কথা বলি, রাজনীতির কথা বলি শুধু কথা বলাই যদি আমাদের কাজ হয় তাহলে এই রাজনীতির কোন অর্থ হয় না। কাজেই যদি বাঁচতে চাই তাহলে ঐ যে মানুষ যারা রোগেশোকে ভোগছে তাদেরকে আমরা কতখানি সুযোগ করে দিতে পারি সেইটা আমাদেরকে দেখতে হবে। তার উপরই মার্কসবাদ এবং গান্ধীবাদ বেঁচে থাকবে। আমি টি. বি'র জন্য বার বার বলেছি। এই ত্রিপুরায় যারা টি, বি'র রোগী তাদের বেশীর ভাগই হচ্ছে গরীব আদিবাসী ভাইদের মধ্যে। যে গরীব তার স্বাস্থ্য রক্ষার জন্য খাদ্যের দরকার সেই খাদ্য সে পায় না এবং সুচিকিৎসা সে পায় না। তার চিকিৎসা করবে কে ? সে যদি আগরতলাতে আসতে পারে এবং এ্যাক্সরে করতে পারে তাহলে তার একটা ব্যবস্থা হতে পারে তা না হলে মফঃস্বলে তো সেই সুযোগ নেই। এই সুযোগ পাওয়ার জন্য বার বার এই হাউসে; এই যে হতভাগা মানুষ তাদের মুখের দিকে চেয়ে বলেছিলাম শুধু এই আগরতলাতে নয় মফঃস্বলেও যাতে এই সুযোগ করে দেওয়া হয়; টেট ক্লিনিক স্থাপন করা হয়। তখন মাননীয় রাজ্যপালের ভাষণে ঘোষণা করা হয়েছিল যে ধর্মনগরে হওয়া দরকার। কিন্তু আজ পর্য্যন্ত, আমি জানি না বর্ত্তমানে যে স্বাস্থ্যমন্ত্রী আছেন তিনি যখন এম, এল, এ, ছিলেন তখন তিনিও এই আবেদন করেছিলেন। কিন্তু আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে এইটা দেখতে পাই নি। কাজেই আমাদের একটা আবেদন এই স্বাস্থ্য মন্ত্রীর কাছে যেটা তিনি উপলব্ধি করেছিলেন জনতার প্রয়োজনে যে জনতার দ্বারা পরিচালিত এই সরকার; যে কথা তিনি এই হাউসে বলেছিলেন যে টাকা বাজেটে ধরা হয়েছিল, কেন আজ সেই টাকা বাদ যাবে ? কাজেই আপনারা যদি আমাদের দেশ থেকে দারিদ্র্য দূর করতে চান সেই দারিদ্র্য দূর করতে গেলে শুধু কথা বলে পারবেন না; শুধু আশা দিয়ে দারিদ্র্য দূর করা যাবে না। তার জন্য চাই আমরা যারা এখানে এসেছি, যারা সরকার পরিচালনা করছেন যারা সরকারের কাঠামোর মধ্যে কর্মচারী

আছে তাদের উপর নির্ভর করছে। প্রকল্প পরিকল্পনাগুলি নিখুঁতভাবে রূপায়িত করবার দায়িত্ব কর্ম্মচারীদের হাতে। স্কুলে যে মাষ্টারা করে তারও দায়িত্ব আছে তারা যদি দেশের ভাবি নাগরিক ঠিক ঠিকভাবে গড়ে তুলতে না পারে তাহলে দেশের পক্ষে ক্ষতি হবে। আজকে শিক্ষা ক্ষেত্রে একটা উৎশৃঙ্খলা দেখা যায় এই জন্য কি দায়ী শুধু সরকার? আজকে পশ্চিমবঙ্গে যে শিল্প সম্প্রসারণ ব্যাহত হচ্ছে এই জন্য কি দায়ী শুধু পশ্চিমবংগের সাধারণ মানুষ? ঐ শ্রমিক কর্মচারীকে দিয়ে ষ্ট্রাইক করে কলকারখানা সব অচল হওয়ার অবস্থা। অবশ্য ষ্ট্রাইকের অধিকার তাদের নিশ্চয়ই আছে। কাজেই আজকে আমাদেরকে চিন্তা করতে হবে আমরা যারা এখানে এসেছি যাদের ভোট পেয়ে তাদের অবস্থাকে কতখানি আমরা আমাদের সীমিত বাজেটের মধ্যে করতে পারি, আমাদের সীমিত টাকার মধ্যে করতে পারি। কে কাকে জব্দ করবে সেইটা বড় কথা নয়। এইটা হচ্ছে আমাদের দায়িত্ব কি করে ঐ গরীব মানুষের অবস্থার উন্নতি করতে পারি। এই দায়িত্ব বোধ নিয়ে যদি আমরা কাজ করতে পারি এবং বিরোধী দলের যে গণতান্ত্রিক ভূমিকা আছে সেইটাকে যদি তারা সঠিক পথে পরিচালিত করেন তাহলেই প্রকৃত জনপ্রতিনিধির কাজ করা হবে। মাননীয় রাজ্যপাল গ্রামীণ শিল্প সম্বন্ধে এখানে অর্থ রেখেছেন বলেছেন কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা কতটুকু সেইটাকে রূপায়িত করতে পারি সেইটা হচ্ছে বড় কথা। আমরা যদি গ্রামের সব মানুষকে শহরে টেনে আনি তাহলে তাদেরকে জায়গা দিতে পারবো না। কাজেই গ্রামীণ শিল্পের উন্নতির প্রশ্ন আছে আমরা এই ব্যাপারে কতটুকু করেছি আমি জানি না তবে গ্রামে এই রকম শিল্প গড়ে উঠার সম্ভাবনা আছে। কাজেই আজকে বিরোধী দলের সমালোচনা গঠনমূলক হবে এটা যেমন আমাদের আশা তেমনই ভাবে রাজ্যপালের ভাষণের যে মূল উদ্দেশ্য এবং লক্ষ্য তাও বর্ত্তমান মন্ত্রীসভা পরিপূরণ করুক এটাও আমরা চাই। এটাও চাই। আমরা দেখছি যে জুম চাষ নেই ট্রাইবেলদের আজ অসহনীয় অবস্থা—এটা বাস্তব কথা। অতীতে যে সমস্ত কলোনী হয়েছে ঠিক যেভাবে রিহেবিলিটেশান হওয়ার কথা ছিল তা হয়নি। রাজ্যপাল এটা বুঝেছেন আমরাও এটা উপলব্ধি করছি। কাজেই নূতন ভাবে এই জন্য চিন্তা হচ্ছে। আমরা জানি ট্রাইবেলরা যদি না বাঁচে তাহলে ত্রিপুরাও বাঁচবে না কাজেই তাদের বাঁচার পূর্ণ সুযোগ দিতে হবে। তারা যারা পিছনে আছে তাদের সকলকে সমানভাবে অগ্রসর হওয়ার জন্য পথ করে দিতে হবে—এটাই বাঞ্ছনীয়। আমি আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভূমিহীনদের ভূমি দেওয়া হয়। আমরা অনেক ক্ষেত্রে দেখেছি—আমার এলাকায় কিছু শব্দকর সম্প্রদায় আছে—তারা কারা। আমরা অনেকেই জানি শব্দকর সম্প্রদায় ঢুলি সম্প্রদায় ত্রিপুরা রাজ্যের সব চেয়ে অনুন্নত ক্লাশ যারা চিরদিন ধনীর বাড়ীতে বেগারী খাটতে হয়। তারা নিজের উন্নতির কথা বুঝতে পারে না জানে না। তাদের কথা এই হাউসে বার বার বলা হয়েছে তাদের পুনর্ব্বাসন কতটা আজকে দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্য্যন্ত তাদের পুনর্ব্বাসন সম্পূর্ণ হয়নি। কেন হয়নি। সরকার থেকে কিছু জায়গা দেখিয়ে দেবে বলবে যে সেখানে বসে যাও সব। তারপর লাগল গোলমাল কিন্তু কে কোথায় বসবে, কার কতটুকু জায়গা তা ঠিক করে দেওয়া হল না। কাজেই সরকারের, রাজ্যপালের ভাষণ দিয়ে আমরা সুখী হব না। আমরা সুখী হব সরকারের যে নীতি তা যথাযথ ভাবে প্রয়োগ করে তাকে বাস্তবে রূপায়িত করা হউক এটাই আমরা দেখতে চাই। আজও তাদের পুনর্ব্বাসন হয়নি। এখানে যারা উপস্থিত আছে তাদের পুনর্ব্বাসনের কথাকেও বলেনি। ঐ দরিদ্র সম্প্রদায়, দরিদ্র বললে হবে না—যাদের পরণের কাপড় নেই শীতের বস্ত্র নেই জীবনে যারা কোন দিন ঘরে বাস করেনি অন্যের বাড়ীতে গোলামী করে যাদের জীবন কাটাতে হয়—তাদের পুনর্ব্বাসন কোথায় কেন হয়নি। মন্ত্রী বাহাদুর পার্মিশান দিয়েছেন, হ্যাঁ, করে দাও

টাকা সেংশান করছি। ঐ টাকা যারা কর্মচারী আছেন তারা যদি সঠিক ভাবে দিতে চাইত—ডিফিকালটি আছে—তার করবার জন্য যদি তাদের প্রাণ মন থাকত তাহলে নিশ্চয়ই এতদিনে তাদের পুনর্বাসন পেয়ে যেত। কাজেই মন্ত্রীরা করলেই তা বাস্তবে রূপায়িত হয় না। কাজেই আমি বলছি যে বিরোধী দলের দায়িত্ব বোধ যথেষ্ট আছে। বিরোধী দলের গণতান্ত্রিক দেশে যথেষ্ট প্রয়োজন আছে এবং কর্মচারীদেরও এ কথা বুঝা দরকার, সত্যি সত্যি যার যে দায়িত্ব তা বহন করা উচিত। যদি তারা তাদের দায়িত্ব পালন না করেন—তাহলে সমস্ত কিছু কাজ নির্ভর করছে ঐ কর্মচারী সম্প্রদায়ের উপর। যদি সেই কর্মচারী সম্প্রদায় সেই দায়িত্বকে ফাঁকি দেয় তাহলে সমস্ত রাষ্ট্রের উন্নতির ব্যাঘাত ঘটবে। সেই গরীব ভাইদের যতদিন না ঠিক ঠিক পরিপূর্ণ নাগরিক করে গড়ে তুলব সেই দায়িত্ব যদি শিক্ষক জাগিয়ে না তুলেন তার জন্য দেশ পিছিয়ে পরবে। এই দায়িত্ব কি তাদের নয়। এখানে কি উরা ব্ল্যাক মার্কেট করে না এবং যারা করে না—আমার আবেদন এই মন্ত্রী সভার কাছে তাদের প্রতি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হউক। গ্রামের গরীব জনসাধারণ কষ্ট ভোগ করবে—আর কথা শুনব আমরা আর তারা মজা লুটবে জনসাধারণের টাকায় এ হতে পারে না কোন গণতান্ত্রিক দেশে। কাজেই আমি আমার শেষ আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :— শ্রীরাধারমন দেবনাথ।

**শ্রীরাধারমন দেবনাথ** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি মনে করি মাননীয় রাজ্যপালের যে ভাষণ এটা হল একটা শনির পাঁচালীর মত। যেমন শনির পাচালী মনে ৪ বার করে পাঠ করা হয় রাজ্যপালও তেমনি আমাদের বিধান সভায় এসে বছরে একবার করে পাঠ করেন। কারণ এটাতে আমরা দেখছি যে এটাতে শুধু শোষণ ছাড়া আর কিছুই নাই। তার কারণ গ্রামীণ যে কুটির শিল্প সেই সম্পর্কে বলতে গিয়ে বলতে হচ্ছে ত্রিপুরার সবচেয়ে অবহেলিত হচ্ছে কুটির শিল্পের ভিতর তাঁত শ্রমিক যারা। শুধু বাংগালী নয় মণিপুরী, এবং উপজাতির একটা বিরাট অংশের তাঁতারা এই কুটির শিল্পের তাঁত বুনে জীবিকা নির্বাহ করেন। আজকে পর্য্যন্ত তাদের কাপড় বিক্রী করার সুনির্দিষ্ট কোন বাজার তৈরী হয় নি। আজকে ২৮ বছর কংগ্রেসী শাসন চলল তারা অনেক আবেদন করেছে তাদের কথা কেউ শুনেনি। তাদের বেশী দামে সুতা ক্রয় করতে হয়। এবং আমরা দেখছি যে বাজারে যে সুতা ক্রয় করতে হয়—তাদের ক্যাশ মেমো দেওয়া হয় সেটাতে কনট্রোল দরে কিন্তু দাম তাকে বেশী দিতে হয় এর প্রতিবাদও আমরা করেছি। কিন্তু কোন ব্যবস্থা করা হয় নাই। এই গ্রামের যারা অসহায় অবহেলিত তাঁত শ্রমিক তাদের জন্য বাঁচার সুনির্দিষ্ট রাস্তা রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই। উনি কুটির শিল্পের সম্পর্কে বলেছেন—কুটির শিল্পের কি ব্যবস্থা করবেন তার সম্পূর্ণ ব্যাখ্যা তিনি করেন নাই। সেখানে শুধু তাঁত শিল্প ছাড়াও কুমার এবং কর্মকার—তাদের কাঁচা মাল সরবরাহের কোন সুব্যবস্থা নাই। তাদের অধিক দাম দিয়ে লোহা কিনতে হয় তাদের জন্য কোন ব্যবস্থা নেই। আজকে কুটির শিল্পের জন্য—আনারস ত্রিপুরায় ভাল উৎপন্ন হয় সেই আনারসকে যদি আমরা বাইরে চালান করতে পারি তাহলে আমরা বিস্তর পয়সা উপার্জন করতে পারি। সেটায় তারা ব্যবস্থা করতে পারেন নাই।

কুটির শিল্পের জন্য সুনির্দিষ্ট পথ যদি না করা হয় তাহলে গ্রামের যারা বেকার সেই অসহায় তারা কি করে বাঁচতে পারে। আমরা দেখছি যে রাজ্যপাল উল্লেখ রেখেছিলেন যে—চাল কল সম্পর্কে বলেছিলেন যে গ্রামের যারা বেকার তাদের জন্য চাল কলের সুযোগ করে দেবেন। আমরা মোহনপুরে দেখেছি যে সেখানে কংগ্রেসের পাণ্ডা গোবিন্দ মজুমদারকে সীমান্ত এলাকায় লাইসেন্স দেওয়া হয়েছে। কিন্তু সেখানকার যারা বেকার যুবক তারা অনুরোধ করেছে দরখাস্ত করেছে কিন্তু কোন ফল হয়নি। সেখানে গবিন্দ মজুমদার—সীমান্ত এলাকায় দেখতে পাবেন সেখানে চাল পাচার হচ্ছে। যখন বৃটিশ আমলেও সেই গোবিন্দ মজুমদার এই চাল কেলেংকারীর ব্যাপারে জেল খেটেছিলেন। সেই গবিন্দ মজুমদারকে রাইস মিলের লাইসেন্স দেওয়া হয়েছে। সেখানে আরও অনেকে দরখাস্ত করেছিল কিন্তু তাদের দেওয়া হয়নি। কারণ গোবিন্দ মজুমদার বাংলাদেশে চাল পাচার করেছেন প্রচুর পরিমাণে। আমি জেলা শাসককে বলেছি আমি এস, ডি, ও, কে বলেছিলাম কিন্তু তারা প্রতিকার করেনি। কারণ মাননীয় মুখ্যমন্ত্রীর উনি হলেন পেয়ারের লোক--এই গোবিন্দ মজুমদার, চোরা কারবারী, মজুতদার। তারা মুখে যা বলে কাজে তারা তা করে না। তারা বলছে যে বেকারদের চাল কল দেব—অনেক বেকার চাল কলের জন্য দরখাস্ত করেছে কিন্তু ক'জন বেকারকে লাইসেন্স দেওয়া হয়েছে। তারা বলেছেন যে বেকার সমস্যার সমাধান করবেন—আমরা দেখেছি যে বেকারদের চাকরী দিয়েছেন। ৩০০ টাকা ঘুষ খেয়ে চাকরী দেওয়া হয়েছে। যেখানে তারা বলছে যে বি, এ, পাশ মেট্রিক পাশ ছাড়া চাকরী নেই কিন্তু আমরা দেখছি যে প্রফুল্ল ঘোষ যে মেট্রিক পাশ করে নি তাকে কিন্তু কন্টিনজেন্ট হিসাবে চাকরী দেওয়া হয়েছে। কারণ তিন হাজার টাকা ঘুষ দিয়েছিলেন মন্ত্রীদের (ভয়েস—কাকে?) শিক্ষা মন্ত্রীকে। এইভাবে আমরা দেখছি (ইন্টারাপশান) দেখছি সেখানে ভুবন ভৌমিকের স্ত্রী সন্ধ্যা ভৌমিককে চাকুরী দেওয়া হয়েছে তিন হাজার টাকা ঘুষ খেয়ে—তার আর এক ভাই তাকেও এইভাবে চাকুরী দেওয়া হয়েছে। এইভাবে তারা দুর্নীতির রাজত্ব কায়েম করেছে। আমরা দেখছি যে বাংলা দেশের সীমান্ত দিয়ে হাজার হাজার মণ চাল পাচার হচ্ছে সেখানে সরকারের কর্ডনিংয়ের ব্যবস্থা নাই। আর সেখানে দেখছি বাংলাদেশে হাজার হাজার মণ চাল মোহনপুর বাজার থেকে ঐ রাঙ্গামুড়া, সীমনা এবং কলকলিয়া থেকে বাংলাদেশে পাচার হচ্ছে। কাজেই আমি রাজ্যপালের ভাষণকে আমি মনে করি একটা শোষণের আড্ডাখানা। কারণ আজকে পর্য্যন্ত রাজ্যপাল তার যে বক্তব্য রেখেছেন তা জনসাধারণের মংগলের লক্ষ্য নাই। শুধু বলেছেন নিনির পাঁচালীর মত, পাঠ করে গিয়েছেন। কাজেই আমি মনে করি গ্রামীন যে ক্ষুদ্রশিল্প তাকে সাহায্য করা, সস্তায় কাঁচামাল সরবরাহ এবং পণ্য ব্যবহারের নির্দিষ্ট এবং সুষ্ঠু বন্টনে করার অনুরোধ রাখি এবং রাজ্যপালের ভাষণের বিরোধিতা করি।

**শ্রীবিনোদ বিহারী দাস :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণে সরকার বর্ত্তমান নীতির একটা প্রতিবেদন। এর মধ্যে দিয়ে সরকারী নীতি কি হবে তার একটা রূপরেখা দেওয়া হয়েছে। এটা ভীষণ সত্যি কথা যে মহামান্য রাজ্যপাল এর ভাষণকে এবারেও আমরা বলব একটা আশার বাণী শুনেছি। অতীতেও বাণীই শুনেছি। কিন্তু আশার রূপদান কোনদিন দেখতে পেলাম না। যাতে আশাকে রূপে দেখা যায় সেজন্য

আমি কতগুলি সাজেশান এইখানে তুলে ধরছি। প্রথমতঃ তিনি বলেছেন একটা কথা, সরকারী চাকুরীর সব রকম স্তরে উপজাতিদের প্রতি নধিস্ব যে খুব কম সে বিষয়ে সর কার সচেতন আছেন। কেন্দ্রীয় শাসিত অঞ্চল থাকা কালে এখানে সর্বভারতীয় নিয়োগ নীতি অনুসৃত হত। তখন চাকুরীক্ষেত্রে সুযোগ সুবিধা জনসংখ্যার তুলনায় খুব কমই ছিল। সরকার এখন চাকুরী ক্ষেত্রে উপজাতিদের জন্য টুয়েন্টি নাইন পারসেন্ট এবং তপশীলি জাতিদের জন্য থার্টিন পারসেন্ট সংরক্ষণ করেছেন। শুধু চাকুরী ক্ষেত্রে নয়, সর্বক্ষেত্রে সংরক্ষণ আছে। এটা সংবিধানের নির্দেশ। উপজাতি এবং তপশীলি জাতি যখন পড়াশুনা করতে যাবে সেখানেও সংরক্ষিত আসন আছে। কিন্তু সেই সংরক্ষণ কেন রাখা হল? সেটা কি চিরকালের জন্য থাকতে হবে? সেটা করা হয়েছিল তার যে স্পিরীট বা উদ্দেশ্য সেটা হল তাদের সমকক্ষ করা, সমানভাবে নিয়ে আসা। অনেকটা ইনটেনসিভের মত। তাদের একটু উৎসাহিত করা। কিন্তু কর্মক্ষেত্রে আমরা কি দেখতে পাই? যেমন স্যার, একটা সহজ কথা উল্লেখ করছি। কলেজের এডমিশান। সেখানে সংরক্ষিত আসন আছে তপশীলি জাতির জন্য এবং তপশীলি উপজাতির জন্য। কিন্তু কোন একটা তপশীলি জাতি বা তপশীলি উপজাতি সে যদি এইট্টি পারসেন্ট মার্কসও পায় সে জেনারেলের কোটাতে যেতে পারবে না। সে কোথায় যাবে? না তপশীলি জাতির কোটায়। তাহলে সংবিধানের যে নির্দেশ ছিল এবং তার যে স্পিরীট ছিল সেই নীতি ব্যাহত হচ্ছে। তাতো করা হচ্ছে না স্যার। সেই স্পিরীট কি? তাদের সমানভাবে নিয়ে আসা। ইনফিরিয়রিটি কমপ্লেক্সে ভোগুক। সেটা আমরা চাই। কিন্তু যে ছেলেটা এইট্টি পারসেন্ট মার্কস পেয়ে ভর্তি হল তাকে আমরা রিজার্ভ কোটায় ফেলে তাকে আমরা ঠেলে দিলাম নীচের দিকে। তোমার স্থানে তুমি চলে যাও। তাকে আমি কোন দিলাম না, তাকে আমি হতাশ করে দিলাম। ইনফারিয়রিটি কম্পলেকস্ যাতে গ্রো করে সেই সুযোগ করে দিলাম। কই তাদের তো আমি সমান করে নিই নি। চিরকাল এইভাবে কি চলবে? সংবিধানের নির্দেশ কি এইভাবে প্রতিপালিত হবে? কাজেই মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে যে সরকারী নীতি সেই নীতির প্রতি আমি শুধু এইটুকু তুলে ধরতে চাই যে সংবিধানের যে নির্দেশ সেই নির্দেশ মেনে চলুন। চিরকালের জন্য তাদের পিছিয়ে রাখবেন না। একটা অনগ্রসর জাতিকে অগ্রসর হবার সুযোগ দিন। তাকে হতাশ হতে দেবেন না, এইটকু আমি তুলে ধরতে চাই। যদি সেই নির্দেশকে না মানা হয় তার ফল সমস্ত জাতিকে ভোগ করতে হবে। কেউ আমরা রেহাই পাব না স্যার। আজকে যদি তপশীলি জাতি বা তপশীল উপজাতি এগিয়ে যায় তাহলে সেটা কি ত্রিপুরা রাজ্যের অগ্রগতি নয়? ত্রিপুরার মানুষ কি অগ্রগামী হয় না? তারা কি বাইরে থেকে এসেছে? স্যার, আমি অ্যাপিলিং টোনে তুলে ধরতে চাই, সমস্ত জাতির কাছে আবেদন রাখতে চাই যে ওদের এগিয়ে যেতে দিন। তাদের সমানভাবে চলতে দিন। এই আবেদন আমি সমগ্র জাতির কাছে রাখছি। তপশীলি জাতি এবং তপশীলি উপজাতি লোকদের অর্থ নৈতিক অবস্থা উন্নয়নের যে খুবই প্রয়োজন সেই দিকেও সরকারের দৃষ্টি আছে। সেই দৃষ্টির নমুনা বড় চমৎকার। বাজেটে তাদের উন্নয়নের জন্য টাকা ধরা হয়। সেই টাকা খরচ হয় না। সেই টাকা যায় কোথায়? আমি প্রশ্ন করেছিলাম বিধান সভায়; উত্তর হল জেনারেল বাজেটে চলে গেছে। চমৎকার উত্তর। জেনারেল বাজেটের যে টাকা সেটাই তো খরচ হচ্ছে না।

( অনিল সরকার—টাকার প্রমোশান হচ্ছে )

তাহলে কোথায় গিয়ে পৌচেছে সেই অ্যাডমিনিষ্ট্রেশান। ছোট্ট একটা উদাহরণ তুলে ধরতে চাই স্যার। যে বেকারদের চাকরী আমরা দিতে পারি না তারা যাতে স্বনির্ভর হতে পারে সেজন্য আমরা তাদের সাহায্য করব সরকারী নীতি অনুসারে। সেখানে একটা ছেলে এল, বলল, আমাকে তো চাকরী দিতে পারবেন না, আমাকে একটা রাইস্ মিলের পারমিশান দিন। আবেদন নিবেদন প্রচুর হচ্ছে। সেই ছেলেটা প্রচুর ঘোরাঘুরি করল। যাই হোক শেষ পর্যন্ত তাদের একটা সাজেশান দেওয়া হল। সেক্রেটারী মহোদয়ের কাছে নির্দেশ চলে গেল পারমিশান দিয়ে দাও। মুখে মুখে। সেই ছেলেটিকে বলা হল তুমি ডাইরেকটরেটে যাও। সেখানে গেল। তার পারমিশান বেরুচ্ছে না। দিনের পর দিন যায়, মাসের পর মাস যায়, সে আমার কাছে আসে। আমি দুই একবার যে বলেছি না তা নয়। কিন্তু পারমিশান আসে নি। তখন আমি বলেছি আস্তে আস্তে যে সেখানে বসে বসে একটু চা খাওয়াও, চা মিষ্টির ব্যবস্থা কর এবং সে করল তাই। তখন অফিসের সুপারিনটেনডেন্ট বললেন যে এটা বড় বাবুর কাছে। বড় বাবু বললেন যে এটা কনসার্ণিং ক্লার্কের কাছে। তখন সে বলল যে স্যার, এই ঘটনা হয়েছে। তখন আমি বলে দিলাম স্যার যে ঠিক আছে ঐখানে বসে চা খাওয়াও। এই হচ্ছে প্রশাসনের নমুনা। কাজেই একটা ডিপার্টমেণ্ট নয় স্যার, সেই জেনারেল অ্যাডমিনিষ্ট্রেশান বলুন, এডুকেশান বলুন, হেল্‌থ বলুন, কোথায় কি বলব যে স্যার, 'শিরে হল সর্পাঘাত, কোথায় বাঁধি তাগা'? কাজেই মহামান্য রাজ্যপালের যে ভাষণ, সরকারী যে নীতি তা আশার বাণীরূপে যদি আমরা দেখতে চাই তাহলে প্রচলিত যে পদ্ধতি আছে তার খোল নলচে না পাল্‌টানো পর্যন্ত আর কোন উপায় হচ্ছে না। ঠিক এই অবস্থায় আমরা এসে পৌছেছি স্যার। কাজেই আমি আবার সেখানে তুলে ধরতে চাই, স্যার, প্রচলিত পদ্ধতির খোল নলচে একবার পাল্‌টাবার ব্যবস্থা করুন। আমি খুব বেশী সময় নেব না। মেডিকেল সম্বন্ধে একটু আধটু নাড়াচাড়া করি আমি। কাজেই সেখানে যাচ্ছি আমি। এর আগে জেনারেল সম্বন্ধে আর একটা কথাও আছে সেখানে, যেখানে আমি টাকার কথাটা বলছিলাম যে প্রশাসনটা কোন্ পর্যায়ে পৌছেছে, শুধু তাই নয় টাকাও ফেরত যায় বছর বছর। বাজেট যখন আমরা করি তখনও প্রচুর টাকা ফেরত যায়। কাজেই সেখানে আমরা কি দেখি যে টাকার বেলায় রমরমা, কিন্তু কাজের বেলায় লব ডঙ্কা। এছাড়া কিছুই দেখতে পাচ্ছি না।

আরও স্যার মেডিক্যাল সম্পর্কে আসুন। এটা কোথায় যেয়ে পৌচেছে? হ্যাঁ স্যার, আমাদের সারা ত্রিপুরা রাজ্যে প্রচুর হাসপাতাল হয়েছে, প্রাইমারী সেণ্টার হয়েছে, ডিসপেন্‌সারী হয়েছে, আরও হবে এই আশার বাণীও আমরা রাজ্যপালের ভাষণের মাধ্যমে আমরা শুনছি। কিন্তু এইগুলি কেন করা হয়েছে? রোগীদের সুযোগ সুবিধার জন্য নিশ্চয়ই করা হয়েছে। রোগী সেখানে আসবে স্যার, চিকিৎসার হবে কি না হবে সেটা পরের কথা, কিন্তু রোগী মুমুর্ষ, অসমর্থ, অক্ষম রোগী, তাকে হাসপাতালে আসতে হবে, আনবার ব্যবস্থা নেই। ডাক্তারবাবুকে বলেছিলাম স্যার, রোগীর এই অবস্থা—হার্ট এ্যাটাক, নড়াচড়া করতে পারেনা। ডাক্তারবাবু বললেন নিয়ে আসুন চিকিৎসার জন্য, ভাল কথা বলেছেন ডাক্তারবাবু,

কিন্তু আসবে কি করে? এ্যাম্বুলেন্স সেটা হয় অকেজো হয়ে পড়ে আছে, নয়তো ড্রাইভার নেই ইত্যাদি, এইতো গেল গ্রামের বেলায়। আর শহরের বেলায় আসছি স্যার। ত্রিপুরা রাজ্যের যে রাজধানী আগরতলা, সেখানকার কথা বলছি। অতি ইদানীং কালের কথা, যদিও প্রশ্নের মাধ্যমে ইদানীং কালের ব্যাখ্যাটা মন্ত্রীর কাছ থেকে পাইনি, তবুও সেই কথাটা আবার তুলে ধরছি। ভেরী রিসেন্ট অকারেন্স। ডেলিভারী কেস্, আমি দেখেছি, খুব বেশী দূরের নয়, মাধবপুর যেটা মিউনিসিপ্যালটি এলাকার বাইরে, আমি দেখলাম সেই রোগীকে বসিয়ে আনা যাবে না। সেই গ্রামে ঘরে যে করা হয়, ঘরের একটা দরজা খুলে দুই দিকে দুই বাঁশ দিয়ে দঁড়িতে বেধে, তাকে বসিয়ে আনা সম্ভব নয়, যে ব্যাথায় ছটফট করছে, আমি তাড়াহুড়া করে চলে এলাম, এসে ডাক্তার বাবুকে বললাম, ডাক্তার বাবু রোগীর এই অবস্থা, এ্যাম্বুলেন্স দিন, রোগীকে ইমিডিয়েটলী হাসপাতালে পাঠানোর ব্যবস্থা করুন। ডাক্তার বাবু আমাকে উত্তর করলেন সেটা কোন্ জায়গায়। আমি বললাম মাধবপুর। তিনি বললেন সেটা যে মিউনিসিপ্যালিটি এলাকার বাইরে। আমি বললাম, তাহলে কি করব? তিনি বললেন যে ডি, এইচ, এস, থেকে পার্মিশান আনতে হবে। কিন্তু ডি, এইচ, এস, কোথায়? তিনি অন্য কাজে ব্যস্ত আছেন। আমি বললাম তাহলে কি করে হবে? তিনি বললেন আমার কোন কিছু করার নেই! তবে দেখুন স্যার, মিউনিসিপ্যালিটির বাইরে যদি হয়, তাহলে এ্যাম্বুলেন্স সেখানে যাবেনা, যিনি এ্যাম্বুলেন্স দেবেন, তিনি কিছু করতে পারবেন না। আমি জানতে চাইছি এ্যাম্বুলেন্স কেন এবং কিসের জন্য? সেটা কি রোগী আনার জন্য নয়? যদি তাই হয়, যে রোগী মিউনিসিপ্যালিটির বাইরে আছে, তার জন্য নয় কেন? এটা কোন দেশী ব্যবস্থা, কোথাকার ব্যবস্থা, এই অবস্থা দুনিয়ার কোথাও আছে বলে আমার জানা নেই। আশ্চর্য এ্যাম্বুলেন্স ব্যবস্থা। কাজেই সেখানে যখনই বলা হয়, তখনই শোনা যায় এ্যাম্বুলেনস নেই। হার্টের রোগী, তাকে ইনজেকশান দেওয়া হল, তাকে এ্যাম্বুলেন্স ছাড়া আনার উপায় নেই, অথচ ডাক্তার বাবু উত্তর দিয়েছেন গাড়ীতো নেই। তখন আমি ডাক্তার বাবুকে বলেছিলাম ডাক্তার বাবু জনগণ বলে হায় হায়, রোগী বলে প্রাণ যে যায়, কিন্তু তবুও গাড়ী পাঠাবার নাম নেই। স্যার এই হচ্ছে অবস্থা। এখন কি করব আপনার কাছে নির্দেশ চাই স্যার। এই যে আমাদের নীতি, যে নীতিতে আমরা চলেছি,—রোগীকে যদিও বা সেখানে হাসপাতালে আনা হল, সেখানে এসে কি দেখছি? ঝুনু বাবু একটা কথা তুলে ধরেছিলেন, যে খানিকটা চিড়ে এবং চিনি নাকি রোগীদের দেওয়া হয়। আরে মশাই হাসপাতালে কি রোগী শুধু খাওয়ার জন্য আসে? ডাক্তার বাবু সেখানে যে ভাবে প্রেসক্রিপশান দিবেন, ডাক্তার বাবু যা বলবেন সেই হিসেবেই খাওয়ার দেওয়া হবে, চিড়ে চিনি দেওয়া হয়, সেটা আমি অস্বীকার করছি না। কিন্তু হার্ট এ্যাটাক করেছে, তাকে ইনজেকশান দিয়ে ঘুম পাড়িয়ে রাখা হয়েছে, তাকে লিকুইড ছাড়া আর কিছুই দেওয়া চলবেনা। যখনই সে জাগবে তাকে হয় দুধ, নয়তো কমলা লেবুর রস, হরলিক্স বা মুসাম্বিরের রস, গ্লুকোজের জল বা চিনির জল অর্থাৎ লিকুইড কিছু দিতে হবে। কিন্তু আশ্চর্য হয়ে যাবেন, স্যার, ভোর বেলা তার সামনেও চিড়ে, চিনি, একটা ডিম দিয়ে

গেছে আর দুইট কলা'। কাটের রোগী। ডাক্তার বাবুর প্রেসক্রিপশান হল পূর্ণ বিশ্রামে থাকবে, লিকুইড খাবে। যখনই তার ঘুম ভাঙ্গবে, তাকে লিকুইড কিছু দিতে হবে, তার সামনে ঐ চিড়ে, চিনি, ডিম ইত্যাদি দেওয়া হল। কাজেই প্রশাসন কোথায় নেমেছে এবং কি ভাবে চলেছে সেটা বলে শেষ করা যাবে না স্যার। অনেক কিছু বলার আছে—মেডিক্যাল ডিপার্টমেন্ট সম্পর্কে। যথাসময়ে আমি সেগুলি তুলে ধরার চেষ্টা করব। মহামান্য রাজ্যপালের যে ভাষণ এবং তার উপর মাননীয় সদস্য শ্রীসুনীল দত্ত মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন, এই আশার বাণী যে আমরা ভাষণে শুনতে পাচ্ছি সেই আশার আলোতে আরও আলো আমরা দেখতে পাব এই আশা নিয়ে এবং এই ভরসা নিয়ে এই যে প্রস্তাব এসেছে, তার প্রতি সমর্থন জানিয়ে এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :— আই উড কল অন শ্রীনিরঞ্জন দেব।

**শ্রীনিরঞ্জন দেব** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৭/৩/৭৫ ইং তারিখে রাজ্যপাল শ্রীএল, পি, সিং যে ভাষণ এই হাউসে উপস্থিত করেছেন, এই ভাষণের মধ্যে আমি সংশোধনী প্রস্তাব এনেছি তা হল 'উপজাতি ছাত্রদের মাতৃ ভাষায় লিখিত' পাঠ্যক্রম রচনা এবং সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলিতে তাদের ককবরকের মাধ্যমে শিক্ষা দান সম্পর্কে।' আমি দেখছি যে এই ভাষণে—এটা যেমন ঐ খোকা ঘুমাল, পাড়া জুড়াল, বর্গী এল দেশে—ছোট ছোট ছেলেকে ঘুম পাড়ানির গানের মত। এই সম্পর্কে বা ত্রিপুরার বাস্তব সমস্যা সম্পর্কে রাজ্যপালের কোন অভিজ্ঞতা নেই, তার প্রমাণ হল এই ভাষণ। কংগ্রেস তরফ থেকে এটা লিখে দেওয়া হয়েছে, তাই তিনি এটা পাঠ করেছেন, কিন্তু বাস্তবতা সম্পর্কে তাঁর কোন অভিজ্ঞতা নেই। এই ভাষণে তা পরিষ্কার বুঝা যাচ্ছে। ত্রিপুরার বহুবিধ সমস্যার মধ্যে, সবচেয়ে বড় সমস্যা হল, উপজাতিদের সমস্যা, আর আমাদের মুখ্যমন্ত্রী সুখময় বাবু বলেছেন উপজাতিদের সমস্যা বলতে কোন সমস্যা নেই, আগেও ছিল না, বার বার তিনি সভা সমিতিতে বুক ফুলিয়ে বলছেন। আমরা জানি ১৯৪৯ সালে ত্রিপুরা রাজ্য যখন ভারতের অন্তর্ভুক্ত হয়, এর পর থেকে ত্রিপুরা রাজ্যের সরকার সুপরিকল্পিত ভাবে উপজাতি সম্প্রদায়কে একের পর এক ভিটে ছাড়া করছেন। বিভিন্ন উপজাতি এলাকা থেকে হাজার হাজার উপজাতিকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে।

মাননীয় স্পীকার স্যার, ডম্বুরে আমরা দেখেছি ১৫,০০০ বাঙ্গালী এবং পাহাড়ী উদ্বাস্তুকে উচ্ছেদ করে দিয়েছে। রবীনছড়া কলোনীতে, ধর্মনগর বি, এস, ক্যাম্প প্রভৃতি জায়গায় আমরা দেখেছি। কিন্তু আজকে যদি এই উপজাতীদের ছেলেদের লেখাপড়া, এবং শিক্ষা দীক্ষায় অন্যান্য উন্নত সম্প্রদায় থেকে তারা পিছিয়ে পড়ে আছে। তারা চায় উন্নত সম্প্রদায়ের সমকক্ষ হয়ে উঠতে। তাদের সঙ্গে সমান ভাবে লেখাপড়া করতে। কিন্তু আজকে আমরা দেখেছি ত্রিপুরায় কংগ্রেসী বা সারা ভারতের কংগ্রেসী শাসনে তারা চীৎকার করছে। একটা পিছিয়ে পড়া জাতি ব্যবসা বাণিজ্য, লেখাপড়ায় সকল দিক থেকে উন্নত সম্প্রদায়ের থেকে পিছিয়ে পড়া জাতি তাদের যদি উন্নত সম্প্রদায়ের সমকক্ষ করে তুলতে না পারি কিংবা তুলতে না চাওয়া হয় তাহলে এটাকে আমরা কি করে গণতান্ত্রিক দেশ বলে অভিহিত করতে পারি। এটা আমি বুঝতে পারছি না। কাজেই এই খানে কংগ্রেসী সরকার উপজাতিদের যে ভাষা সেই ভাষা

সম্পর্কে কিছুই করছেন না। উপজাতিদের অন্যের ভাষায় লেখাপড়া করতে হয়। অন্যের ভাষা বাংলা এবং ইংরাজী সেই ভাষা দিয়ে তাদের লেখা পড়া করতে হয়। এই ভাষায় যাতে লেখাপড়া করতে পারে তারজন্য আমি একটা দৃষ্টা · এই হাউসে উপস্থিত করতে চাই। সেটা হল 12th Report of the Commissioner, July 1969 to June 1970 Smti. Debaki Gopi Das. তিনি The Commissioner visited Loka Sikhyaloya Senior Basic School চম্পকনগর given her visit to Tripura in March, 1970. The Chief Minister Shri S. L. Singh, she get. it was not possible for me alotment for discussion to the mother tounge as the number of langues, Language directed vacant in Tripura at to me এই যে মন্তব্য এতেই বুঝা গেল আমরা যারা উপজাতিরা ত্রিপুরাতে বসবাস করছি সেই সব উপজাতিদের মধ্যে আছে রিয়াং কলুই, জমাতিয়া, নোয়াতিয়া, দেববর্মা। এই যে সম্প্রদায়গুলি আছে তারা একে অপরের ভাষা বুঝে। বাংলাদেশে যেমন নোয়াখালি এবং সিলেটের ভাষার মধ্যে যেরকম পার্থক্য আছে ঠিক সেইরকম কলুই, রিয়াং এবং জমাতিয়াদের মধ্যে ভাষার পার্থক্য। এই রকম আঞ্চলিকতার পার্থক্য তাদের মধ্যে আছে। কিন্তু এখানে কংগ্রেস সরকারকে বার বার আমরা এই ভাষাটাকে উন্নতি করতে বলেছি, এই ভাষায় যাতে অর্থাৎ মাতৃ ভাষায় যাতে উপজাতির ছেলে মেয়েরা লেখা পড়া করতে পারে, শিক্ষা দীক্ষা করতে পারে তার জন্য এখানে আবেদন রাখব। মাননীয় রাজ্যপাল এখানে বলেছেন যে উপজাতিদের ভাষার কথা। আমরা আশ্চর্য্য হচ্ছি উপজাতিদের ভাষা কোন হরফে হবে, কোন স্ক্রীপ্টে হবে তার কোন উল্লেখ এখানে নেই। আমরা জানি যে সংবিধানে এই রকম বিধান আছে যে সমস্ত সংখ্যালঘু জাতি আছে তাদের নিজের ভাষা দিয়ে তাদেরকে লেখাপড়ার সুযোগ দিতে হবে। এটা পরিস্কার সংবিধানের মধ্যে লেখা রয়েছে। কিন্তু সংবিধানের লেখাকে ত্রিপুরাতে আমরা দেখতে পাচ্ছি যে সেটাকে কার্যাকরী পর্য্যন্ত করা হচ্ছে না ঠিক ঠিক ভাবে। তাই আজকে আমরা দেখতে পাচ্ছি এই ভাষাটাকে উন্নত করতে এই ভাষায় যাতে উপজাতিদের লেখাপড়া করতে পারে তার জন্য এই ভাষাটাকে রোমান হরফে লেখার কথা চলছে। কিন্তু আমার প্রশ্ন এখানে এই যে রোমান হরফ অর্থাৎ স্পষ্ট লেখা আছে যে রোমান হরফে এখানে লেখাপড়া চলছে সেটা সরকারের অনুমোদিত কি না ? যেমন ধরুণ না, সেই মোহনবাড়ী, তেলিয়ামুড়াতে, ক্ষত্রিয় কমলপুরে. নলছড়া খোয়াই, রায়বাড়া উদয়পুর, নোয়াবাড়ী বিল্লা এলাকাতে, কোজিমু, নাগিনা, ডম্বুর এই সব জায়গাতে আমি দেখেছি খ্রীষ্টান মিশনারীদের উদ্যোগে সেখানে কক্-বরক স্কুলে সেখানে শিক্ষা দেওয়া হয়। এবং সেখানে রোমান হরফে দেওয়া হচ্ছে। আমি জানি না সরকার সেটা জানেন কি না ? এবং এই যে রোমান হরফে কক্-বরক্ শিক্ষা দেওয়া হচ্ছে সেখানে সেটা সরকারের অনুমোদিত কিনা ? সেটার জবাব সরকার দেন নাই।

আরো আমরা দেখেছি স্যার, উপজাতিদের ছেলেরা যে বোর্ডিংয়ে থেকে লেখা পড়া করে সেই বোর্ডিংয়ের কি অবস্থা আর স্কুলেরই বা কি অবস্থা ? ছাত্ররা সেখানে পড়ার সুযোগ পাচ্ছে না,. সীটের অভাবে। উদাহরণ স্বরূপ আমি বলছি স্যার সেই জম্পুইজলাতে একটা বোর্ডিং ছিল। সেই বোর্ডিংয়ে এখন গরু ছাগল ঘুরে বেড়াচ্ছে। এই হচ্ছে অবস্থা ?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গিয়েছে।

**শ্রীনিরঞ্জন দেব** :—মাননীয় স্পীকার স্যার, আমাকে কিছু সময় দিন। আমাকে একটু সময় দিন। সেখানকার স্কুলের হেডমাষ্টার ফর্ম্ম দিতে ছাত্রদের কাছ থেকে ৫০ পয়সা করে নিচ্ছেন। ছাত্রদের ষ্টাইপেণ্ড যে বৃদ্ধি পেয়েছে, সেই বৃদ্ধির টাকা হেডমাষ্টার আত্মসাৎ করেছেন। এখন তাদেরকে তিনি বলছেন যে তোমাদের আমি বেতন পেয়ে দিয়ে দেব। এই হচ্ছে গ্রামগুলিতে স্কুলের অবস্থা? এখানে ছাত্ররা কি করে লেখাপড়া করবে স্যার? এই ভাবে তো আর লেখা পড়া হতে পারে না. শুধু স্যার, জম্পুইল জলাতে নয়, সর্ব্বত্রই এইরকম দুর্নীতি চলছে।

আর চাকুরীর ব্যাপারে আমরা দেখেছি যে উপজাতিদের জন্য নাকি ২৯ পারসেণ্ট রিজার্ভ আছে? কিন্তু আমরা দেখছি যে প্রচুর শিক্ষিত অশিক্ষিত বেকার আজকে ত্রিপুরা রাজ্যে চাকুরী না পেয়ে ঘুরে বেড়াচ্ছে। আমরা দেখেছি স্যার, ১৯৪৫ সালে ভিয়েতনামে দাম্বিং নামে একটা গ্রাম সেখানে ৩ হাজার লোকের বাস ছিল এবং সেখানে শতকরা ১৭ জন শিক্ষিত ছিল কিন্তু আজকে আমরা দেখছি সেখানে শতকরা ৮৫ জন শিক্ষিত। আমরা যদি ভারতবর্ষের সংগে তুলনা করে দেখি তাহলে বিদ্যাসাগর যেখানে জন্মগ্রহণ করেছিলেন সেই বীর সিংহ গ্রামে যেখানে সরকার শিক্ষার উদ্যোগ নিয়েছিলেন সেখানে আজকে আমরা দেখছি বিদ্যাসাগরের জন্ম শতবার্ষিকীতে সেখানে শতকরা ৮৫ জনই নিরক্ষর। স্যার, ভারতবর্ষে যদি এই অবস্থা হয়ে থাকে তাহলে ভারতবর্ষে যারা পিছনে পড়া জাতী তাদের শিক্ষায় ব্যাপারে তাদের অবস্থাটা কি হবে সেইটা সহজেই বুঝা যায়। সুতরাং এই যে সরকার আজকে উপজাতীর প্রতি যে ব্যবহার করছে আর রাজ্যপাল যে ভাষণ এই হাউসে উপস্থিত করেছেন সেইটা ছেলেমেয়েদেরকে ঘুম পাড়ানো গান ছাড়া আর কিছু নয়।

**মিঃ ডেঃ স্পীকার** :—শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সুনীল দত্ত যে প্রস্তাব এনেছেন তার সমর্থনে কতকগুলি বিষয় আমি আলোচনা করতে চাইছি। এইটা আলোচনা করতে গিয়ে আমি আলোচনা করছি যে আন্তর্জাতিক পরিবহন ব্যবস্থা গড়ে উঠার যথেষ্ট সম্ভাবনা রয়েছে। এই কথার উপর। যোগা-যোগ অসুবিধাজনক ত্রিপুরায় এবং শিল্প বিমুখ এই ত্রিপুরাতে দীর্ঘদীন ধরে আমরা শুনে আসছি যে বিভিন্ন শিল্প গড়ে উঠবার ব্যাপারে যেমন ধরুন বর্ত্তমানে এই বক্তব্যের মধ্যে রাখা হয়েছে ডম্বুর প্রকল্প এর মধ্যেই শেষ হতে চলছে। ঠিক এইরূপ রেল লাইন সম্পর্কে বহুদিন আগেও আমরা শুনেছি যে যদিও মাননীয় রাজ্যপালের এই সংক্ষিপ্ত ভাষণের মধ্যে পুরোপুরিভাবে সমগ্র ঘটনা উল্লেখ করা সম্ভব নয় আমরা জানি তবুও এইটুকু স্মরণ করে দিতে চাই বা আমি আবেদন রাখতে চাই যে যেহেতু এই জিনিষটার মধ্যে সমস্ত কিছু নির্ভর করছে সেইজন্য আমি আশা করবো যে এই বক্তব্যের মাধ্যমেই এই হাউসের মধ্যে যাতে রেল লাইন সম্পর্কে আমরা যতটুকু ধারণা রাখি যাতে একটা যুক্ত সংগত টাইমের মধ্যে হওয়ার সম্ভাবনা সম্পর্কে যাতে মাননীয় সরকার বক্তব্য রাখেন এইজন্য আমি মাননীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে। আরেকটা কথা হচ্ছে ত্রিপুরা রাজ্যের মধ্যে কতগুলি ছোট এবং বড় বড়

সমস্যা আছে। এই সমস্যাগুলির মধ্যে উপজাতিদের অবস্থা এবং আরও কিছু শুভ এবং কিছু অশুভ সমস্যার উদ্ভব হয়েছে উপজাতিদের ক্ষেত্রে। আবহমান কাল থেকে উপজাতিদের সমস্যা সম্পর্কে আমাদের এই হাউসে আলোচনা হয়েছে এবং বিভিন্ন রাজনৈতিক দল থেকে উপজাতিদের সম্পর্কে বিভিন্ন সভাসমিতি এবং বিভিন্ন জায়গায় আলোচনা হয়েছে। আমি জানি না শুধু রাজনৈতিক দল গঠনের কারণেই এই বক্তব্য কি না। যাহাই হোক আজকে ডম্বুর হাইড্রো ইলেকট্রিক প্রজেক্ট সম্পর্কে এইখানে উল্লেখ করা হয়েছে কিন্তু দুঃখের বিষয় যে ডম্বুর হাইড্রো ইলেকটিক প্রজেক্ট করার জন্য যে হাজার হাজার পরিবারকে যেভাবে আজকে ক্যাম্পে অন্তরীণ করে রাখা হয়েছে তাদের সম্পর্কে কোন রকম বক্তব্য রাখা হয় নি। যদি তাদের জন্য একটা সুনির্দিষ্ট বক্তব্য রাখা হতো আমি অত্যন্ত খুসী হতাম। আমি আশা করি যেহেতু এইখানে এই সংক্ষিপ্ত ভাষণের মধ্যে দিয়ে উপজাতিদের সম্পর্কে বার বার উল্লেখ করা হয়েছে সেই হেতু আমি আশা করবো যে আমাদের এই বাজেট সেশনের মধ্যেই একটা সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়ে তাদেরকে রক্ষার মত একটা পথ বেঁছে নেওয়া হবে। কারণ হিসাবে আমি বলতে চাই যে আজকে ডম্বুর প্রজেক্টের জন্য যে সমস্ত উপজাতি উচ্ছেদ হয়েছেন তাদের দেখাশুনা বা তত্বাবধান করার জন্য দায়িত্ব দেওয়া হয়েছে উপজাতি উন্নয়ন দপ্তরকে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার একটা প্রশ্ন যে ডম্বুর হাইড্রো ইলেকট্রিক প্রজেক্ট করার জন্য যাদেরকে উচ্ছেদ করা হয়েছে ত্রিপুরার সমগ্র জনসাধারণের কারণেই উচ্ছেদ করা হয়েছে এবং আজকে সেখানে উচ্ছেদকৃত জনসাধারণের মধ্যে উপজাতির ছাড়া অন্যান্য সম্প্রদায়ও রয়েছে এবং যদিও উপজাতি দপ্তরকে দায়িত্ব দেওয়া হয়েছে তাতে আমার কোন ক্ষোভ নাই কিন্তু সেই উপজাতি দপ্তরের যদি একটা টাকা দেওয়ারও অধিকার না থাকে তাহলে এই দায়িত্বের কি মানে হয় ? রেভেনিউ ডিপার্টমেন্ট না দিলে, পি, ডব্লিউ কোন রকম ব্যবস্থা না করলে তাদের করার কিছু থাকে না অথচ ওদের উপর দায়িত্ব ছেড়ে দেওয়া হয়েছে। ঠিক সেইরূপ আমি আগেও বলেছিলাম লিখিত এবং অলিখিতভাবে আমি নিজে আলোচনা করেছি যে তাদেরকে যদি সুষ্ঠভাবে বাচার ব্যবস্থা করতে হয় অন্ততঃ ২।৪।৫ কাণি করে প্রতি পরিবারকে যদি ভূমি না দেওয়া যায় তাহলে এদেরকে বাঁচানো কোনক্রমেই সম্ভব নয়। ঠিক অপর দিক থেকে আমি বলেছিলাম গত বাংলাদেশের যুদ্ধের সময়ে অত্যন্ত জরুরী কারণে তেলিয়ামুড়াতে প্রায় তিন শত কাণি জমি অ্যাক্যুইজিশন করা হয়েছিল এবং লক্ষ লক্ষ টাকা সেখানে দেওয়া হয়েছে সেই ভূমির ক্ষতিপুরণ খাতে। আজকে দীর্ঘ কয়েক বৎসর ধরে সম্পূর্ণভাবে অনাবাদী অবস্থায় সেইটা পরে রয়েছে। আমি বলেছিলাম এই ডম্বুর ইলেকট্রিক প্রজেক্ট থেকে যারা উচ্ছেদ হয়েছেন তাদেরকে এই জায়গাতে পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। নতুবা দুর্গা চৌধুরী পাড়াতে কেটল ফার্মের জন্য যে জায়গার প্রস্তাব করা হয়েছে সেইটাতে করা হোক। সেখানে কেটল ফার্ম করলে আমাদের কতটুকু উপকার হবে না হবে সেইটা এখন অনির্দিষ্ট। তবু দুর্গা চৌধুরী বাড়ীতে যেখানে কেটল ফার্ম হওয়ার কথা এবং কেটল ফার্ম হওয়ার সাপেক্ষে যাদেরকে এইখান থেকে উচ্ছেদ করা হবে তাদের মনে একটা বিভ্রান্তির সৃষ্টি হতে পারে যে আজকে শর্মা রাইমাতে ডম্বুর হাইড্রো ইলেকট্রিক প্রজেক্ট করার জন্য আড়াই হাজার পরিবার আজকে যেভাবে কষ্ট পাচ্ছে ঠিক তাদের মত আমাদের অবস্থা হবে। ঠিক এই রকম একটা দুশ্চিন্তা তাদের মনে যেহেতু

রয়েছে অতএব এই ব্যবস্থা না করে যেখানে আমাদের অনেক আগে থেকে জমি নেওয়া হয়েছে যেখানে বর্ত্তমানে একমাত্র সরকারই সেই জায়গার মালিক কাজেই সেই জায়গাতে যদি কেটল ফার্ম এখন করা হয় তাহলে উভয় পক্ষেরই মংগল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আরেকটা বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে মাননীয় সদস্য অজয় বাবু সরকারী কর্ম্মচারীদের ধর্ম্মঘট সম্পর্কে যে বক্তব্য রেখেছেন তাতে শুধু পার্মানেন্ট যারা স্থায়ী পদে বহাল তাদের সম্পর্কে উনি বক্তব্য রেখেছেন। কিন্তু যারা বর্ত্তমানে হাফি মিলিয়ন জবে পড়ে যারা ১৫০ টাকা ফিকসড বেতনে আছেন তাদের সম্পর্কে উনি যদি বক্তব্য রাখতেন তাহলে আমি অত্যন্ত খুসী হতাম। আমি এই আশা করবো সরকারী কর্মচারীদের সুযোগ সুবিধা সম্পর্কে যদি আলোচনা প্রস্তাব হয় বা বিবেচনার প্রস্তাব আসে তাদের সম্পর্কে যাতে বিবেচনা করা হয় সেই অনুরোধ রাখবো। আরেকটা কথা হচ্ছে ট্রাইবেল এবং তপশিলী উপজাতির চাকুরীর ক্ষেত্রে ২৯ শতাংশ এবং ১৩ শতাংশ পদ সংরক্ষণ সম্পর্কে। মাননীয় সদস্য ডাক্তার বি, দাস সংবিধানকে উল্লেখ করে বলেছেন, আমি ততটা অগ্রসর হতে চাই না তবে এই অনুরোধ রাখবো যে শুধু চাকুরীর ক্ষেত্রেই নয় অন্যান্য ক্ষেত্রেও আমি নিজে আলোচনা করে দেখেছি—

আজ প্রমোশানের ক্ষেত্রে এই রকম কোন নির্দেশ বা সুযোগ সুবিধা নেই। আমি অনুরোধ করতে চাই এবং জানাতে চাই তাদের সম্পর্কে চাকুরীর ক্ষেত্রে যেভাবে পার্সেন্টাইজ রাখা হয়েছে সেই ভাবে প্রমোশানের ক্ষেত্রেও রাখা হউক এবং স্যর—আমি আর এক মিনিট বলব স্যার—আর এখানে যে ৪০/৫০ হাজার টাকা বেকারের জন্য মহামান্য রাজ্যপাল উল্লেখ করেছেন এবং বলেছেন যে এটা জাতীয় সমস্যা সম্পর্কে কতকগুলি ইংগিতের মাধ্যমে আমার মনের কথা বলতে চেয়েছেন ঠিক সেই দিক চিন্তা করে আমি উল্লেখ করতে চাই। যেখানে মহামান্য রাজ্যপাল বার বার উল্লেখ করেছেন এবং উপজাতির সমস্যার কথা বলতে বলেছেন যে কিছু শুভ এবং অশুভ শক্তির উদ্ভব ঘটেছে। ঠিক সেখানে ত্রিপুরার উপজাতির সমস্যাকে যদি বেকার সমস্যার সমাধানের জন্য যেহেতু বেকাররা তুলনায় অনেক সংখ্যাগরিষ্ঠ এবং অনেক সমস্যায় জর্জরিত কাজেই এটাকে জাতীয় সমস্যা হিসাবে ধরে নেওয়ার জন্য আমি অনুরোধ রেখে মহামান্য রাজ্যপালের ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :—** শ্রীমনীন্দ্র দেববর্ম্মা।

**শ্রীমনীন্দ্র দেববর্ম্মা :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে প্রথমে আমার বক্তব্য হল যে আজকে ১৯৭২ সাল থেকে আজ পর্য্যন্ত ৪ বছর হল আমরা বিধান সভায় আসার পর থেকে রাজ্যপালের ভাষণে যা আমরা শুনেছি একই সুর তার মধ্যে কোন ব্যবধান আমরা দেখতে পাইনি। কারণ রাজ্যপালের ভাষণের সময় আমরা রাজ্যপালের ভাষণে কাজের মধ্যে আমরা রেল লাইন দেখি কাগজের কল দেখি এবং অন্যান্য উন্নতির কথা দেখতে পাই। কিন্তু বাস্তব কিছু দেখছি না। কাজেই আমি এখানে ক'টি কথা উল্লেখ করতে চাই সে হল এই সরকার উপজাতি সমস্যা নিয়ে খুব চিন্তিত। কিসের জন্য চিন্তিত? চিন্তাটা উন্নতির জন্য নয়—তাদের উন্নতির পরিপন্থি চিন্তা সেই কথাই আমি বলতে চাই। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর থেকে কংগ্রেসী শাসনে আসার পর এই উপজাতির জন্য বরাবর চিন্তা ভাবনা কি করে তাদের উন্নতি হয় কিন্তু বাস্তবে আমরা কি দেখছি এই

ভারত স্বাধীন হওয়ার পর আমাদের এই কংগ্রেসী সরকার আসার পর আজকে আমাদের উপজাতিদের অবস্থা কি হয়েছে ? আজকে তারা জুম হারা হয়েছে আজকে তারা জমি ছাড়া হয়েছে আজকে তারা পথে পথে ঘুরছে। তারা পাথর ভাঙ্গছে। তাহলে এই যে উন্নতির এই যে চিন্তার কথা তারা বলছেন সেই চিন্তা যে তাদের বাস্তব উন্নতির জন্য এই কথা বলতে পারছি না। এই সরকার উপজাতিদের কি করে জমি ছাড়া করা যায় কি করে জুম ছাড়া করা যায় কি করে সম্পূর্ণ বেকার করা যায় সেই চিন্তা ছাড়া আমি কিছু দেখছি না। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে উপজাতি সমস্যা আজকে দিনের পর দিন চলছে এবং এই মন্ত্রীসভা অর্ডিনান্স করে আমাদের ট্রাইবেলদের রিজার্ভ ভেংগে দিয়েছে। আজকে তারা অন্ধের মত আইন করে বলছে যে উপজাতির উন্নতি করবেন। কিন্তু আমরা দেখতে পেয়েছি আমাদের কতটুকু উপকার হবে আমরা অর্থনৈতিক দিক থেকে কতটুকু আমরা অগ্রসর হতে পারব তা আমরা দেখতে পাচ্ছি। তাতে আমাদের সমস্যার সমাধান হওয়ার কোন পথ নেই। আর বনমন্ত্রী বলেছেন যে উপজাতি সমস্যার সমাধানের জন্য এবার ৫০টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হবে। এইটুকুই সারা ত্রিপুরা রাজ্যের মধ্যে যথেষ্ট। এতেই বুঝা যায় এই উপজাতির জন্য তারা বাস্তবে কি ধরণের চিন্তা করেন। সেই জিনিষটা আমরা উপলব্ধি করতে পারি। আর একটা বিষয় আপনার মাধ্যমে বলতে চাই সে হল কৃষিতে ত্রিপুরা অনেক উন্নতি হয়েছে। কৃষিতে উন্নতি হয়েছে বললেন কিন্তু আমি বাস্তবে কৃষির উন্নতি দেখতে পাচ্ছি না। কিন্তু মন্ত্রীরা এবং রাজ্যপাল সংগৃহীত ধানের গুদাম দেখেই এই কথা বলছেন কি না জানি না। গুদামে ঠিক থাকতে পারে—আজকে গ্রামে চালের দাম দুই টাকা তিন টাকা কে, জি, আজকে মানুষ খেতে পাচ্ছে না। কাজ কর্ম তারা পাচ্ছে না। কৃষির উন্নতি হয়েছে তারা বলছে। হ্যাঁ, আমি বুঝতে পারতাম যদি কিছু উন্নতি হয়ে থাকতো—যেখানে ছোট ছোট ছড়া আছে সেই সব জায়গায় বাঁধ দিয়ে বা পাম্প সেট দিয়ে সিজনেল বাঁধ দিয়ে জলসেচের ব্যবস্থা করে মাঠে মাঠে ফসল থাকত তাহলে বুঝতাম। সংগৃহীত ধানের গুদাম ভর্তি দেখছি আর গ্রামে কি আছে না আছে তার সংগে কিছু সংগতি নেই। কৃষির উন্নতি হয়েছে কারণ না লেভির ধান সংগ্রহ করেছেন। কাজেই এই যে সরকার এই যে সমস্যার সমাধানের কথা বলছেন এটা মানুষকে ঠকাবার একটা যন্ত্র ছাড়া আর কিছুই নয়। আমরা গত ৪ বছর ধরে রাজ্যপালের ভাষণ-এ কাগজ কলের কথা শুনেছি রেল লাইনের কথা শুনছি চিনি কলের কথা শুনছি এই রকম অনেক কথাই আমরা শুনছি। ধর্মনগরে রেল লাইন এসে গেছে বাংলাদেশের সঙ্গে যোগাযোগ হবে। আমার মনে হয় যে আগামী বছরেও আমরা সেই কথাও শুনব। কারণ যে ভাবে পরিকল্পনা নিয়েছেন তাতে সেটা হবার নয় শুধু মানুষকে ভুলিয়ে রাখার জন্য এবং কতগুলি বেকার যুবককে জনসাধারণকে ভুলিয়ে রেখে আশ্বাস দেওয়া যে এই কাজটা হলে আমাদের সমস্যার সমাধান হবে। কাজেই এই সব পরিকল্পনা এইগুলি নূতন নয় এটা বহুদিন আগে থেকে আমরা শুনছি এবং দেখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের যে একটা ভাষা এই ভাষাতে আমাদের শিখানোর জন্য কিছু সংখ্যক বেকার যুবককে তারা কাজ দিয়েছিলেন। কিন্তু ৩/৪ মাস কাজ করার পর আবার তাদের ছেড়ে দেওয়া হল আজকে আবার তারা বেকার হয়ে পথে পথে ঘুরছে। এতে কি বেকার সমস্যার সমাধান হতে পারে ? এই ধরনের বেকার সমস্যার সমাধানের যে কথা সেই কথায় আমরা বিশ্বাস করতে

পারি না। এবং এই সমস্যার কোন দিন সমাধান হতে পারে না। কাজেই আমি বলছি যে উপজাতির সমস্যার জন্য সরকারের যে দৃষ্টি ভংগী আমাদের রক্ষাকবচের যে ব্যবস্থা করেছেন তাতে উপজাতির সমস্যার সমাধান হবে না। কাজেই ৬ষ্ঠ তপশীলের দাবি আমরা করছি। এই দাবি না পাওয়া পর্য্যন্ত আমাদের জনসাধারণ সংগ্রাম করবে। কাজেই যতদিন পর্য্যন্ত ৬ষ্ঠ তপশীল না হবে ততদিন এই উপজাতি সমস্যার সমাধান হওয়া সম্ভব নয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**— ট্রাইবেল মিনিষ্টার শ্রী চৌধুরী।

**শ্রীহরিচরণ চৌধুরী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং আমাদের বিধান সভার সদস্য শ্রীসুনীল চন্দ্র দত্ত মহাশয় তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন জানিয়ে আমি এই বক্তব্য রাখছি। ত্রিপুরার সামগ্রিক উন্নতির জন্য যে বক্তব্য তাঁর ভাষণের মধ্যে রেখেছেন এবং বিভিন্ন রকমের যে সমস্যা, যেমন রাস্তা, পানীয় জল, ডাক্তারখানা এবং বিভিন্ন রকমের এগ্রিকালচারের যে ব্যবস্থা আমাদের ত্রিপুরাতে এগিয়ে চলছে, তার সামগ্রিক উন্নতির জন্য—

**শ্রীবাজুবান রিয়াং :**— মাননীয় স্পীকার, স্যার, হাউসে কোরাম নাই। এই অবস্থায় হাউস চলতে পারে না।

**মি স্পীকার :**— Please take your seat. Hon'ble Members are waiting in the Lobby. Most of the Members of your Party have left the House. Whether it is intentionaly or not I do not know.

( Then the Members gradually entered the House and the quorum was constituted)

**শ্রীহরিচরণ চৌধুরী :**— যে সব পঞ্চবার্ষিকী পরিকল্পনা আমরা রেখেছি তাতে সামগ্রিক উন্নতির জন্য এই ভাষণ রেখেছি যে আমরা এগ্রিকালচারে অনেক কিছু এগিয়ে গিয়েছে। সাজনালা বাঁধ এবং ওভার ফ্লো সেল্‌ফ সাফিসিয়েন্সীর জন্য যেসব কথা বলেছেন তাতে এগিয়ে গেছেন। সেজন্য আমাদের বিরোধী সদস্যরা পাগল হয়ে গেছেন। তারা এই সমস্ত পরিকল্পনাকে কি করে বানচাল করা যায় সেজন্য তারা বিভিন্ন রকমের আইন অমান্য এবং সরল মানুষকে নিয়ে আইন অমান্য করে এইগুলি অধিক রকম চলছে। কারণ জুলাইবাড়ীতে যে ঘটনা সেটা একটা সাধারণ সরল মানুষ যারা আদিবাসী আছে তাদের বলা হয়েছে যে আজকে আইন অমান্য করলে সমস্ত বাড়ীতে বাড়ীতে গিয়ে টাকা পাবে। অতএব তোমরা এস। কিন্তু তারা যে বাধা দিয়েছিল আমাদের দারোগা পুলিশ গিয়ে নানারকম উৎপীড়ণ করে এবং একজন বন্দুক পর্য্যন্ত ছিনিয়ে নেয় এবং দারোগার রাইফেল নিয়ে পর্য্যন্ত তারা টানাটানি করেছে। তাতে আত্মরক্ষার জন্য আর কি করতে পারে। আমরা যে সমস্ত নতুন রকমের প্রজেক্ট করেছি তার সর্বাঙ্গীন উন্নতির চেষ্টা চলছে। আদিবাসীদের যে উন্নয়ন পরিকল্পনা চলছে সেটা আমরা করার চেষ্টা করছি এবং কয়টা জায়গায় সাব-ব্লকের মাধ্যমে, যেমন কিল্লাতে আমরা করেছি। সেখানে রাস্তাঘাট হবে, স্কুলের ব্যবস্থা হবে,

ইরি গেশনের ব্যবস্থা হবে। আবার তারা বলে আমাদের এই সরকার কিছু করতে চায় না। কিন্তু এটা সাধারণ মানুষকে বিভ্রান্ত করা। তারা যদি জ্ঞানী লোক হত তাহলে তারাও বুঝতে পারতো, যারা কিছু জানে তারা মিশতে চায় না। বে-আইনী জমি হস্তান্তর হয়েছে এবং কমিউনিষ্ট এলাকাতে দেখা যায় বেশীরভাগ বেআইনী জমি হস্তান্তর হয়েছে এবং দেখা যায় গণমুক্তি পরিষদ আঞ্চলিক কমিটির যে মেম্বাররা আছে তারাই বেশীর ভাগ বে-আইনী হস্তান্তর করেছে। অনেক ক্ষেত্রে এই ভাব দেখানো হচ্ছে আর বলছে সমস্ত বাঙালীরা আমাদের জমি ছিনিয়ে নিয়ে যাচ্ছে। আর এখানে বলে আইন অমান্য। বেশীরভাগ বাঙালী আদিবাসী আমরা এই রাজ্যের মধ্যে বহুদিন পর্য্যন্ত অঙ্গাঙ্গীভাবে জড়িত ছিলাম। কোনরকম বিভ্রান্তি ছিল না। এখন এই বিরোধী নেতারা পাহাড়ী বাঙালীর মধ্যে বিভ্রান্তি সৃষ্টির চেষ্টা করছে। যাতে আমাদের পরিকল্পনাকে তারা বানচাল করে দিতে পারে সেজন্য তারা পাহাড়ী বাঙালীদের মধ্যে একটা সংঘর্ষের চেষ্টা করছে। পাহাড়ের লোক যারা আছে তাদের হয়ত দুঃখ হতে পারে যে অন্যান্য শিক্ষিত সমাজের মত স্থায়ীভাবে করা কঠিন। সেটা মুখে বললে হয় না। সেটা কার্য্যে রূপায়িত করা অনেক কঠিন। কারণ একদিকে তারা বুঝে না, স্থায়ীভাবে তারা বসবাস করতে পারে না। তাদের জন্য আমরা অনেক কিছু করেছি। তাদের জন্য ৫৯টি কলোনি আমরা করেছি, সেখানে তাদের জন্য অনেক কিছু করা হয়েছে, কিন্তু যেখানে তারা থাকে না, জমি বিক্রী করে তারা যেখানে সেখানে চলে যায়। কারণ তারা এলাকায় এলাকায় গিয়ে বলেন যে তোমরা সরকারী কর্ম-চারীদের সংগে কথা বলবে না, সরকারী প্রকল্পের সংগে সহায়তা করবে না, নানা ধরণের কথা তাদের বলেন। ডুম্বুর প্রকল্পে যাদের উচ্ছেদ করা হয়েছে, সেইসব উচ্ছেদ পরিবারের জন্য যেসব সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে,—রাস্তাঘাট, পানীয়জল, রেশনের ব্যবস্থা করে দেওয়া হয়েছে, এবং তাদের নিত্য কাজের ব্যবস্থাও সেখানে করে দেওয়া হয়েছে, লক্ষ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে তাদের জন্য। কিন্তু তারা যেয়ে সেখানে বলেন তোমরা কাজ করবে না, সরকার তোমাদের এমনিতেই খাওয়াবেন। কোন পরিকল্পনার সাথে তোমরা সহযোগিতা করো না, এবং সেইসব রূপায়ণে সহায়তা করবে না। এইভাবে তাঁরা সেইসব পরিকল্পনার বানচাল করতে চাইছেন। এই যে তাঁদের বিভ্রান্তিকর কথাবার্তা, সেটা আজকে জনসাধারণ বুঝতে পারছে, যে এতদিন পর্য্যন্ত সরকারের সংগে সহযোগিতা না করায় আজকে আমাদের কাপড়ের কষ্ট, আজকে আমাদের ভাতের কষ্ট, কেবল আন্দোলন করতে করতে আমরা শেষ হয়ে গেছি। আমাদের আগে যে জিনিষটা ছিল, আজকে সেটা আমাদের নেই, আমরা বাধ্য হয়েই আন্দোলনে জড়িত হয়ে পড়েছি, এবং জায়গা জমি বিক্রী করতে বাধ্য হয়েছি। যে সমস্ত স্কুলে ট্রাইবেল ছেলেরা আছে, তাদের বোর্ডিং এ গিয়ে আন্দোলনের সৃষ্টি করে। কারণ তারা লেখাপড়া শিখে যদি শিক্ষিত হয়, সরকার এর উচ্চপদস্থ কর্মচারী হয়, তাহলে তারা তাদের জিনিষটা বুঝে নিতে পারবে, কাজেই তাঁদের আন্দোলন আর টিকবেনা, সেই জন্যই তাঁরা প্রতিটি বোর্ডিং'এ গিয়ে তাদের লেখাপড়ায় বিঘ্ন সৃষ্টি করেন, তাদের বলেন তোমরা স্কুলে যেওনা, স্কুলে গেলে শাস্তি দেওয়া হবে, তোমরা আন্দোলন কর এইভাবে তাদের উস্কানী দেওয়া হচ্ছে। কলেজে কতগুলি উপজাতি ছাত্র ছিল, তারা সুন্দরভাবে লেখাপড়া করত,

কিন্তু তাদের উস্কানী দিয়ে, তাদের বাধ্য করা হয়েছে লেখাপড়া ছেড়ে দিয়ে আন্দোলন করতে। এইভাবে চললে পরে কিভাবে উপজাতিদের শিক্ষা দেওয়া হবে আমি বলতে পারছি না। আরও আমরা দেখছি যে সমন্বয় কমিটি করে ট্রাইবেল এলাকায় যেসব স্কুল ছিল, মাষ্টাররা সেখানে তাঁদের দায়িত্ব রীতিমত পালন করছেন না। তাঁরা সরকারী বেতন নিয়মিত নিচ্ছেন তাঁদের এলাকার মধ্যে ছিল এ্যালাউয়েন্স ইত্যাদি সুযোগ সুবিধা নিচ্ছেন, অথচ তাঁদের কর্তব্য পালন করছেন না, তাঁদের উপর যদি উর্ধতন কর্তৃপক্ষ কোন এ্যাকশান নিতে গেলে, তাঁরা অফিসারদের ঘেরাও করতে যায়। এই করে করে আজকে সেই সমস্ত স্কুলে আজকে কোন লেখাপড়া হচ্ছে না। অনেক স্কুল খালি পড়ে আছে, তাঁরা বলেন যে ট্রাইবেলরা বাঙালী বিদ্বেষী, এইভাবে ট্রাইবেল এবং বাঙালীর মধ্যে একটা সংঘর্ষ সৃষ্টি করেন। কিল্লাতে মাষ্টাররা ভয়ে স্কুলে যায় না। কারণ সেখানে ট্রাইবেলের সংখ্যা বেশী, এবং যেহেতু তাঁরা বাঙালী তাঁদের মধ্যে এমন একটা সংঘর্ষ বাধিয়ে দেওয়া হয়েছে যে তাঁরা আর সেইসব স্কুলে ভয়ে যায় না। অতএব এইভাবে তাঁরা আমাদের পরিকল্পনাকে বানচাল করার চেষ্টা করছেন। কিন্তু মানুষ এখন বুঝতে পারছে যে আস্তে আস্তে পরিকল্পনা অনুযায়ী এগিয়ে যদি যাওয়া যায় এবং পরিকল্পনা যদি কার্যে রূপায়ন করা যায়, তাহলে সামগ্রিক উন্নতি হবে। আজকে আমরা যে পরিকল্পনা নিয়ে আস্তে আস্তে এগিয়ে চলেছি, সেটা দেখে তাদের মাথা খারাপ হওয়ার অবস্থা। কারণ এখন আর তারা জায়গায় জায়গায় যেয়ে পাত্তা পান না। এবং না পাওয়ার দরুণ তারা আজকে আইন অমান্য কর, শ্লোগান দাও ইত্যাদি বলছেন। কিন্তু এইসব শ্লোগান দিয়ে কি সমস্যার সমাধান হবে ? জায়গা, জমি রক্ষা করার যে সমস্ত নিয়ম আছে, সেই সব না মেনে, সারাদিন ধরে আন্দোলন করলে কি সেইসব সম্পত্তি রক্ষা করা যাবে ? আমরা তাদের জন্য অনেক কিছু করেছি এবং আরও করার চিন্তা করেছি। ট্রাইবেলদের জন্য যে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনা নেওয়া হয়েছে, তার মধ্যে আছে, ফরেস্টে তাদের সুষ্ঠু পুনর্বাসন দেওয়া এবং আগামী বছর অর্থাৎ ১৯৭৫ থেকে ২০০ পরিবারকে সুষ্ঠু পুনর্বসতি দেওয়ার জন্য ফরেস্ট ডিপার্টমেন্টকে বলা হয়েছে এবং সেটা তারা করবেন। আর এগ্রিকালচার ডিপার্টমেন্ট প্রতিটি সাবডিভিশানের মধ্যে হাজার হাজার একর জাম তাদের জন্য তৈরী করে দিচ্ছেন এবং তাদের জন্য বাগান করে দিচ্ছেন। তাদের জন্য রাস্তাঘাট করা হচ্ছে গ্রামে গ্রামে, কাজেই তাদের কোন অসুবিধা হবে বলে আমার মনে হয় না। রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং আমাদের বিধান সভা সদস্য শ্রীসুনীল দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**মিঃ স্পীকার** :—শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী** :—স্যার, আমি আজকে বলব না, কারণ আমি অসুস্থ।

**মিঃ স্পীকার** :—অনারয়াবল হেলথ মিনিষ্টার শ্রীমনোরঞ্জন নাথ।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য সুনীল বাবু হাউসের সামনে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাব আমি সমর্থন করছি এবং বিরোধী দল যে এ্যামেণ্ডমেন্ট এনেছেন, তার বিরোধীতা করছি।

মাননীয় সদস্য সুনীল বাবু বলেছেন যে সেপারেশান অব জুডিশিয়ারী হয়েছে তা দেশের পক্ষে মংগলজনক এবং তার উপর বক্তব্য রাখতে গিয়ে তিনি বলেছেন অবিলম্বে যেন জুডিশিয়ারী মেজিস্ট্রেট নিযুক্ত করে তাদের কেসগুলি ত্বরান্বিত করার ব্যবস্থা করা হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডাইরেক্টিভ প্রিন্সিপল অব দি স্টেট পলিসী হল যে—আর্টিক্যাল ৫০তে আছে, সেপারেশান অব জুডিশিয়ারী ফ্রম দি একজিকিউটিভ। তার পরিপ্রেক্ষিতে সমগ্র ভারতবর্ষএ সেপারেশন অব জুডিশিয়ারী হয়েছে এবং ক্রিমিনাল প্রসিডিউর কোড এ্যামেণ্ডমেণ্ট হয়েছে এবং তার এফেক্ট দেওয়ার ব্যবস্থা হয়েছে ১/৪/৭৪ ইং থেকে এবং আমাদের ত্রিপুরাও সেই অনুসারে সেপারেশান অব জুডিশিয়ারী হয়েছে এবং তার এফেক্ট দেওয়া হয়েছে ১/৪/৭৩ ইং তারিখ থেকে। এই সেপারেশান অব জুডিশিয়ারী ফ্রম দি একজিকিউটিভ ভারতবর্ষ তথা ত্রিপুরার একটা দাবী ছিল, এবং তার পরিপ্রেক্ষিতে তা হয়েছে এবং দেশবাসী যাতে সুন্দর এবং সুষ্ঠু বিচার পায় তার ব্যবস্থা করা হয়েছে এবং সেই সুব্যবস্থার জন্য আমাদের ত্রিপুরা সরকার ত্রিপুরার জন্য জুডিশিয়েল সার্ভিস করেছেন। সুনীল বাবু যে বলেছেন যে জুডিশিয়াল মেজিস্ট্রেট এ্যাপয়েন্টমেণ্টের জন্য, তার জন্য ত্রিপুরা জুডিশিয়েল সার্ভিস আমরা করেছি এবং তার এ্যাপয়েন্টমেন্টের ব্যবস্থা হচ্ছে। ৫০ ফিফটি পার্সেন্ট হবে ডাইরেক্ট রিক্রুটমেণ্ট বার থেকে এবং ফিফটি পার্সেন্ট পাবলিক সার্ভিস কমিশন রিক্রুটমেণ্ট করে দেয় এবং ডাইরেক্ট রিক্রুটমেন্ট যে করতে হয়, তারও ব্যবস্থা করা হয়েছে এবং কিছু সংখ্যক জুডিশিয়েল মেজিস্ট্রেট অলরেডি সিলেক্ট হয়েছে এবং তা হাইকোর্টের এ্যাপ্রুভেলের জন্য পাঠান হয়েছে। সুতরাং আমরা আশা করি অবিলম্বে জুডিশিয়াল মেজিস্ট্রেট আসবেন এবং বিচার ব্যবস্থা যে বিলম্বিত হচ্ছে তা ত্বরান্বিত হবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কিছুদিন আগে শুনেছি যে বিরোধী দলের এক নেতা ধর্মনগরে গিয়েছিলেন এবং সেখানে এক সমাবেশে তিনি বিচারক সম্পর্কে যে মন্তব্য করেছেন কোন ডেমোক্রেটিক ষ্টেটে কোন রেসপন্সিবল লোক এ রকম কথা বলতে পারেন না। তিনি এরকম ভাবে বলতে পারেন না। গণতান্ত্রিক দেশে আমরা, বিচারককে উচ্চ সম্মান দিয়ে থাকি। সুতরাং কোন গণতান্ত্রিক দেশে এই রকম বলা উচিত নয়। কাজেই সেই বক্তব্য সেটা শোভনীয় নয়।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্বাস্থ্য বিভাগ সম্পর্কে মাননীয় সদস্য জিতেন্দ্র লাল দাস বলেছেন যে বিলনীয়া হাসপাতালে কেবল কম্পেচার দেওয়া হয়। আমি বলব যে সমস্ত রোগীকে চিড়া এবং যে সমস্ত রোগীকে লোফ দেওয়া হয় সেটা যাকে যেরকম দেওয়া দরকার সেটা ডাক্তারই প্রেসক্রিপসান করে থাকেন। আমাদের এখানে কিছু বলার নেই। মানে কোন রোগীকে কি পথ্য দেওয়া হবে সেটা ডাক্তারের সিদ্ধান্তের উপরই নির্ভর করে। ডাক্তার যে খাবার দেবার কথা বলেন সেই খাবারই দেওয়া হয়ে থাকে। এখানে চিড়া দেওয়া হল কিনা নাকি লোফ দেওয়া হল সেটার প্রশ্ন নয়। আর এর জন্য কোন নির্দিষ্ট রেট থাকে না। টেণ্ডারের উপর দেওয়া হয়ে থাকে। মাননীয় আর এক সদস্য বলেছেন যে অ্যাম্বুলেন্স থাকে না। অ্যাম্বুলেন্স মিউনিসিপ্যালিটির বাইরে যায় না? সেই সম্পর্কে আমি বলতে চাই যে এ্যাম্বুলেন্স সর্ট থাকতে পারে। কারণ এটা মেকানিক্যাল ব্যাপার। অনেক সময় হয়ত বিকল হতে পারে।

এবং মিউনিসিপ্যালিটি এরীয়াতেই ঘোরা ফেরা করে। এবং বিশেষ প্রয়োজন হলে পরে মিউনিসিপ্যালিটির বাইরেও যায়। বাইরে যে যায় না একেবারে এটা ঠিক নয়। মাননীয় রাজ্যপালের ভাষণে আছে এবং আমরা সেখানে বলতে চাই ত্রিপুরাতে বর্ত্তমানে দেখা যাচ্ছে যে ক্যান্সারের প্রকোপ বাড়ছে। এবং সেই পরিপ্রেক্ষিতে এখানে একটা ক্যান্সার চিকিৎসার সেণ্টার খোলার প্রয়োজনীয়তা রয়েছে। এবং এই জন্যে জি, বি, হসপিটালে ক্যান্সার সেণ্টার খোলার ফাউণ্ডেশান করা হয়েছে। এবং আমি আশা করি যে আমাদের এই সেণ্টার সুষ্ঠ ভাবে চলবে এবং অন্যান্য চিকিৎসা হবে। এবং আমি আশা করব যে ইষ্টার্ণ জোনের লোকেরা এই সুযোগ সুবিধা পাবেন। এবং আর কোলকাতা গিয়ে চিকিৎসার জন্য দৌড়াদৌড়ি করতে হবে না। এখন আগরতলার জি. বি, হসপিটালেই চিকিৎসা করাতে পারবেন ক্যান্সার রোগের। এখানে আরো একটা মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন। কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ সংযোজন কেন্দ্র খোলার একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। এটা একমাত্র পুনাতেই আছে। তাই ত্রিপুরাতে যদি এই কেন্দ্রটা খোলা যায় তাহলে ত্রিপুরার লোক এবং ইষ্টার্ণ জোনের লোকেরা এতে উপকৃত হবে। তাহলে তাদেরকে আর পুণাতে দৌড়তে হবে না। কৃত্রিম অঙ্গ প্রত্যঙ্গ সংযোজন তখন এই ত্রিপুরাতেই করার চেষ্টা হচ্ছে। এখানে আরো একটা কথা আমি বলতে চাই যে বিরোধী দলের অনেক সদস্যরা বলে থাকেন যে আমরা না কি ট্রাইবেল এরীয়াতে দৃষ্টি দেই না। আমরা কিছু দিন আগেও ট্রাইবেল অঞ্চল একটা ট্রাইবেল হেল্‌থ সেণ্টার উদ্বোধন করেছি। ছামনু অঞ্চলে। ছামনুকে কি ট্রাইবেল এরীয়া বলেই বিরোধীরা স্বীকার করতে চান না? কিন্তু আমরা সেটাকে ট্রাইবেল এরীয়া বলেই জানি। সেখানে বাঙ্গালীদের যেমন চিকিৎসা হবে ঠিক তেমনি উপজাতীয়দের চিকিৎসা করা হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা মাননীয় রাজ্যপালের ভাষণে দেখতে পাই যে ৬টি শয্যা বিশিষ্ট ডিসপেনসারী করা হবে এবং ১০টি রুর‍্যাল এরীয়াতে আমরা ডিসপেনসারী করব। এবং মাননীয় বিরোধীদলের সদস্যদের আরো বলব যে ট্রাইবেল এরীয়াতে আমরা একটা রুরেল হসপিটাল করব এবং স্পেসিফাইড কাঞ্চনপুরে করার জন্য স্যাংশান দেওয়া হয়েছে। কাঞ্চনপুরে হসপিটাল হলে শুধু বাঙ্গালীদের ট্রিটমেণ্ট হবে না ট্রাইবেলরাই সেখানে বিশেষ উপকৃত হবে বলে আমি আশা করব। এখানে মাননীয় সদস্য সুবল বাবু বলেছেন যে কেবল মাত্র সদরে হসপিটাল বাড়ানো হচ্ছে, মফঃস্বলে বাড়ানো হচ্ছে না। সুতরাং সেই সমস্ত হসপিটাল একটু আগে যে কথা বল্লাম কাঞ্চনপুরে হবে। এবং আমরা দুইটি টি, বি, ওয়ার্ড নর্থ এবং সাউথে করার পরিকল্পনা নিয়েছি। এবং এটার জন্য চেষ্টা চরিত্র হচ্ছে। কিছুদিন পরে হয়তো স্যাংশান হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীবাজুবন বাবু মেণ্টাল ওয়ার্ডের জন্য খুবই উদ্বিগ্ন। মাননীয় সদস্যকে অবগতির জন্য জানাচ্ছি যে মেণ্টাল ওয়ার্ড জি, বি, হসপিটালে রয়েছে। এবং মাননীয় সদস্য ইচ্ছা করলে, মেণ্টেল পেসেণ্ট হলে সেখানে ভর্ত্তি হতে পারেন। (হাস্যরোল)

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে অনেক কথা বলা হয়েছে যে গভর্ণরের স্পীচে অনেক কিছু নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গভর্ণরের স্পীচে সব কথা থাকতে পারে না। গভর্ণরের স্পীচে অনেক কিছু থাকতে পারে না। কার বাড়ীর কাছে রিং ওয়েল হল, কার বাড়ীর

কাছে হল না তার সমস্ত কিছু থাকতে পারে না। কার বাড়ীর কাছে স্কুল হল এই সব কথা থাকতে পারে না। গভর্ণরের স্পীচে থাকবে একটিভিটিস অব দি এচিভমেন্ট। সুতরাং কার বাড়ীর কাছে রিং ওয়েল হল কিংবা স্কুল হল সেটা থাকবে না এবং সেটা থাকা সম্ভবপরও নয়। এখানে আমার বক্তব্য হল যে গভর্ণর যে স্পীচ দেবেন সেই স্পীচ আমরা শুনব। কিন্তু আমরা খুবই দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যেদিন ওপেন মানে সেশন ওপেন করা হল সেদিন বিরোধীরা ওয়াক আউট করেন। জানি যে উঁনারা বলবেন যে গণতান্ত্রিক দেশে এসব করা যায়। কিন্তু উঁনারাই একদিকে চিৎকার করবেন যে দেশে গণতন্ত্র নাই, গণতন্ত্র উনারা চান, আবার গণতন্ত্রকে উনারাই বিপন্ন করবেন। উনারাই গণতন্ত্রকে মানবেন না। সুতরাং তারা কনসটিটিউশন মানেন, ডেমোক্রেসী মানেন এটা ভাওতাবাজীর কথা, কনসটিটিউশন বা ডেমোক্রেসীর প্রতি তাদের বিশ্বাস নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা বলেছেন যে অনেক কিছুই হয় নাই। তারা অনেকেই বলেছেন, আমরা বলেছি যে মেন্টেল ওয়ার্ড রয়েছে তারা মেন্টেল পেসেন্ট হলে ইচ্ছা করলে অ্যাডমিশন নিতে পারে তার জন্য চিন্তা করার কোন কারণ নাই। সুতরাং তারা যে যে প্রশ্ন করেছেন তার উত্তর আমি দিয়েছি, এই বলে এখানে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :— অনারেবল মেম্বার শ্রীসমর চৌধুরী। আজকে আপনি সুরু করুন।

**শ্রীসমর চৌধুরী** :— মাননীয় স্পীকার স্যার, আমি মোশন এনেছি যে, গত আমন সংগ্রহের লক্ষ্যমাত্রা পূরণ না হওয়া সম্পর্কে, রেশন দোকান সমূহে খাদ্য সরবরাহের সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ সম্পর্কে, খোলা বাজারে চালের মূল্যের উর্দ্ধগতি এবং নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ না হওয়া সম্পর্কে, ত্রিপুরার দক্ষিণ অঞ্চলে টি.আর.টি.সি. বাস সার্ভিস চালু সম্পর্কে, সিলিংএর উর্দ্ধে সকল জমি সরকার কর্তৃক গ্রহণ করে বিনা নজরে ভূমিহীন জুমিয়াদের বণ্টন সম্পর্কে, গরীব কৃষকদের বকেয়া ভূমি রাজস্ব ও ঋণ পরিশোধে আর্থিক সক্ষমতা হারিয়ে ফেলায় সরকারী ব্যবস্থা সম্পর্কে রাজ্যপালের ভাষণে কিছু নাই। আর যদি বা একটু কিছু থেকে থাকে সেইটা এমন এক দৃষ্টিভঙ্গীতে দুই এক জায়গায় জিনিসটাকে ছোট করে রাখা হয়েছে এবং তাতে যে কারসাজির সৃষ্টি করা হয়েছে এইটা ত্রিপুরার জনগণের স্বার্থের বিরুদ্ধে। মাননীয় স্পীকার, স্যার, আমি প্রথমে খাদ্য সংগ্রহ সম্পর্কে উল্লেখ করতে চাই। আমন সংগ্রহের কোটা ঠিক করলেন এই সরকার, আমি একটু বিস্মিত হলাম যে এত বড় একটা গুরুত্বপূর্ণ বিষয় যে ব্যাপারে আমাদের মন্ত্রীকে দিল্লীতে মাসে ৩০ দিন করে থাকতে হতো, হাজার হাজার টাকা খরচ করতে হলো শুধু ফাইল বগল চাপা করে সমস্ত সেক্রেটারীয়েটকে যেতে হতো খাদ্য চাই বলে কিন্তু পেলাম না। তারপর শেষ পর্য্যন্ত তাকে উপস্থিত হতে হলো পাঞ্জাবে। তিনি নাকি সেখান থেকে শিরস্ত্রাণ, একটা তলোয়ার নিয়ে এসেছেন উপহার, বাসমতি চাল আসবে সেথান থেকে। কারণ কি ? না আমদানী করে ত্রিপুরা রাজ্যে সরকারের গোলায় মজুত রাখতে হবে সংকটের সময়ের জন্য, ২৫ হাজার মেট্রিক টন টারগেট। টারগেট পূরণ হয়েছে কি না আমি জানি না। তবে কয়েক দিন আগেই শুনেছি ওটা .৫ হাজার মেট্রিক টনেও পৌছায় নি। কেন হলো এইটা ? টারগেট নির্দিষ্ট হলো ধান সংগ্রহ করা হবে, সিদ্ধান্ত হলো, রাস্তায় রাস্তায় বাঁশ ফেলা হলো, সমস্ত পুলিশ, বি.এস.এফ, সি,আর,পি, বি,এম,পি, সমস্ত শক্তি মজুত করা হয়েছে। আর এই মন্ত্রীদেরকে দেখেছি গ্রামে গ্রামে চরে বেড়াচ্ছে আর খান পিনা খাচ্ছেন বিভিন্ন জায়গায় গিয়া, হুমকি দিচ্ছেন মিসায় ফেলা হবে, আটক করা হবে আইন প্রয়োগ করে, অভিনয় করেছেন সুখময় বাবু, আমাদের মুখ্যমন্ত্রী। কেন খাদ্য সংগ্রহ করা হলো না ? কেন কোটা পূরণ করা হলো না ? আমরা খাদ্য সংগ্রহের নীতি সম্পর্কে বলেছি যে আমরা বিশ্বাস করি ত্রিপুরা রাজ্যের মানুষ আশ্বস্ত হতে পারে না রূপরেখার উপরে যেটা

না কি রাজ্যপাল তার ভাষণে দিয়েছেন। এই সরকারের যে চরিত্র এবং সরকারের আগামী দিনের যে কর্মকাণ্ড সেইটা রাজ্যপাল উল্লেখ করেছিলেন। কাজেই আমি পরিষ্কারভাবে বলতে চাই যে এই সরকারের খাদ্যনীতির অকর্মণ্যতা, ব্যর্থতাকে ঢেকে রাখার জন্য এই রাজ্যপালের ভাষণ ওটা যেন একটা যন্ত্র যেটা প্রিন্টেড হয়ে এসেছে আর রাজ্যপাল সেই প্রিন্টেড জিনিসটাকে ছেড়ে দিয়েছেন। মাননীয় স্পীকার স্যার, আমি বলতে চাই যে ত্রিপুরা রাজ্যে মোট তের হাজার পরিবারের কাছে সরকারী হিসাব, এই রাজ্য সরকারের হিসাব, গত সার্ভে সেটেলমেন্ট অপারেশনের সময়ে আমি সেইটাকে ধরে নিচ্ছি, কারণ এর পরে তো আর সার্ভে করা হয় নি, এত অকর্মণ্য অপদার্থ সরকার যে ষ্টেটিকটিকস ডিপার্টমেন্ট বসিয়েছে, বিভিন্ন জায়গায় যে বিভিন্ন ইউনিট রয়েছে সেইটা থেকে কোন তথ্য দিতে পারে নি। ষ্টার্ট বা আনষ্টার্ট কোয়েশ্চেন করলে সেই কোয়েশ্চেনের উত্তরে জানিয়ে দেন যে তথ্য সংগ্রহ হয় নি। কাজেই আমাদের বাজেটের ১৯৭০-৭১ এর যে সারা ভারত জাতীয় ন্যাশনেল সার্ভে হয়েছিল তার থেকে যে হিসাব সেই হিসাব থেকে বলতে হচ্ছে যে ১৪ হাজার পরিবার ত্রিপুরা রাজ্যে যাদের ১৯ কানি অথবা তার বেশী এবং গড়ে প্রত্যেক পরিবারের মোট জায়গার হিসাব করে ৩২ কানি সম্পত্তি হয়। সেই সম্পত্তির মালিক হচ্ছে তের হাজারের বেশী। এই যে পরিবারগুলি তাদের প্রত্যেকের হাতে যে জমি রয়েছে আমরা জানি সমস্ত ভারতবর্ষে এটাই চরিত্র, নিয়ম যাদের অবস্থা ভাল তাদের হাতে জমি থাকে ভাল, যারা টাকা পয়সায় স্বচ্ছল তাদের হাতে আরও জমি তারা রেখে দেন। সেই জমির হিসাবে আমরা দেখতে পাই প্রতি পরিবারের ৩২ কানি করে যদি সম্পত্তি থাকে এই ১৩ হাজার পরিবার সব চাইতে নিম্নতম সেই ১৯৬০-৬৫ সালের যে হিসাব বেড হয়েছিল, যে তথ্য দেওয়া হয়েছিল ৬ মণ করে প্রতি কানিতে গড় প্রডাকশন আমি তাও ধরি নাই। তাহলে এই ৩২ কাণি সম্পত্তিতে প্রাপ্ত পরিবার কমপক্ষে গড়ে ১৯২ মণ ধান পেয়েছে। মাননীয় স্পীকার স্যার, ১৯২ মণ ধানের মধ্যে এই ১৩ হাজার পরিবারের কাছ থেকে, এই সরকার যদি এই কথা বলে দিত যে তোমাদের খোরাকির জন্য ৪০ মণ ধান ছেড়ে দিচ্ছি ৪ মাসের খোরাকী, এই সরকার যদি বলতো ২৩ মণ ধানবীজ ধানের জন্য ছেড়ে দিচ্ছি, অল্পসল্প নয়, আমি জানি, আমি গ্রামে গ্রামে কৃষকদেরকে জিজ্ঞাসা করেছি, অভিজ্ঞতা নিয়েছি, ধরুন আরও ১০০ মণই ছেড়ে দিচ্ছি ১৯২ মণের মধ্যে তাহলে আরও ৯২ মণ থাকে। মাননীয় স্পীকার স্যার, আমি কমপক্ষে বলছি, আমি জানি হাই ইলডিং ভ্যারাইটিজের চাষ হচ্ছে, বড় বড় অবস্থাপন্ন পরিবারগুলি হাই ইলডিং ভ্যারাইটিজের চাষ করছে গরীব পরিবার হাই ইলডিং ভ্যারাইটিজের চাষ করছে না। কারণ তার জন্য সারের দরকার, জলসেচের দরকার হয় সেই অবস্থায় মাননীয় স্পীকার স্যার, কমপক্ষেও প্রতি কাণিতে ১৪/১৫ প্রডাকশন হচ্ছে। কাজেও সেখানে আরও যদি ৯০ মণ করে ধান যদি প্রতি পরিবারের ধরি তাহলে দেখুন ১৩ হাজার পরিবারকে কত মণ ধান ছেড়ে দেওয়া হচ্ছে। খুব কম করে ৫০ হাজার মেট্রিক টন খাদ্য এই ১৩ হাজার পরিবার যারা বড় বড় জোতদার, জমিদার জমির মালিক ওদের হাতে ছেড়ে দিয়ে এই সরকার রাক্ষসের মত গ্রামে গ্রামে, পাহাড়ে পাহাড়ে রাস্তার উপর বাঁশ ফেলে সমস্ত গরীব পরিবারের ধান লুঠ করে এনেছে, আমি তথ্যে যাচ্ছি না আমি বলতে চাই না কোন কোন পরিবার নাম বলতে যাচ্ছি না। রূপকার রূপ দিচ্ছেন আর সেই রূপরেখা তৈরী করেছেন রাজ্যপাল, গত এক বছরের হিসাব পাশ করেছেন এইখানে। মাননীয় স্পীকার স্যার, গ্রামে গ্রামে তিন টাকা, সাড়ে তিন টাকা কে, জি, চাউল উঠে গেছে—

**Mr. Speaker** :— The House stands adjourned till 11 A. M. of 13th March 1975, the member speaking will have the floor.

## PAPERS LAID ON THE TABLE

ANNEXURE—"A"

### ADMITTED STARRED QUESTION NO. 18

**By Shri Subal Chandra Biswas**

Will the Hon'ble Minister in-charge of the Co-operative Department be pleased to state :-

প্রশ্ন

১) ইহা কি সত্য যে কুমারঘাট "সায়নী কুমার সর্ব্বার্থ সাধক সমবায় সমিতি"র তহবিল তছরূপের দায়ে প্রাক্তন সম্পাদক এর বিরুদ্ধে অভিযোগ আনা হইয়াছে ?

২) সত্য হইলে উক্ত প্রাক্তন সম্পাদক কত টাকা নিয়েছেন এবং উক্ত অভিযোগ থানাতে গিয়ে থাকলে থানা থেকে কি অ্যাকশান নেওয়া হইয়াছে ?

উত্তর

১) হাঁ। তবে সমিতির নাম সায়নী কুমার সেবা সমবায় সমিতি লিঃ।

২) ৩/৮/৭৪ ইং তারিখে ফটিকরায় থানায় এজাহার মূলে প্রাক্তন সম্পাদক সমিতির জমা খরচ বহিতে ভূয়া খরচ দেখাইয়া, সমিতির তহবিল হইতে মং টাঃ ৩,৩৬০·০০ আত্মসাৎ করেন। ইহা ছাড়াও ৭/৭/৭২ ইং হইতে ২৭/৮/৭২ ইং তারিখের মধ্যে তিনি বিভিন্ন সভ্যের নিকট হইতে টাঃ ২৩২·০৮ বিভিন্ন তারিখে, আদায় করিয়া সমিতিব ক্যাশ বহিতে জমা করেন নাই। উক্ত টাঃ ২৩২·০৮ বিগত ৭/১/৭৪ ইং তারিখে তিনি সমিতির ক্যাশ বহিতে জমা করিয়াছেন।

থানা হইতে ভারতীয় দণ্ডবিধির ৪০৬ ধারায় চার্জ্জশিট দাখিল করার পর উক্ত কেস বর্ত্তমানে বিচারাধীন আছে।

### ADMITTED STARRED QUESTION NO. 23

**By Shri Anil Sarkar**

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state—

প্রশ্ন

১) গত নভেম্বর মাসে সোনামুড়ার থানা ও সদর কোতোয়ালী থানার কোন পুলিশ অফিসারকে কি সাস্‌পেণ্ড করা হয়েছে ;

২) যদি হয়ে থাকে তার কারণ কি ?

উত্তর

১) হ্যাঁ।

২) কর্ত্তব্য কাজে অবহেলার জন্য তাহাদিগকে সাময়িক ভাবে বরখাস্ত করা হয়েছিল।

## STARRED QUESTION NO. 37

**By Shri Bajuban Riyan**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

**প্রশ্ন**

১) গত ২২-১১-৭৪ এ মেলাঘর প্রাইমারী হেলথ্ সেন্টারে একজন নার্সের উপর আক্রমণ করার চেষ্টা হয়েছিল এ রকম কোন রিপোর্ট সরকার পেয়েছেন কি ?

২) যদি পেয়ে থাকেন, ঐ সম্পর্কে কত জনকে গ্রেপ্তার করা হয়েছে ?

**উত্তর**

১) ২২/১১/৭৪ তারিখে ঐরূপ কোন ঘটনার রিপোর্ট পাওয়া যায় নাই।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 38

**By Shri Bhadramani Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

**প্রশ্ন**

১) গত অক্টোবর—নভেম্বরে খোয়াই বেহালাবাড়ী বাজারে বি, এস, এফ, ও দোকানদারদের মধ্যে কি কোন সংঘর্ষ হয়েছে ?

২) যদি হয়ে থাকে, তার কারণ কি ?

**উত্তর**

১) গত ৩ | ১১ | ৭৪ ইং তারিখে খোয়াই মহকুমায় বেহালাবাড়ী বাজারে করঙ্গীছড়া বি, এস, এফ, বি ও পি এর তিনজন কনেষ্টবল সর্ব্বশ্রী সুরেন্দ্র রায়, ইন্দ্র মোহন রায়, মনিলাল রায় এবং অন্য ১০/১২ জন লোক কর্ত্তৃক আক্রান্ত হয়। কনেষ্টবল তিল বাহাদুর রানা বিশেষ রূপে প্রহৃত হয় এবং আহত হয়। শ্রীসুরেন্দ্র রায় বেহালাবাড়ীর দোকানদার, সর্ব্বশ্রী ইন্দ্রমোহন রায় ও মনিলাল রায় তাহারা ভ্রাতা বটে।

২) বেহালাবাড়ী বাজারে বি, এস, এফ, কনেষ্টবলগণ একজন লোককে বাংলাদেশের নাগরিক মনে করিয়া ধৃত করে। সর্বশ্রী সুরেন্দ্র রায়, ইন্দ্রমোহন রায়, মনিলাল রায় এবং অন্যান্যরা লাঠি দ্বারা ঐ বি, এস, এফ, কনেষ্টবলগণকে আঘাত করিয়া তাহাদের হেফাজত হইতে ঐ বাংলাদেশের লোককে ছিনাইয়া লয়।

## A DMITTED STARRED QUESTION NO. 45

**By Shri Bichitra Mohan Saha**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

প্রশ্ন

১) সদর মহকুমার দেবীপুর তহশীলাধীন দেবীপুর মৌজা অন্তর্গত কেনানীয়া গ্রামে প্রায় ৩০০ শতাধিক একর জমি গভীর নলকূপ বসাইয়া জলসেচের সাহায্যে বুরো চাষের উপযোগী করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) কেনানীয়া গ্রামবাসীদের পক্ষ থেকে এ সম্পর্কে কোনরূপ আবেদন বিভাগীয় কর্তৃপক্ষের নিকট আসিয়াছে কি না ?

৩) যদি গ্রামবাসীদের পক্ষ থেকে আবেদন আসিয়া থাকে তবে সরকার এ সম্পর্কে কি বিবেচনা করিতেছেন ?

১) বর্তমানে এ ব্যাপারে কোন পরিকল্পনা নাই।

২) হ্যাঁ এ ব্যাপারে আবেদন পাওয়া গিয়াছে।

৩) আবেদনটি বিবেচনা করা হইয়াছে এবং বর্তমানে পরিকল্পনাটি পরীক্ষাধীন আছে।

## STARRED QUESTION NO. 56

**By Shri Ananta Hari Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে ১৯৭৪ইং সনের গত নভেম্বর মাসে কল্যাণপুরস্থিত বাতেমা গ্রাম নিবাসী হর বল্লভ রায়ের রহস্য জনক মৃত্যু হইয়াছে।

উত্তর

১) ইহা সত্য নহে। বাতেমা গ্রাম নিবাসী হর বল্লভ রায় টি, বি, রোগে ভুগিতেছিলেন। তাঁহার স্বাভাবিক ভাবেই মৃত্যু হইয়াছে।

## STARRED QUESTION NO. 65

**By Shri Purnamohan Tripura**

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১) সাবরুম মহকুমায় গত ২৫।১২।৭৪এ কাজল দাস নাম্নী একটি যুবতীকে কি খুন করা হয়েছে ?

২) যদি হয়ে থাকে, ঐ সম্পর্কে যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের নাম ও পরিচয় ?

উত্তর

১) কাজল দাসের পিতা শ্রী নক্ষত্র কুমার দাসের ২৬।১২।৭৪ইং সাবরুম থানায় অভিযোগ মূলে জানা যায় যে তাহার (অভিযোগকারীর) অনুমান পুর্বদিন কাঠালছড়ির জঙ্গলে কে বা কাহারা তাহার কন্যাকে ধর্ষণ ও খুন করিয়াছে।

২) এ ব্যাপারে জড়িত সন্দেহে ৯২নং বি, এস, এফ, ব্যাটেলিয়ান এর ভূপেশ ভৌমিক নামে এক কনেষ্টবলকে গত ৩১।১২।৭৪ইং তাং গ্রেপ্তার করা হইয়াছে।

## STARRED QUESTION NO. 75
### By Shri Radha Raman Debnath

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১) গত ২৩।১১।৭৪ এ আগরতলা লক্ষীনারায়ণ বাড়ী রোডে একটি মোটর সাইকেল একজন কর্মরত মহিলা শ্রমিককে চাপা দিয়েছিল কি ? এবং

২) যদি দিয়ে থাকে, ঐ ব্যাপারে কোন ব্যবস্থা নেয়া হয়েছে কিনা ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 83
### By Shri Bidya Chandra Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১) গত ১৮ই নভেম্বরএ কমলপুরের গণতান্ত্রিক যুব ফেডারেশনের কর্মী বীরেন্দ্র পালকে ( ওরফে মন্টু পালকে ) গ্রেপ্তার করার পর থানার ভিতরে কি মারপিট করা হয়েছে ?

২) ইহা কি সত্য যে, ঐ মারপিটের সময় দারোগা বিশু ভট্টাচার্য্য উপস্থিত ছিলেন ?

৩) সরকার এই ঘটনার জন্য অপরাধী অফিসারদের শাস্তি দেবেন কি ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

২) প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO. 91

**By Shri Niranjan Deb**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

প্রশ্ন

১। গত নভেম্বর মাসে ডম্বুর হাইড্রো প্রজেক্টে ত্রিপুরার বাইরের কতজন শ্রমিক যতনবাড়ী ও নারায়ণ বাড়ী এলাকায় কার্য্যরত ছিল ?

২। বাইরের শ্রমিকদের স্থানে ত্রিপুরার শ্রমিকদের দিয়ে কাজ চালানোর জন্য সরকার কি ঠিকাদারদের কোন নির্দ্দেশ দিয়ে ছিলেন , এবং

৩। যদি না দিয়ে থাকেন, তার কারণ কি ?

উত্তর

১। আনুমানিক ১০০ জন।

২। যথা সম্ভব ত্রিপুরার শ্রমিকগণকে নিযুক্ত করার জন্য ঠিকাদারদের অনুরোধ করা হয়েছিল।

৩। এ প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO. 100

**By Shri Abhiram Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Administrative Reforms Department be pleased to state ;—

প্রশ্ন

১) আগরতলার মিউনিসিপ্যালিটির এড মিনিষ্ট্রেটর শ্রীমানিকলাল গাঙ্গুলীর বিরুদ্ধে সরকার কি কোন অভিযোগ ১৯৭৪ইং এ পেয়েছেন, যদি পেয়ে থাকেন তার সংক্ষিপ্ত বিবরণ ?

২) ঐ অভিযোগগুলির কি তদন্ত হয়েছে ?

(৩) যদি তদন্ত হয়ে থাকে তবে কে বা কারা তদন্ত করেছেন ?

(৪) তদন্তের ফলাফল কি ?

উত্তর

১) হ্যাঁ, দুইটী অভিযোগ পাওয়া গিয়াছিল। একটী শ্রীযাত্রা মোহন দেব নামক জনৈক স্থানীয় ব্যবসায়ীর প্রতি দুর্ব্যবহার করার ও দ্বিতীয় অভিযোগটীতে শ্রী গাঙ্গুলীর বাড়ীতে দালান তৈরীর কাজে প্রয়োজনীয় জিনিষ পত্র যথা সিমেন্ট, রড, লোহার বিম, কাঠ ইত্যাদি সংগ্রহের ব্যাপারে, তাহার বাড়ীতে টেলিফোন লাইন extension সম্পর্কে, তাহার ভাই কর্ত্তৃক মিউনিসিপ্যালিটী অফিসের গাড়ী ব্যবহার, তাহার আর্দালিকে বাসার কাজে লাগান সম্পর্কে ও তাহার বাসার Holding Tax ধার্য্যের বিষয়ে দুর্নীতির আশ্রয় গ্রহণ করার অভিযোগ।

২) প্রথম অভিযোগটী প্রাথমিক পরীক্ষান্তে প্রতিষ্ঠিত হয় নাই।
দ্বিতীয় অভিযোগটী তদন্তাধীন আছে।

(৩) প্রথম অভিযোগটি নিষ্পত্তি করিয়াছেন স্থানীয় সায়ত্ব শাসন বিভাগ। দ্বিতীয়টি তদন্তাধীন আছে।

(৪) প্রথম অভিযোগটি খারিজ করা হইয়াছে। দ্বিতীয়টি এখনও তদন্তাধীন।

## ADMITTED STARRED QUESTION NO. 79

**By Shri Chandra Sakhar Dutta**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department (Electrical) be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বিলোনীয়া মহকুমা শহরে বহু নাগরিক বিদ্যুৎ সরবরাহের জন্য আবেদন করার পরও নিজস্ব বাসগৃহে বা দোকানে বিদ্যুৎ পাচ্ছেনা ?

২। সত্য হইলে বিদ্যুৎ সরবরাহ না পাওয়ার কারণ কি ?

উত্তর

১। হ্যাঁ।

২। বিদ্যুৎ স্বল্পতার জন্য।

## STARRED QUESTION NO. 112 (Prostponed)

**By Shri Chandra Sekhar Dutta**

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে বিলোনীয়া শহরে ও শহরের উপকণ্ঠে জুলাই (১৯৭৪ ইং) মাসে একদল দুরন্ত কালো মুখোশ পড়িয়া মানুষের বাড়ী হইতে এবং রাস্তা হইতে টাকা পয়সা ছিনাইয়া নিয়াছে ?

২) সত্য হইলে ঐ দুরন্ত ধরার কি কি ব্যবস্থা নেওয়া হইয়াছে ?

উত্তর

১) ইহা সত্য নহে।

২) প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO. 125

**By Shri Abdul Wazid,**
**" Jitendra Lal Das,**
**" Nripendra Chakraborty,**
**" Ajoy Biswas**
**&**
**" Samar Choudhury**

**Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department in reference to starred question No. 1001 and supplementaries there—to on 9-10-74, be pleased to state :—**

প্রশ্ন

১) একই কাজের জন্য দু'রকম বেতনহারের পরিবর্তে একটি বেতন হার চালু করার সিদ্ধান্ত সরকার গ্রহন করিয়াছেন কি? এবং

২) না করিয়া থাকিলে তার কারণ?

উত্তর

১) চূড়ান্ত সিদ্ধান্ত এখনও গ্রহন করা হয় নাই।

২) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

## STARRED QUESTION NO. 128

By Shri Ajoy Biswas

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১) আগরতলা পৌর এলাকার মধ্যে ত্রিপুরা সরকারের পি. ডাব্লিও. ডি.র অধীন ড্রেণগুলির মধ্যে কাঁচা ড্রেণের দৈর্ঘ্য কত?

২) কাঁচা ড্রেণগুলি পাকা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

উত্তর

১) ১,২৩,৯০০ ফুট।

২) হ্যাঁ, ক্রমে ক্রমে।

## ADMITTED STARRED QUESTION NO. 144

By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state—

প্রশ্ন

১) সোনামুড়া বাংলাদেশ সীমান্তে ১৯৭৪-৭৫ সনে মোট কতটি পুলিশ গ্রাহ্য অপরাধ সংঘটিত হইয়াছে এবং তাহার মধ্যে বাংলাদেশের দুস্কৃতিকারীদের দ্বারা সংঘটিত অপরাধ কতগুলি?

২) এই সকল ঘটনা সম্পর্কে মোট কতজন গ্রেপ্তার হইয়াছে এবং কতজনের শাস্তি হইয়াছে তাহার হিসেব ?

উত্তর

১) গত ১লা এপ্রিল ১৯৭৪ ইং হইতে ২২শে ফেব্রুয়ারী ১৯৭৫ ইং তারিখ পর্য্যন্ত সর্ব্বমোট ১০০টি পুলিশগ্রাহ্য অপরাধ সংঘটিত হইয়াছে। উপরোক্ত ১০০টি অপরাধের মধ্যে ৩৯টি ঘটনা কেবলমাত্র বাংলাদেশের দুস্কৃতিকারীদের দ্বারা সংঘটিত হইয়াছে।

২) সর্ব্বমোট ৮৬ জনকে উপরোক্ত অপরাধে গ্রেপ্তার করা হইয়াছিল। এদের মধ্যে মাত্র একজনকে শাস্তি দেওয়া হইয়াছে।

## ADMITTED STARRED QUESTION No. 145

### By Shri Samar Choudhury

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state:—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে সিমেণ্ট জি, আই, সিট, রড্ প্রভৃতির স্বল্পতার জন্য স্কুল বিল্ডিং, বোর্ডিং হাউস হাসপাতাল এবং অন্যান্য সরকারী ঘর বাড়ীর নির্ম্মাণ কার্য্য বিলম্বিত অথবা বন্ধ হইয়া আছে।

২) যদি হইয়া থাকে, তাহলে এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

১) ইহা আংশিক সত্য কারণ বিভিন্ন কাজের জন্যে পর্য্যাপ্ত পরিমাণ সিমেণ্ট সরবরাহ করা যায় নাই। এস্ এম্ রড্, জি, সি, সীট ইত্যাদির জন্য অবশ্য কোন অসুবিধা হয় নাই।

২) প্রধানতঃ রেলে সিমেন্ট পরিবহন জনিত অসুবিধার জন্যে প্রয়োজনীয় সিমেন্ট সরবরাহ পাওয়া যায় না। ত্রিপুরায় প্রেরণের জন্য প্রয়োজনীয় সংখ্যক ওয়াগন দেওয়ার জন্যে রেলওয়ে বোর্ডকে বিশেষভাবে অনুরোধ করা হইয়াছে। এই ব্যাপারে সরকারের অফিসাররা রেলওয়ে বোর্ড, সিমেন্ট কণ্ট্রোলার অফিস, আঞ্চলিক রেলওয়ে ও সিমেন্ট কারখানা সমূহ ইত্যাদির সঙ্গে যথাযথ সংযোগ রক্ষা করিয়াছেন এই বিষয়টি সেচ ও বিদ্যুৎ মন্ত্রক এবং পরিকল্পনা পর্ষদের সঙ্গেও গ্রহণ করা হইয়াছিল। তাহারা শিল্প উন্নয়ন ও রেলওয়ে মন্ত্রকের উপর শীঘ্র ত্রিপুরায় সিমেন্ট প্রেরণের জন্যে চাপ সৃষ্টি করিয়াছেন। বর্তমানে ত্রিপুরাতে সিমেন্ট পৌঁছিতে আরম্ভ করিয়াছে।

ভারতীয় দণ্ড বিধির ১৮৪,১৪৯।৪৪৭।৪২৭,৩৫৩ ধারা অনুযায়ী বিশালগড় থানায় নং ১০(৫)/৭৪ মোকদ্দমা নথিভুক্ত করা হয় এবং উপযুক্ত তদন্তাদির পর ২০।১২।৭৪ইং তারিখে পুলিশ ১৬ জনের বিরুদ্ধে চার্জসীট দেয়। সকল আসামীগণ ২৩।৫।৭৪ইং আদালতে আত্ম-সমর্পন করে ও তথা হইতে সেইদিনই জামিনে মুক্তি পায়।

## ADMITTED UNSTARRED QUESTION NO. 82

**By Shri Manindra Deb Barma**

Will the Hon'ble Minister in-charge of the Public Works Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে, কৃষ্ণপুর হইতে খিলাতলি বাজার পর্য্যন্ত একটি রাস্তা এবং খিলাতলি বাজার উন্নয়ন এর জন্য ২ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে ;

২) যদি সত্য হয় তাহা হলে কবে পর্য্যন্ত ঐ কাজ আরম্ভ করা হবে ?

উত্তর

১) না।

২) ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

## ADMITTED UNSTARRED QUESTION NO. 86

**By Shri Ajoy Biswas**

Will the Hon'ble Minister-in-charge of the Administration Reforms Department be pleased to state—.

প্রশ্ন

১) ৯ই এপ্রিল রাজ্য সরকারী কর্মচারী ও শিক্ষকগণ কোন্ কোন্ দাবীর ভিত্তিতে ধর্মঘট করেছিলেন ?

উত্তর

১) নিম্নলিখিত ১২ দফার দাবীর ভিত্তিতে সরকারী কর্মচারী ও শিক্ষকগণ ধর্মঘট করেছিলেন।

১) পঞ্চদশ শ্রম সম্মেলনে গৃহীত নীতি অনুযায়ী প্রয়োজন ভিত্তিক ন্যূনতম বেতন প্রদান, Industrial undertakings এবং Autonomous bodies ইত্যাদির কর্মচারী/কর্মীদিগকে তাহাদের বেতন revision সাপেক্ষে ন্যূনতম বেতন ২৫০ ( বেতন + মহার্ঘভাতা ) ১ | ১ | ৭৩ ইং হইতে প্রদান।

২) মাসিক ৯০০ টাকা পর্য্যন্ত আয় বিশিষ্ট কর্ম্মচারীদের জন্য দ্রব্যমূল্য বৃদ্ধির পূর্ণ ক্ষতিপূরণের ব্যবস্থা সহ দুর্মূল্য ভাতা প্রদানের নূতন formula প্রবর্ত্তণ যাহাতে দ্রব্যমূল্যের সূচক গড়ে প্রতি ৪ পয়েন্ট বৃদ্ধির জন্য ষান্মাসিক পর্য্যালোচনার ব্যবস্থা থাকবে। তৎসাপেক্ষে কেন্দ্রীয় হারে ত্রিপুরার সরকারী কর্ম্মচারীদিগকে ১|১|৭৩ ইং হইতে বকেয়া সহ দুর্মূল্য ভাতা প্রদান।

৪) সকলকে অন্ততঃ পক্ষে ৮·৩৩% হারে বোনাস প্রদান।

৪) সংবিধানের ৩১১ (২) (গ) ধারায় প্রদত্ত সরাসরি বরখাস্ত করার বিশেষ ক্ষমতা বাতিল এবং ঐ ক্ষমতাবলে বরখাস্ত ভারতের বিভিন্ন রাজ্য ও কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের চাকুরীতে পুর্ণবহাল করা, সারা ভারত রাজ্য সরকারী কর্মচারী ফেডারেশনের চেয়ারম্যান কমরেড পি, এন, মুকুল সহ ভারত রক্ষা ও "মেইন টেনেন্স অব ইণ্টারনেল সিকিউরিটি আইনে ধৃত সমস্ত কর্ম্মীর মুক্তি। ত্রিপুরার অপসারিত/সাময়িকভাবে বরখাস্ত এসোসিয়েশান কর্ম্মীদের কার্য্যে পুর্ণবহাল করা এবং তাহাদের বিরুদ্ধে মিথ্যা অভিযোগে যে সমস্ত কেইস করা হইয়াছে তাহা প্রত্যাহার করা।

৫) শিক্ষক ও কর্ম্মচারীদের পূর্ণ ট্রেড ইউনিয়ন অধিকার প্রদান এবং গভর্ণমেণ্ট সারভেণ্টস কণ্ডাক্ট রুলস বাতিল করণ।

৬) ত্রিপুরা সরকারের পূর্ব্ববর্ত্তী সিদ্ধান্ত ও স্বীকৃতি অনুযায়ী বেতন বৈষম্য ইত্যাদি দূরীকরণ সহ ১।৪।৭০ ইং হইতে শ্রমিক ও কর্ম্মচারীদের জন্য পশ্চিম বঙ্গের বেতন হার এবং ২৭/৫/৭০ ইং হইতে শিক্ষকদের জন্য কেন্দ্রীয় বেতনহার ১/৭/৫৯ ১/৪/৬১ ইং হইতে পুর্ণ বকেয়া সহ চালু করা। সম্পূর্ণ বকেয়া দেওয়া সাপেক্ষে National Fixation করা। যে স্থলে বেতন বৈষম্য ইত্যাদি কোন পরবর্ত্তী তারিখ হইতে দূর করা হইয়াছে তাহারও পূর্ণ বকেয়া ধার্য্য করা সাপেক্ষে National Fixation করা।

৭) (ক) মাসিক চিকিৎসা ভাতা এবং তদতিরিক্ত ব্যয় Cash Memos ও Prescription অনুসারে প্রদান।

(খ) মাসিক ৯০০ টাকা বেতন পর্য্যন্ত বাড়ী ভাড়া ভাতা শতকরা ২০% হারে অন্যূন পক্ষে মাসিক ৫০ টাকা প্রদান।

(গ) পরিপূরক ভাতা ১৫% হারে বৃদ্ধি করা।

উত্তর

ঘ) ১।৪।৬১ ইং হইতে ত্রিপুরার বিশেষ পরিপূরক ভাতা বর্দ্ধিত হারে পুনঃ চালু করা।

ঙ) দুর্গম অঞ্চলের সীমানা বর্দ্ধিত করা সমস্ত কর্মচারী, শ্রমিক এবং শিক্ষকগণকে দুর্গম অঞ্চলে নিযুক্তির। মাসের তারিখ হইতে দুর্গম ভাতা দেওয়া।

চ) ধোলাই ভাতার হার বর্দ্ধিত করা এবং উচ্চমানের পোষাক সরবরাহ করা।

৮। বদলীর সুষ্ঠু নীতি চালু করা।

৯। সমস্ত কর্মচারীদের যথা Contingent, Master Roll, Work Charged, Piece Rate, Daily Rates, Copyiest, Extra Maharar, Paid Voluṇters, Apprentice Teachers, Gram Lakshmi, School Mother; all Teachers, শিল্প শ্রমিক, C. T. T. I. Workers etc. নিয়মিত Establishmentএ আনা এবং তৎসাপেক্ষে তাহাদের বেতন এবং সুবিধাদি বৃদ্ধি করা। বেসরকারী স্কুলে শিক্ষক নহে এমন কর্মচারীদের Grant-in-aid এর আওতায় আনা। শিক্ষকদের বয়ঃসীমা পশ্চিমবঙ্গের সমতুল করা এবং Tribal Benifit Scheme পরিবর্ত্তন করা।

ক) দুই বা ততোধিক বৎসর কার্য্যরত সকল কর্মচারী, শ্রমিক ও শিক্ষক গণকে স্থায়ী বলিয়া স্বীকার করা।

খ) পদোন্নতি ক্ষেত্রে সুযোগ বৃদ্ধি করা। ফায়ার সার্ভিসের কর্মীগণ, চৌকিদার, পাহাড়াদারগণ সহ সকল প্রকার কর্মীদের বেলায় ৮ ঘণ্টা কাজ চালু করা। পদোন্নতির বেলায় একমাত্র সিনিয়রিটি হিসাবে প্রমোশন দেওয়া।

১০। ১৯৭০ ইং ৩রা জুলাই ও ২৫শে আগষ্ট এবং ১৯৭৩ ইং ১০ই ফেব্রুয়ারী তারিখের কর্ত্তিত বেতন ও ভাতা ফেরত দেওয়া। কর্মচারী আন্দোলনে অংশ গ্রহণ করায় যে সকল শাস্তি যথা বেতন কর্ত্তন, Increment ও প্রমোশন বন্ধ ইত্যাদি করা হইয়াছে তাহা তুলিয়া নেওয়া। Surplus কর্মীদের জন্য বিকল্প চাকুরী ব্যবস্থা করা।

১১। নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য কমান। দ্রব্যমূল্য বৃদ্ধির উপর কঠোর নিয়ন্ত্রণ করা এবং খাদ্যসামগ্রীসহ অত্যাবশ্যকীয় জিনিষপত্রের জন্য State Trading and supply চালু করা।

১২) সমস্ত বেকারদের জন্য চাকুরীর ব্যবস্থা করা এবং চাকুরী পাওয়া সাপেক্ষে বেকার ভাতা চালু করা। সমস্ত শুন্য পদগুলিতে সত্বর নিয়োগ করা এবং সমস্ত প্রকার Post এর জন্য ১০% Leave Reserve Post চালু করা।

প্রশ্ন

২। দাবীগুলি সম্পর্কে ত্রিপুরা সরকারের কোন সিদ্ধান্ত নিয়া থাকিলে তার দাবীভিত্তিক মন্তব্য।

উত্তর

দাবীগুলি সম্পর্কে এখনও কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি।

## UNSTARRED QUESTION NO. 90.

### By Shri Tapas Dey

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state—

প্রশ্ন

১) উপজাতি উন্নয়ণ দপ্তরের মন্ত্রী শ্রীহরিচরণ চৌধুরী মহাশয় উদয়পুর সাব-ডিভিশনের কতগুলি রাস্তা মিনিমাম নাড্ স্কীমে ধরার জন্য অনুরোধ জানাইয়া মুখ্য বাস্তকারকে ( সি, ই, ) কোন চিঠি দিয়াছিলেন কিনা ?

২) যদি হ্যাঁ হয়, তবে কাজের অগ্রগতি সহ তার পূর্ণ বিবরণ ?

উত্তর

১) হ্যাঁ।

২) ১৯৭৪-৭৫ সনের মিনিমাম নীড্স প্রোগ্রাম উপজাতি উন্নয়ণ বিভাগের সহিত পরামর্শক্রমে আগেই চুড়ান্তভাবে স্থিরীকৃত হয়ে যায়। এই রাস্তাগুলি উক্ত প্রোগ্রামে ধরা যায় নাই। এই রাস্তাগুলির মধ্যে কতকগুলি উপজাতি উন্নয়ন বিভাগের সহিত পরামর্শক্রমে আগামী বৎসরের প্রোগ্রামে ধরার জন্য ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

